**শ্রীজওহর সাহা**— মাননীয় মন্ত্রীমহোদয় এই যে প্রতি বৎসর ব্যাপক পরিমানে ধান, গম, পাট বিনষ্ট হচ্ছে এতে পাট চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে, কৃষকেরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। সেই হিসাবে আমরা দেখেছি যে ফসলের ক্ষতিপূরনের জন্য ইনস্যুরেন্স করা হয়েছে কৃষি বিষয়ক। পঞ্চায়েত ভিত্তিতে ৫ জন করে নেওয়ার ব্যবস্থা আছে। এখন সেটা প্রতিটা কৃষকের ইনস্যুরেন্সের ব্যবস্থা করার সরকারের পরিকল্পনা আছে কিনা, থাকলে সেটা কবে নাগাদ কার্যকরী হবে সেটা জানাবেন কি ?

**শ্রীবাদল চৌধুরী**—প্রথমতঃ মাননীয় সদস্য যে তথ্য পরিবেশন করেছেন পঞ্চায়েত ভিত্তিতে ৫ জন করে দেওয়া ক্রপ ইনস্যুরেন্স এই ধরনের সিদ্ধান্ত বা স্কীম নেই। দ্বিতীয়তঃ হচ্ছে ক্রপ ইনস্যুরেন্স স্কীম আমরা চালু করেছি এইটা শুধুমাত্র ধানের ক্ষেত্রে চালু করা হয়েছে। আলু বা অন্যান্য ফসলের উপর ইনস্যুরেন্স স্কীম অন্তর্ভুক্ত করার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষন করেছি। কয়েকদিন আগে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় কৃষি মন্ত্রীর কাছে চিঠি লিখেছিলেন। সেই সমস্ত চিঠির উত্তরে আমরা যেটুকু জেনেছি, কেন্দ্রীয় সরকার যতটা জানিয়েছেন যে আপাততঃ পাট বা আলু অন্যান্য ফসলগুলি এই স্কীমের আওতায় আনছেন না।

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য শ্রীসুবোধ দাস।

**শ্রীসুবোধ দাস**—অ্যাডমিটেড কোয়েশ্চান নং ৪৩।

**মিঃ স্পীকার**—অ্যাডমিটেড কোয়েশ্চান নং ৪৩।

**শ্রীনৃপেন চক্রবর্তী** (মুখ্যমন্ত্রী)—অ্যাডমিটেড কোয়েশ্চান নং ৪৩

প্রশ্ন

১। পানিসাগর ব্লক হেড কোয়ার্টার থেকে যোগাযোগের সুবিধার জন্য নিম্নলিখিত রাস্তাগুলি সলিং, মেটেলিং এবং কার্পেটিং এর কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

(ক)— পানিসাগর জলাবাস ভায়া ব্লক অফিস,

(খ)—বিলথৈ রেল ক্রসিং হইতে পানিসাগর রাবার প্ল্যানটেশান ভায়া বড়দোয়াল অঙ্গনাবাদী কেন্দ্র

(গ) পানিসাগর হইতে শৈলেন বাড়ী রোড,

(ঘ) বিলথৈ হায়ার সেকেণ্ডারী স্কুল হইতে শৈলেন বাড়ী রোড এবং

(ঙ) পানিসাগর জলাবাসা ভায়া কুর্কিনালা এস, বি স্কুল রোড।

—উত্তর—

উপরোক্ত রাস্তাগুলির মধ্যে (ক) পানিসাগর জলাবাসা ভায়া ব্লক অফিস (খ) বিলথৈ রেল ক্রসিং হইতে পানিসাগর রাবার প্ল্যানটেশন ভায়া বড়দোয়াল অঙ্গনাবাদী কেন্দ্র (গ) পানিসাগর হইতে শৈলেনবাড়ী রাস্তাগুলির সোলিং-এর পরিকল্পনা আছে। তবে মেটেলিং এবং কার্পেটিং-এর কোন পরিকল্পনা বর্তমানে নেই। ঘ) বিলথৈ হায়ার সেকেণ্ডারী স্কুল হইতে শৈলেন বাড়ী রোড (ঙ) পানিসাগর জলাবাসা ভায়া কুর্কিনালা এস, বি. স্কুল রোড, এই রাস্তাগুলি সোলিং মেটেলিং এবং কার্পেটিং-এর কোন পরিকল্পনা নেই।

**শ্রীসুবোধচন্দ্র দাস**—সাপ্লিমেন্টারী স্যার, এই যে রাস্তাগুলির নাম উল্লেখ করা হয়েছে মাননীয় মন্ত্রী বললেন, এই রাস্তাগুলি গত ৭-৮ বৎসর আগে পূর্তদপ্তরের দায়িত্বে গিয়েছে কিন্তু কাজ তেমন হয়নি। যখন এলাকার জনসাধারন খুব জোরদার দাবী তুলেন, তখন কয়েক কোদাল মাটি কাটা হয়, তারপর এগুলি পড়ে থাকে। এই অবস্থায় ব্লক হেড কোয়ার্টারের চারিদিকের রাস্তাঘাট ৭-৮ বৎসরে হয়নি বললেই চলে। এই যে পানিসাগর-শৈলেনবাড়ী, হালামবস্তী রোড। এইখানে লাকড়ী বিক্রী করে হালামরা জীবিকা নির্বাহ করে। রাত্রিতে দূরের কথা দিনের বেলায়ই চলা মুশকিল। এছাড়া পানিসাগর জলেবাসা ভায়া ব্লক অফিসের রাস্তা একটা জুরী ব্রীজ না থাকার ফলে ৪ কিলোমিটার ঘুরে বাস জলেবাসা হয়ে দামছড়া যেতে হয়। এই যে একটা গুরুত্বপূর্ণ রাস্তাগুলি মেটেলিং এবং কার্পেটিং করার জন্য কোন সিদ্ধান্ত সরকার নেবেন কিনা? মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন এখন নেই, এইটা নেওয়ার প্রয়োজন

আছে কিনা, মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি ?

**শ্রীনৃপেন চক্রবর্তী** – মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য জানেন যে, যে সমস্ত রাস্তা পি, ডবলিও, ডি নেন তার একটা বড় টাকা ল্যাণ্ড রিকুইজেশনে চলে যায়, খুব কম টাকা থাকে সেই রাস্তাগুলি পুরাপুরি কমপ্লিট করার ক্ষেত্রে। ল্যাণ্ড রিকুইজেশানের পরে মাটির কাজ সেটা আমরা এখনকার সিদ্ধান্ত অনুসারে অধিকাংশ হয় পঞ্চায়েত নতুবা ছোট ছোট কনট্রাকটারকে দিয়ে তাদের হাত দিয়ে করানো হয়। মনে হয় মাননীয় সদস্য আমার সঙ্গে এগ্রি করবেন যে, এইটা সঠিক নীতি যে ঠিকাদার না নিয়ে সেই এলাকার বেকার ছেলেদের দিয়ে ট্রাইবেল বা নন-ট্রাইবেল যে কোন ছেলে, এস সি, এস, সির, ছেলে তাদেরকে দিয়ে করানো ভাল। তাতে যদি মাননীয় সদস্যের কোন জায়গায় অভিযোগ থাকে যে, রাস্তার জন্য টাকা খরচ করা হয়েছে কিন্তু কাজ হয়নি, সেগুলি জানালে আমরা তদন্ত করতে পারি। আর ইমপ্রোভমেন্টের জন্য আমরা চেষ্টা করতে পারি। এক একটা রাস্তায় কত টাকা বরাদ্দ হয়েছে শুনলে মাননীয় সদস্য নিশ্চয়ই এইটা বলবেন না। গোটা টাকা কমপেনসেশানের জন্য খরচ হয়, সেগুলির রিপ্রোডিং সলিং, মেটেলিং ইত্যাদি পরে আসে ফরমেশানের পর্বে। এখনও ফরমেশানের কাজই মোটামুটি সেইসব জায়গায় চলছে।

**শ্রীসুবোধচন্দ্র দাস** – সাপ্লিমেন্টারী স্যার, এই যে ল্যাণ্ড রিকুইজেশানের কথা মাননীয় মুখ্যমন্ত্রী বললেন, এখানে ল্যাণ্ড রিকুইজেশাম এমনভাবে করা হচ্ছে যেখানে প্রয়োজন সেখানে করা হচ্ছে না, আর যেখানে প্রয়োজন নাই সেখানে করা হচ্ছে, আবার যেখানে হয়েছে ল্যাণ্ড রিকুইজেশান সেই জায়গাতেও নানা অজুহাতে কাজ করা হচ্ছে না। এই বিষয়টা তদন্ত করে দেখা হবে কি না এবং এই যে বিরাট অংকের টাকা খরচের কথা মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন এই টাকা কোন রাস্তায় কত খরচ হয়েছে এইটা তদন্ত করে দেখবেন কি না ?

**শ্রীনৃপেন চক্রবর্তী**—মাননীয় সদস্য ভুলে যাচ্ছেন যে, এইটা ল্যাণ্ড রিকুইজেশানের উপর প্রশ্ননা, ল্যাণ্ড রিকুইজেশানের উপর প্রশ্ন হলে তার জবাব দিতে আমি প্রস্তুত আছি। কারন ল্যাণ্ড রিকুইজেশান একটা আইনে করা হয়, তার অথরিটি আছে কোন জায়গায় বেশী টাকা নেয় বলে সেটা বন্ধ করা যায় আবার কম টাকা দেয় বলে জমির মালিক সেখানে আবেদন

করতে পারে। কাজেই সেই আইন মাতারে কে কে পেয়েছে বা পায়নি সেই প্রশ্নের জবাব এখানে নিশ্চয়ই মাননীয় সদস্য আশা করতে পারেন না। রাস্তাগুলি ছিল ভীলেজ ডোর, ডেভলাপ করতে গেলে ল্যাণ্ড রিকুইজেশান এর প্রসিডিউরে না করে একটা কোদালও সেখানে বসানো যায় না পি ডবলি ডির এইটাই নিয়ম এবং এইটা মাননীয় সদস্য জানেন। কাজেই এই প্রশ্ন একেবারেই অবাস্তব প্রশ্ন, এই প্রশ্ন হাউসের অবগতির জন্য কার্য্যকরী হবে বলে আমি মনে করি না।

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্য শ্রীতরনীমোহন সিনহা।

**শ্রীতরনীমোহন সিনহা :**—মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—৫১

**শ্রীনৃপেন চক্রবর্তী :**—মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—৫১

—প্রশ্ন—

১। রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর পূর্ত্তদপ্তর কয়টি পাকা সেতু নির্মানের প্রস্তাব গ্রহন করেছিলেন (বিভাগভিত্তিক হিসাব)

২। তার মধ্যে কয়টি নির্মান-কার্য্য সম্পন্ন হইয়াছে ও কয়টিতে নির্মানের কাজ বর্ত্তমানে চলিতেছে ;

৩। বর্ত্তমান আর্থিক বৎসরে আরো পাকা সেতু নির্মানের পরিকল্পনা নেওয়া হবে কি না, এবং

৪। নেওয়া হলে কয়টি এবং কোথায় কোথায় ?

—উত্তর—

১। মোট ২৩টি। (কাঞ্চনপুর ডিভিসন-১টি, কুমারঘাট ডিভিসন-২টি, ধর্মনগর ডিভিসন ১টি, আগরতলা ডিভিসন ৪ নং-১টি এবং ২ নং-এ-২টি, তেলিয়ামুড়া ডিভিসন-১টি, শান্তি-

বাজার ডিভিসন-১টি, সাউদার্ন ডিভিসন ৩ নং ৪টি। মাননীয় সদস্য আগেই বলেছেন মাত্র, কাজেই তার অবগতির জন্য আমি বলতে চাই এইটা পি ডবলিও ডির কয়টা রাস্তা সেটাই বলা হয়েছে। রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর পূর্ত্তদপ্তর, পূর্তদপ্তর ছাড়াও অনেক রাস্তা এখানে হচ্ছে।

২। ৫টির কাজ শেষ হইয়াছে এবং ৮টির কাজ চলিতেছে।

৩। আপাততঃ এরকম কোন পরিকল্পনা পূর্ত্তদপ্তরের নাই।

৪। ৩নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না। মিঃ স্পীকার স্যার, এইটা মাননীয় সদস্যরা জানেন এই রাস্তাগুলি গ্রামের রাস্তার কথা বলা হয়নি, এইটা বড় বড় রাস্তাগুলির কথাই এখানে বলা হয়েছে।

শ্রীতরনীমোহন সিনহা :—মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, বড় বড় রাস্তার কথা, তা কৈলাশহর সাবডিভিশানে ধুমাছড়া থেকে কৈলাশহর, কমলপুর থেকে কৈলাশহর, এই রাস্তার জংশন কামরাঙ্গাবাড়ীর যে ব্রীজ, সেটা আজকে ৪/৫ বছর ধরে শুরু হয়েছে এবং এইটার কাজ অত্যন্ত ধীর গতিতে চলছে। অথচ তার পাশেই ফটিকরায় মনুনদীর উপর যে ব্রীজটা হচ্ছে সেখানে খুব ভাল কাজ হচ্ছে মানে দ্রুত গতিতে হচ্ছে। এই কামরাঙ্গাবাড়ীর যে ব্রীজটা তাতে দেখা ব্রীজের একটা খুটি লাগানো হয়েছিল সেটাও মাটির নীচে ডুবে গেছে, তা এই ব্রীজটা শেষ করতে কত বৎসর লাগার কথা ছিল এবং তার মধ্যে কত বৎসর অতীত হয়ে গেল, কত বৎসর কাজ শেষ হতে বাকী আছে মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার স্যার, কিছু রাস্তা এই অঞ্চলে টি এন ভি উগ্রপন্থীদের কার্যাকলাপের ফলে কিছু রাস্তার কাজ ব্যাহত হয়েছে, ইদানিংকালে পুলিশ পাহারায় কোন কোন জায়গায় আমাদের কাজ করতে হচ্ছে, অসুবিধার মধ্য দিয়ে। মাননীয় সদস্য যারা বিরোধী দলের ওনারা যদি সাহায্য করেন তাহলে শান্তি সেই এলাকায় বজায় থাকতে পারে এবং তাড়াতাড়ি কাজগুলি আমরা শেষ করতে পারি।

শ্রীশ্যামাচরন ত্রিপুরা :—মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন ২৩টার পরিকল্পনা যেটা গ্রহন করা হয়েছিল তার মধ্যে ৫টার কাজ সম্পূন্ন হয়েছে এবং ৮টার কাজ চলিতেছে। তা বাকীগুলি কি অবস্থায় আছে এইটা কি ভবিষ্যতে করা হবে, এইটা সম্পর্কে মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় সদস্য যদি বলেন তাহলে বাকীগুলি নেওয়া যায়।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য শ্রীসমীরকুমার নাথ, (অনুপস্থিত)। মাননীয় সদস্য শ্রীমতিলাল সাহা।

শ্রীমতিলাল সাহা :—মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—৫৯

শ্রীনৃপেন চক্রবর্তী .—মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—৫৯

—প্রশ্ন—

১। ১৯৮৬ইং ৩১শে ডিসেম্বর পর্যান্ত ত্রিপুরার কয়টি গ্রামকে বিদ্যুতায়িত গ্রাম হিসাবে ঘোষণা করা হয়েছে,

২। রাজ্যের আর কয়টি গ্রাম বিদ্যুতায়নের বাকী রয়েছে,

৩। কতদিনের মধ্যে ত্রিপুরার সমস্ত গ্রাম বিদ্যুতায়িত হবে বলে আশা করা যায়, এবং

৪। প্রত্যেক আর্থিক বৎসরে মোট কতটি গ্রামকে বিদ্যুতায়িত করা হয়ে থাকে ?

—উত্তর—

১। ২০৮৮টি, ২। ২৬৩৯টি। ৩। সপ্তম পরিকল্পনাকালে যে অর্থ বরাদ্দ হয়েছে সেই হার বজায় থাকলে ২০০৫ সাল নাগাদ ত্রিপুরার সমস্ত গ্রামে বিদ্যুতায়িত

হবে বলে আশা করা যায়

৪। প্রত্যেক আর্থিক বৎসরে কেন্দ্রীয় সরকারের অর্থ বরাদ্দ অনুযায়ী গড়ে ১৫০টি গ্রামকে বিদ্যুতায়িত করা হচ্ছে।

শ্রীমতিলাল সাহা :—সাপ্লিমেণ্টরী স্যার, মিঃ স্পীকার স্যার, এমন অনেক গ্রাম আছে যেখানে বিদ্যুৎ যায়নি, অথচ তাকে ইলেকট্রিফাইড ভীলেজ বলে ডিক্লেয়ার দেওয়া হয়েছে, এই রকম তথ্য মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়-এর কাছে আছে কি না জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মিঃ স্পীকার স্যার, এটা কেন্দ্রীয় সরকারের নীতি অনুসারে করা হচ্ছে এবং সারা ভারতবর্ষে এভাবে হচ্ছে।

শ্রীমতিলাল সাহা : সাপ্লিমেণ্টারি স্যার, অনেক গ্রামে বিদ্যুৎ যায়নি অথচ সে গ্রামকে ইলেকট্রিফাইড বলে ঘোষণা করা হয়েছে তার কারণ কি, মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মিঃ স্পীকার স্যার, একটি পোষ্টও যায়নি অথচ সে গ্রামকে ইলেকট্রিফাইড বলে ঘোষণা করা হয়েছে সেরকম গ্রাম যদি থাকে তাহলে মাননীয় সদস্য এখানে উপস্থিত করতে পারেন।

শ্রীনকুল দাস :— সাপ্লিমেণ্টারী স্যার, কেন্দ্রীয় সরকারের যে নীতি যে একটি গ্রামে যদি একটি ইলেকট্রিক পোষ্টও যায় তাহলে সেটাকে ইলেকট্রিফাইড বলে ধরা হবে। তারফলে সমস্ত গ্রামকে বিদ্যুতায়িত করা যাচ্ছেনা এবং করতে গেলে যে প্রয়োজনীয় অর্থ দরকার সে অর্থ কেন্দ্রীয় সরকার থেকে পাওয়া যাচ্ছেনা বলে করা যাচ্ছেনা, এটা ঠিক কিনা মাননীয় মন্ত্রী-মহোদয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী :- মিঃ স্পীকার স্যার, বিদ্যুতায়নের কাজটা আর, ই. সি আমাদেরকে দেয়। সেটা একটা কর্পোরেশান, কেন্দ্রীয় সরকারের অনুমোদিত, সেটার একটা কোটা আছে। সে কোটা অনুসারে আমরা কাজ করি। যদি বেশী টাকা আমরা পাই তাহলে আমরা বেশী কাজ করতে পারি। মাননীয় সদস্য যারা এখানে হৈ চৈ করছেন তাদের জানা উচিত যে,

জম্পুই পাহাড় থেকে শুরু করে এমন কোন জায়গা নেই তেখানে কিছু না কিছু কাজ হচ্ছেনা। মাননীয় সদস্যরা যদি বাধা না দেন তাহলে সেখানেও যাবে যেখানে যেখানে এখনও যায়নি। দাঙ্গাবাড়ী যদি গিয়ে থাকে তাহলে তার না গেলেও সোলার পাওয়ার দিয়ে আমরা বিদ্যুৎ নিচ্ছি। ডম্বুরে যারা ক্ষতিগ্রস্ত তাদের জন্য একটি কর্মসূচী ইতিমধ্যে শেষ হচ্ছে। মাননীয় সদস্যদের আমি বলতে চাই যে আপনারা হৈ চৈ করবেননা, সব জায়গায় বিদ্যুৎ যাবে।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা। সময় আর মাত্র ১ মিঃ।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৬৪

মিঃ স্পীকার :—এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ৬৪

শ্রীনৃপেন চক্রবর্তী :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ৬৪

—প্রশ্ন—

১। নিরাপত্তা ও সহজ-সংযোগ প্রকল্পে আমবাসা-বগাফা রোডটি সংস্কার অথবা পুনঃ নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা,

২। থাকিলে কবে থেকে উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

—উত্তর—

১। হ্যাঁ।

২। রাস্তাটির কিছু কিছু কাজ যথা এস, পি, টি ব্রীজ পুনঃ নির্মাণ, সলিং ও পিচের কাজ হাতে নেওয়া হইয়াছে এবং তাহা অগ্রগতির দিকে।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—সাপ্লিমেন্টারী স্যার, এর আগে কনসার্ণিং মিনিষ্টার বলেছেন যে, প্রজেকটা এবাউণ্ড কিন্তু এখন বলছেন যে কাজ হচ্ছে, তাহলে এস, পি, টি ব্রীজ কোথায়

কোথায় হয়েছে ? বিশেষতঃ বগাফা হয়ে কাঁঠালবাড়ীতে যে বিরাট ব্রীজ আছে সেটা করলে অমরপুরের সঙ্গে সংযোগ সহজ হয়। এটা অনেকবার বলা হয়েছে। কাজেই সেটা করা হবে কিনা মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্যের কাছে এটা অজানা নয় যে, এই রাস্তাটি একটি দীর্ঘ রাস্তা এবং তাই কয়েকটা পার্টে এই রাস্তাটি করা হয়েছে। কতগুলি জায়গায় প্রথমতঃ কাঁচা ব্রীজ, কালবার্ট করা হয়েছে এখন সেগুলি নষ্ট হয়ে গেছে। বিশেষ-করে বগাফা-অমরপুরের দিকে যে পোর্শন সে পোর্শনের মধ্যে এস, পি, টি ব্রীজ করা হয়েছে এবং অন্যান্য অংশে করার কাজ হাতে নেওয়া হয়েছে। তবে সেখানে উগ্রপন্থীর বাধা থাকাতে কিছু কিছু অসুবিধা হচ্ছে। সেখানে দাঙ্গাবাড়ীতে যারা কাজ করেছিল তাদেরকে খুন করা হয়েছে। সেসব যদি মাননীয় সদস্য মনে রাখেন তাহলে বুঝবেন যে টি, এন, ভি প্রচণ্ড ক্ষতি করেছে এবং তার জন্য রাস্তাটি গুরুত্ব পাচ্ছেনা। তবুও আমরা চেষ্টা করছি যত তাড়াতাড়ি সম্ভব রাস্তাটি করতে।

মিঃ স্পীকার :—এই সভা আজ বেলা ২টা পর্যন্ত মুলতবী রইল।

## AFTER RECESS AT 2 00 P.M.

মিঃ স্পীকার :— মাননীয় সদস্যবৃন্দ, প্রশ্নোত্তর পর্ব্বের শেষ অংশ এখন শুরু করছি।
মাননীয় সদস্য শ্রীমনোরঞ্জন মজুমদার।

শ্রীমনোরঞ্জন মজুমদার :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৬৯

শ্রীনৃপেন চক্রবর্তী (মুখ্যমন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ৬৯

—প্রশ্ন—

১। রাজ্যের মিউনিসিপ্যালিটি ও নোটিফায়েড এরিয়াতে অনিয়মিত বিদ্যুৎ সরবরাহকে

নিয়মিত করার জন্য সরকার কি কি উদ্যোগ গ্রহন করিয়াছেন,

২। রাজ্যের বিভিন্ন বিদ্যুতায়নে অসমাপ্ত গ্রামকে এবং প্রত্যান্ত অঞ্চলে বিদ্যুৎ সরবরাহের জন্য নতুন কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কি, এবং

৩। নেওয়া হয়ে থাকলে উক্ত পরিকল্পনা রূপায়নে সরকার কি কি উদ্যোগ গ্রহন করিয়াছেন ?

উত্তর—

১। রাজ্যের মিউনিসিপ্যালিটি ও নোটিফায়েড এরিয়ার বিভিন্ন অত্যাবশ্যকীয়, স্থানগুলিতে বিদ্যুৎ ব্যবস্থা নিয়মিত রাখার লক্ষ্যে ডিজেল জেনারেটার ব্যবহার করা হচ্ছে।

২। বর্ধিষ্ণু এলাকাগুলিকে "সম্প্রসারন" কার্যের আওতায় এনে সম্প্রসারন কার্যাসূচী তৈরী করা হচ্ছে এবং প্রয়োজনীয় অর্থের অনুমোদনের জন্য পল্লী বৈদ্যুতিকরন নিগমের নিকট প্রস্তাব রাখা হয়েছে। এখন পর্যান্ত উক্ত খাতে কোনরূপ ব্যয় বরাদ্দের অনুমোদন না পাওয়ায় কোন কাজই হাতে নেওয়া সম্ভব হচ্ছে না।

৩। ২ নং প্রশ্নের জবাব দ্রষ্টব্য।

শ্রীমনোরঞ্জন মজুমদার :— সাপ্লিমেন্টারী স্যার, রাজ্যের মিউনিসিপ্যালিটি ও নোটিফায়েড এরিয়াতে যে, ডিজেল জেনারেটর চালানো হচ্ছে বলে বলা হলো, আমরা দেখতে পাই যে, এই মিউনিসিপ্যালিটি এবং নোটিফায়েড এরিয়াতে কোন সময়ের প্রশ্ন নেই যখন তখন বিদ্যুতের অভাব ঘটছে। ফলে দেখা যাচ্ছে বর্তমানে মাধ্যমিক এবং বার ক্লাসের পরীক্ষার্থী ছাত্রছাত্রীরা সবচেয়ে অসুবিধার সম্মুখীন হচ্ছে। এতে ত্রিপুরার মানুষ দুশ্চিন্তাগ্রস্ত হয়ে পড়েছেন। এখন এই যে, বিদ্যুতের অভাব ঘটছে সেটা ডিজেল জেনারেটর বা মেসিনারী ডিফেক্ট, এর জন্যে হচ্ছে না অন্য কোন কারনে হচ্ছে, না পরিচালন ব্যবস্থার ত্রুটির জন্যে এটা হচ্ছে, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী :— মিঃ স্পীকার স্যার, ডিজেল জেনারেটর দিয়ে সব সময় বিদ্যুত সরবরাহ

করবার ব্যবস্থা নেই। এইটা হচ্ছে টপগ্যাপ্ এরেঞ্জমেন্ট। যে সময় সাধারন বিদ্যুতের সরবরাহ ভেঙ্গে পড়ে তৎকালীন ব্যবস্থা হিসেবে এই ডিজেল জেনারেটর রাখা হয়েছে। এই ডিজেল জেনারেটর আগরতলায় এবং অন্যান্য নোটিফায়েড এরিয়াতে রয়েছে। আমরা চেষ্টা করছি যাতে বিদ্যুতের সরবরাহ যাতে স্বাভাবিক ও অব্যাহত থাকে এই বছর বিশেষ করে মাধ্যমিক এবং বার ক্লাসের পরীক্ষার্থীদের অনেক অসুবিধার সম্মুখীন হতে হয়েছে এটা আমরা উপলব্ধি করছি। কিন্তু এইটা আমাদের এক্তিয়ারের বাইরে ছিল।

শ্রীজওহর সাহা :—সাপ্লিমেন্টারী স্যার, রাজ্যের কতগুলি নোটিফায়েড এরিয়াতে এই ডিজেল জেনারেটর বসানো হয়েছে? এবং বাকি যে নোটিফায়েড এরিয়া রয়েছে যেখানে এখনো কোন জেনারেটর ব্যবস্থা করা হয়নি সেখানে এই বিদ্যুৎ সমস্যার সমাধানের জন্য কবে নাগাদ জেনারেটর বসানো হবে তা মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি?

মিঃ নৃপেন চক্রবর্তী :—মিঃ স্পীকার স্যার, এখন আর কোন জেনারেটর কিনার প্রশ্ন আসেনা। তার কারণ হচ্ছে মাননীয় সদস্যরা জানেন এই বিদ্যুৎ সরবরাহ বাড়াবার জন্য একটা ব্যাপক কর্মব্যবস্থা নেওয়া হয়েছে আমাদের নিজস্ব উদ্যোগে এই ব্যাপারে আমরা অগ্রসর হচ্ছি। এই উত্তর পূর্বাঞ্চলে যে দু একটি জায়গায় বিদ্যুৎ উৎপাদন হচ্ছে আমরা তার অংশীদার। এখন ট্রেনমিশন বেল্ট তৈরী হলে এইখানে প্রচুর বিদ্যুৎ পৌঁছানোর সম্ভাবনা রয়েছে। কাজেই নতুন করে আর জেনারেটর কেনার জন্য ব্যবস্থা বর্ত্তমানে সরকারের কাছে নেই।

শ্রীজওহর সাহা :—সাপ্লিমেন্টারী স্যার, কবে নাগাদ উত্তর পূর্বাঞ্চলের দুটি জায়গা থেকে রাজ্যের মানুষ এই বিদ্যুৎ পেতে পারে এবং বর্তমানে বিভিন্ন জায়গায় যে বিদ্যুতের অভাব ঘটছে সেটা কবে নাগাদ এই সমস্যার সমাধান হবে বলে আশা করা যায় তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী—মিঃ স্পীকার স্যার, ট্রেন্সমিশন বেল্টটা হচ্ছে জিরিবাম, আইজল এবং কুমারঘাট। এইভাবে এটা আশার কথা। আইজল থেকে কুমারঘাট পর্য্যন্ত অংশটি প্রায় প্রস্তুত। কিন্তু জিরিবাম থেকে আইজল পর্য্যন্ত এই বেল্ট বসানোর দায়িত্ব হচ্ছে আসামের। আমরা আসাম সরকারকে বলেছি যাতে অতি দ্রুত এইটা তারা করেন।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য শ্রীমাখনলাল চক্রবর্তী :

**শ্রীমাখনলাল চক্রবর্তী** : —মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৮৮

**শ্রীনৃপেন চক্রবর্তী** : —মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮৮

—প্রশ্ন—

১। বিগত নয় বৎসরে রাজ্যে মোট কত কিলোমিটার পর্য্যন্ত বিদ্যুৎ লাইন সম্প্রসারিত হয়েছে এবং এর পূর্ব্বে কত ছিল,

২। ইহা কি সত্য যে, তেলিয়ামুড়া ব্লকের অন্তর্গত উত্তর ঘিলাতলী গাঁও পঞ্চায়েতে বা দক্ষিণ মহারাণীপুর ( এ,ডি,সি এরিয়া ) বিগত ২ বৎসর যাবৎ বিদ্যুৎ লাইন বসানোর পরও এখন পর্য্যন্ত লাইন চালু হইতেছেনা, এবং

৩। সত্য হইলে কবে পর্য্যন্ত তাহা চালু হবে বলে আশা করা যায় ?

—উত্তর—

১। বিগত ৯ বৎসরে সারা রাজ্যে মোট প্রায় ২১৩৪ কিমিঃ বৈদ্যুতিক লাইন টানা সম্ভব হয়েছে। তন্মধ্যে এইচ,টি, ও এল,টি লাইনের হিসাব নিম্নরূপ—

| | |
|---|---|
| এইচ, টি,— | ৯৫৩ কি, মি। |
| এল, টি,— | ১,১৮১ কি, মি। |
| | মোট—২১৩৪ কি. মিঃ |

উক্ত সময়ের পূর্বে বিস্তৃত লাইনের পরিমাণ ছিল প্রায় ১৬০৮ কি, মিঃ।
এইচ,টি, ও এল,টি'র পরিমাণ যথাক্রমে—

| | |
|---|---|
| এইচ,টি,— | ৭৮৯ কি, মিঃ। |
| এল,টি,— | ৮১৯ কি, মিঃ। |

২। আংশিকভাবে সত্য

৩। আগামী এপ্রিল মাস নাগাদ চালু করা যাবে বলে আশা করা যায়।

শ্রীমাখনলাল সাহা :—সাপ্লিমেন্টারী স্যার, ঘিলাতলী থেকে দক্ষিণ মহারাণী পর্য্যন্ত বিদ্যুৎ চালু হবে বলে আমরা আশা করি। কিন্তু আমরা লক্ষ করছি যে, গত দুই বৎসর যাবৎ খুঁটি বসানোর পরেও লাইন দিতে গিয়া কল্যাণপুর থেকে সেই লাইন দেবার জন্যে ব্যবস্থা করা হচ্ছে। এবং কল্যাণপুর থেকে ঘিলাতলী পর্য্যন্ত বিরাট নদী এবং তার চর। এই খুঁটি-গুলি প্রতি বছর ফ্লাডে নষ্ট হয়ে যায়, তারপর আবার খুঁটি বসানো হয়, আবার সেটা নষ্ট হয়ে যায়। এইভাবে দুই বৎসর যাবৎ খুঁটি বসানো হচ্ছে আর ফ্লাড এলে সেগুলি ভেসে যাচ্ছে অথচ ঘিলাতলী থেকে সোজা পি, ডব্লিউ. ডি, রোড দিয়ে যেখানে ঘিলাতলী পর্য্যন্ত লাইন এসে গেছে সেখান থেকে উত্তর ঘিলাতলী গাঁও পঞ্চায়েতে লাইন টেনে এনে এই সমস্যার সমাধান সহজেই করা যেত। এই সম্পর্কে মাননীয় মন্ত্রীমহোদয় কিছু বলবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মিঃ স্পীকার স্যার, দুই বছর কেন লাগল এই সম্পর্কে দপ্তরকে তদন্ত করতে বলব।

শ্রীনকুল দাস :—কোন জায়গায় হয়ত অনেকদিন আগে লাইনটা তৈরী করা আছে। দুবার সেখানে রিকনস্ট্রাকশন করা আছে। তারপর সেখানে লাইনটা সম্প্রসারিত করা আছে। যেগুলো খুব গুরুত্বপূর্ণ এলাকা সেখানে আগে লাইনটা যাওয়া দরকার। এইরকম নানা প্রবলেম আছে। সুতরাং কোন নীতির ভিত্তিতে প্রায়রিটি দেওয়া হচ্ছে এটা মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—এটা জবাব দেওয়া আমার পক্ষে সম্ভব নয়। কোন এলাকায় কি ঘটছে সেটা যদি মাননীয় সদস্য উপস্থিত করেন তা হলে উত্তর দেওয়া যায়।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য শ্রীরতিমোহণ জমাতিয়া এবং শ্রীমনোরঞ্জন মজুমদার।

শ্রীমনোরঞ্জন মজুমদার :—এডমিটেড কোয়েশ্চান নাম্বার—১১০

শ্রীনৃপেন চক্রবর্তী :—স্টাড' কোয়েশ্চান নাম্বার—১১০

—প্রশ্ন—

১। বর্তমান সমগ্র রাজ্যে বিদ্যুত ঘাটতির পরিমাণ কত :

২। বিদ্যুৎ ঘাটতি মেটানোর জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহন করেছেন :

৩। ইহা কি সত্য যে প্রয়োজনীয় খুঁটির অভাবে বৈদ্যুতিক লাইন সম্প্রসারণের কাজ ব্যাহত হচ্ছে এবং নতুন কোন গ্রামকে বৈদ্যুতিকরন করা সম্ভব হচ্ছে না :

৪। তাহলে, সরকার ইহার প্রতিকারের কি ব্যবস্থা গ্রহন করেছেন ?

—উত্তর—

১। ত্রিপুরায় সর্বোচ্চ চাহিদার সময় বিদ্যুত ঘাটতির পরিমাণ ১১ মেগাওয়াট।

২। বিদ্যুত ঘাটতির পূরণের জন্য আসাম রাজ্য বিদ্যুত পর্ষদ হইতে বিদ্যুত আনয়নের ব্যবস্থা ছাড়াও নিম্নলিখিত পরিকল্পনাগুলির কাজ হাতে নেওয়া হয়েছে।

ক) বড়মুড়া গ্যাস-ভিত্তিক তাপ বিদ্যুত কেন্দ্রে তৃতীয় ১ × ৫ মেগাওয়াট

খ) রুখিয়া গ্যাসভিত্তিক তাপ বিদ্যুত কেন্দ্রে ২ × ৫ মেগাওয়াট

গ) রামচন্দ্র জল বিদ্যুত কেন্দ্রে ২ × ৫০০ কিলোওয়াট

ঘ) মহারাণী জল বিদ্যুত কেন্দ্রে ২ × ৫০০ কিলোওয়াট ক্ষমতা সম্পন্ন বিদ্যুত উৎপাদক যন্ত্র বসানোর কাজ এবং

ঙ) গোমতী জলবিদ্যুত কেন্দ্রের বর্তমান সর্বাধিক উৎপাদন ক্ষমতা ৮.৫ মেগাওয়াট

হইতে বাড়িয়ে ১২ মেগাওয়াট করার কাজ হাতে নেওয়া হয়েছে।

৩। ইহা সত্য নহে।

৪। ৩নং প্রশ্নের জবাবের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

শ্রীমনোরঞ্জন মজুমদার :—এই যে ঘাটতির বর্তমান অবস্থা তাতে এন, ই, সি, থেকে যেটুকু পাচ্ছি সেইটুকু বাদ দিয়ে এবং আমাদের যা উৎপাদন হচ্ছে সেটা বাদ দিয়ে যে টোটেল ঘাটতি এখানে দেখানো হয়েছে, আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে জিজ্ঞাসা করতে চাই সমগ্র ত্রিপুরায় বিভিন্ন অঞ্চলে বিদ্যুতায়ন করতে গেলে আমাদের কোন সার্ভে হয়েছে কিনা এবং এই সার্ভে ভিত্তিক এটা বলা হয়েছে কিনা এবং কোন পরিকল্পনা আছে কিনা কিভাবে আমরা এই ঘাটতি পূরণ করতে পারব ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—ঘাটতির কোন সার্ভে হয়েছে কিনা এই প্রশ্ন সম্ভবত উঠতে পারে না। ঘাটতির অর্থই হচ্ছে আমরা কতটা তৈরী করছি এবং বর্তমানে কতটা ব্যবহার করার আমাদের প্রয়োজন এর মধ্যে প্রয়োজনের তুলনায় যতটুকু কম উৎপাদন হবে ততটুকুই ঘাটতি। ১১ মেগাওয়াট আমরা যা তৈরী করছি তার উপরে আমাদের আরও ১১ মেগাওয়াট দরকার।

শ্রীভানুলাল সাহা : মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি, ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষে কত মেগাওয়াট বিদ্যুতের চাহিদা হবে এবং সেই সময়ের মধ্যে বিভিন্ন পরিকল্পনায় যে বিদ্যুত উৎপাদন হবে তার পরিমাণ কত এবং কত ঘাটতি দাঁড়াবে ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—আমাদের প্রয়োজন এখন ৩০/৩৫ মেগাওয়াট। আমরা যদি কাজের অগ্রগতির ভিত্তিতে ৫০ মেগাওয়াট করতে পারি তাহলে চাহিদা মেটাতে পারব।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—বিদ্যুত ঘাটতি মেটানোর জন্য উত্তর পূর্বাঞ্চলে যে সমস্ত প্রকল্প থেকে বিদ্যুত আনার চেষ্টা চলছে তার মধ্যে কোন্ প্রকল্প থেকে কত মেগাওয়াট বিদ্যুত পাওয়ার কথা আছে ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—ট্রানমিশান বেল্টই হলো না. কোন প্রকল্প থেকে কত দেবে এই প্রশ্ন আসে না।

মি: স্পীকার :—মাননীয় সদস্য শ্রীফয়জুর রহমান।

শ্রীফয়জুর রহমান :—এডমিটেড থার্ড কোয়েশ্চান নাম্বার ১২০।

শ্রীবাদল চৌধুরী :—মাননীয় অধ্যক্ষ মহোদয় অ্যাডমিটেড থার্ড কোয়েশ্চান নাম্বার ১২০।

—প্রশ্ন—

১। ধর্মনগর মহকুমার চোরাইবাড়ী ও কদমতলা উক্ত দুইটি বাজারকে উন্নত করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা?

—উত্তর—

১। হাঁ।

শ্রীফয়জুর রহমান :—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন উক্ত দুইটি বাজারের পরিকল্পনা আছে। কি কি পরিকল্পনা আছে জানাবেন কি?

শ্রীবাদল চৌধুরী : যে সমস্ত পদক্ষেপ নেওয়া হয়েছে—প্রথমতঃ চোরাইবাড়ী বাজারে একটা সেল হল নির্মানের জন্য ১,১৩,৫৬০ টাকা সরকারী অনুমোদন সাপেক্ষে মঞ্জুরী দেওয়া হয়েছে এবং সেই অনুসারে কাজের অগ্রগতি চলছে। কদমতলা বাজারে একটা সেল হল নির্মাণের জন্য ১,১৭,৬০০ টাকা ইতিমধ্যেই সরকারী অনুমোদন দেওয়া হয়েছে।

মি: স্পীকার :— মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার।

শ্রীমতিলাল সরকার :—এডমিটেড কোয়েশ্চান নাম্বার—১২২।

শ্রীবাদল চৌধুরী :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার– ১২২।

—প্রশ্ন—

১। ত্রিপুরার বিভিন্ন কৃষি কার্মে কর্মরত অনিয়মিত কর্মচারীর সংখ্যা কত এবং

২। তাদের নিয়মিত করার জন্য সরকার কিরূপ ব্যবস্থা নিচ্ছেন ?

— উত্তর—

১। ২৩০ জন

২। অনিয়মিত শ্রমিকদের স্থায়ী শ্রমিক ঘোষনা করার জন্য কৃষিবিভাগে রাজ্যসরকার অনুমোদিত নিয়ম আছে। যাহাদেরকে সেই নিয়ম মোতাবেক স্থায়ী শ্রমিক হিসাবে নিযুক্তির উপযুক্ত বিবেচনা করা হয় সৃষ্ট পদের ভিত্তিতে তাদেরকে স্থায়ী শ্রমিক বলে ঘোষনা করা হয়।

মি: স্পীকার:—শ্রীগোপাল দাস

শ্রীগোপাল দাস :—স্যার, কোয়েশ্চান নাম্বার—২০।

শ্রীনৃপেন চক্রবর্তী : স্যার, কোয়েশ্চান নাম্বার -২০,

—প্রশ্ন—

১) ১৯৮৪ইং সনের বাজেট বরাদ্দকৃত ( Major head-537 : Capital outlay on Roads & Bridges ) ৩০০০ টাকার ১৯৮৪ ইং সনের বাজেটে বরাদ্দকৃত টোকেন প্রভিশন ১০০০ টাকা অনুযায়ী উদয়পুর বদর-মোকাম ঘাটে এস, পি, টি, ব্রিজ নির্মাণের কাজ কতটুকু অগ্রসর হয়েছে ?

—উত্তর—

কারিগরীগত কারণে উপরিউক্ত স্থানে এস, পি, টি, ব্রিজ নির্মাণ সমীচীন বিবেচিত

না হওয়ায় ঐ ব্রিজের কাজ হাতে নেওয়া হয়নি

শ্রীগোপাল চন্দ্র দাস :— মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি যে, এই জায়গাটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এই পথ দিয়ে প্রতিদিন উদয়পুর থেকে রাজনগর এবং অন্যান্য জায়গায় অসংখ্য লোককে যাতায়ত করতে হয়, কাজেই ঐ এলাকার জনসাধারনের সুবিধার কথা বিবেচনা করে যোগাযোগের জন্য ঐখানে যাতে একটা টানা ব্রীজ অথবা একটা সেতু তৈরী নির্মাণের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহন করবেন কিনা, জানাবেন কি? কারণ বাজেটে এই টোকেন প্রভিশনটা থাকায় এবং সেখানে একটা সেতু তৈরী হবে এই আশায় ঐ এলাকার জনসাধারনের মধ্যে একটা আশার আলো দেখা দিয়েছিল এবং এখন যদি তারা শুনে যে সেখানে কোন রকম সেতু নির্মাণ করা হবে না, তাহলে তাদের মধ্যে হতাশার সৃষ্টি হবে।

শ্রীনৃপেন চক্রবর্তী :— হতাশা দেখা দিলেও তো সেখানে এস, পি, টি, ব্রীজ করা সম্ভব হবে না. কারন সেটা কারিগরীগত কারণে সম্ভব নয়। আবার যদি গোমতী নদীর মত একটা নদীর উপর কারিগরী দিক বিবেচনা না করে এস, পি, টি, ব্রীজ করা হয়, তাহলে সেটা যে বছর করা হবে, সেই বছরের মধ্যে নষ্ট হয়ে যাওয়ার সম্ভাবনা থাকবে। অন্য দিকে আর, সি, সি, ব্রীজ গোমতি নদীর উপর করা যায়। কাজেই এই ব্রীজের জন্য যদি জনসাধারণের কিছুটা অসুবিধাও হয়, তাহলে সেটা মেনে নেওয়া ছাড়া অন্য কোন গত্যান্তর নেই।

মিঃ স্পীকার :— শ্রীসমীর দেব সরকার।

শ্রীসমীর দেব সরকার :— স্যার, কোয়েশ্চান নাম্বার ১৭।

শ্রীবাদল চৌধুরী :— স্যার, কোয়েশ্চান নাম্বার ১৭,

—প্রশ্ন—

১) বিজ্ঞান, প্রযুক্তি ও পরিবেশ দপ্তর ১৯৮৬-৮৭ আর্থিক বৎসরে রাজ্যের নোটি-

ফাইড এরিয়া অথরিটিগুলির জন্য মোট কত টাকা বরাদ্দ করেছেন।

২) রাজ্যের কোন রেজিস্ট্রিকৃত সংস্থাকে উক্ত দপ্তর থেকে সাহায্য মঞ্জুর করা হয়েছে কিনা?

৩) হয়ে থাকলে, মোট কতটি সংস্থাকে এবং কি পরিমান অর্থ মঞ্জুর করা হয়েছে?

—উত্তর—

১) বিজ্ঞান, প্রযুক্তি ও পরিবেশ দপ্তর ১৯৮৬-৮৭ আর্থিক বৎসরে রাজ্যের নোটি-ফাইড এরিয়া অথরিটিগুলির জন্য মোট ৭ লক্ষ ৫০ হাজার টাকা বরাদ্দ করেছেন

২) না।

৩) ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

শ্রীসমীর দেব সরকার :— মাননীয় মন্ত্রী মহোদয় এই যে ৭ লক্ষ ৫০ হাজার টাকা অর্থ বরাদ্দ করেছেন বলে বলছেন, তা কবে নাগাদ মঞ্জুর করেছেন জানাবেন কি?

শ্রীবাদল চৌধুরী :— স্যার, অল্প কয়েকদিন আগে এই টাকাটা নোটিফাইড এরিয়া অথরিটি-গুলিকে বরাদ্দ করা হয়েছে। কারণ অনেকগুলি নোটিফাইড এরিয়া অথরিটির নিজস্ব কোন কর্মচারীও ছিল না, আবার অনেকগুলি তাদের প্রস্তাব সরকারের কাছে পাঠাতে দেরী করেছেন। আর এই সমস্ত কারণে তাদের জন্য টাকা বরাদ্দ করতে দেরী হয়ে গেছে।

শ্রী জওহর সাহা :— মাননীয় মন্ত্রীমহোদয় সম্প্রতি বিজ্ঞান, প্রযুক্তি ও পরিবেশ দপ্তরের আনুকূল্যে বিভিন্ন মহকুমার বিভিন্ন স্কুলে যে সব বিজ্ঞান মেলা অনুষ্ঠিত হয়ে গেছে, সেই সব মেলাতে যে সব ছাত্র ছাত্রী যোগদান করেছে, তাদের আসা-যাওয়া অথবা থাকা খাওয়ার জন্য কোন রকম আর্থিক সাহায্য দেওয়া হয়েছিল কিনা, জানাবেন কি?

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, এটা তো আলাদা প্রশ্ন আলাদা প্রশ্ন করলে জানানো যাবে।

শ্রীসমীর দেব সরকার :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে নোটিফাইড এরিয়া অথরিটিগুলির জন্য আর্থিক বরাদ্দ করা হয়েছে, তা কি ধরনের জানাবেন কি ?

শ্রীবাদল চৌধুরী :—স্যার, বিজ্ঞান, প্রযুক্তি ও পরিবেশ দপ্তর নোটিফাইড এরিয়া অথরিটিগুলিকে নিম্নরূপ প্রকল্পগুলি কাজ করার জন্য সাহায্য দিয়ে থাকেন :—

১। পরিবেশ সংক্রান্ত প্রকল্প,

২। উন্নতমানের চুলা প্রকল্প এবং

৩। বিজ্ঞান বিষয়ক প্রকল্প।

মিঃ স্পীকার :- শ্রীসুবোধ চন্দ্র দাস

শ্রীসুবোধ চন্দ্র দাস :—স্যার, কোয়েশ্চান নাম্বার •।

শ্রীসমর চৌধুরী :—স্যার, কোয়েশ্চান নাম্বার— ৪০,

—প্রশ্ন—

১। পানিসাগর ব্লকের দক্ষিন পদ্মবিলে উরাংবস্তি এবং বিল-থৈ গাঁও সভার চাঁনপুরে দুই বছর পূর্বে দুইটি ভেটানারী সেন্টার মঞ্জুর হওয়া সত্বেও এখন পর্যান্ত তা চালু না হওয়ার কারন কি ?

২। উক্ত দুইটি সেন্টার কবে পর্যান্ত চালু হবে বলে আশা করা যায় ?

—উত্তর—

১। পানিসাগর ব্লকের দক্ষিন পদ্মবিলে (উরাংবস্তি) একটি প্রাথমিক পশু চিকিৎসা কেন্দ্র চালু রয়েছে। বিল-থৈ গাঁও সভার চাঁনপুরে কোন পশু চিকিৎসা কেন্দ্র অনুমোদিত

হয় নাই। কারন বিল-থৈ গ্রামের সন্নিকটে ( ১ কিলো মিটারের ) মধ্যেই পানিসাগর ভেটারিনারী ডিস্পেনসারী রয়েছে।

১। প্রশ্ন উঠে না।

শ্রীসুবোধ চন্দ্র দাস :—মাননীয় মন্ত্রীমহোদয়, এই বিধানসভার অন্য একটি অধিবেশনে এক প্রশ্নের উত্তরে আমি জেনেছিলাম যে বিল-থৈ গাঁওসভার চাঁনপুরে. এবং দক্ষিন পদ্মবিলে দুইটি ভেটেনারী হস্পিটাল আছে, আর আজকে জানলাম যে, বিল-থৈ চাঁনপুরটা পানিসাগর থেকে মাত্র ১ কিলো মিটার দূরে।
কিন্তু আমি জানি যে চানপুরটা পানিসাগর থেকে কম করে হলেও ৪ কিঃ মিঃ দূরে, কাজেই মাননীয় মন্ত্রীমহোদয় কি বলতে চাইছেন, আমি বুঝে উঠতে পারছি না।

শ্রীসমর চৌধুরী :— স্যার, সেখানে সাব-ভেটেনারী সেণ্টার আছে. অন্য কিছু আছে কিনা, সেটা আমি খোঁজ করে দেখব।

মিঃ স্পীকার :— প্রশ্ন — উত্তর পর্ব শেষ। কাজেই যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয় নি, সেগুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্নবিহীন প্রশ্নগুলির উত্তর-পত্র সভার-টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দিগকে অনুরোধ করছি (ANNEXURES "A" & "B")

## CONDOLENCE MOTION.

মিঃ স্পীকার :—মাননীয় সদস্যগণ, আমি এখন একটা শোক প্রস্তাব পাঠ করেছি। গভীর দুঃখের সংগে জানাচ্ছি যে গত ২৯-১২ । ৬ ইং কৈলাসহর মহকুমার ছামনুতে ১জন, ৩-১-৮৭ ইং উদয়পুরের হদরাভীতে ১জন, ১০-১-৮৭ ইং খোয়াই এর পূর্বে রাজনগরে ১ জন, ১৯-১-৮৭ ইং বিলোনিয়ার গঙ্গারাইতে ১ জন, ২১-১-৮৭ ইং তেলিয়ামুড়ার তুইমরু গ্রামে ৭ জন এবং ২৫-১ ৮৭ ইং সদরের লাটিয়াছড়াতে ৫ জন নিরীহ গ্রামবাসী সন্ত্রাসবাদী দুষ্কৃতীকারীদের হাতে নিহত হয়েছে।

এই সভা নিহতদের প্রতি গভীর শ্রদ্ধা জানাচ্ছে। আন্তরিক সমবেদনা জানাচ্ছে, তাঁদের শোক সন্তপ্ত পরিবার পরিজনদের প্রতি। এই সভা আশা করে রাজ্যের সকল অংশের শান্তিকামী গণতান্ত্রিক এবং শুভবুদ্ধি সম্পন্ন নাগরিকগণ সকল প্রকার সন্ত্রাসবাদী কার্য্যকলাপ এবং উস্কানিমূলক ও সম্প্রীতি বিনষ্টের লক্ষ্যে অশুভ শক্তিসমূহের যে কোন প্রচেষ্টাকে ঐক্যবদ্ধভাবে মোকাবিলা করবেন। রাজ্যে শান্তি ও সম্প্রীতি রক্ষায় সক্রিয় ভূমিকা নিবেন।

আমি মাননীয় সদস্যদের দাঁড়িয়ে দুই মিনিট মৌন পালন করে নিহতদের প্রতি শ্রদ্ধা জানাতে অনুরোধ করছি। ( দুই মিনিট নিরবে দাঁড়িয়ে শ্রদ্ধা পালন করা হল )

## REFERENCE PERIOD

মিঃ স্পীকার :—এখন রেফারেন্স পিরিয়ড্। আমি আজ মাননীয় সদস্য শ্রীমাণিক সরকার এবং মাননীয় সদস্য শ্রীশ্যামাচরন ত্রিপুরা। মহোদয়ের নিকট থেকে একটি নোটিশ পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর আমি বিষয়টি হাউসে উত্থাপনের অনুমতি দিয়েছি এবং নোটিশের বিষয় বস্তু হল "গত ৫ই মার্চ্চ ১৯৮৭ইং টি এস এফ. সমর্থক কিছু ছাত্রের উপ-মুখ্যমন্ত্রীর বাস ভবনের সামনে হামলা সম্পর্কে"। আমি মাননীয় সদস্যকে আহ্বান করছি তিনি দাঁড়িয়ে তাঁর বিষয়টি উল্লেখ করবেন।

শ্রীমাণিক সরকার :- মাননীয় স্পীকার স্যার, আমার বিষয় বস্তু হল "গত ৫ই মার্চ্চ ১৯৮৭ ইং টি এস. এফ সমর্থক কিছু ছাত্রের উপ-মুখ্যমন্ত্রীর বাসভবনের সামনে হামলা সম্পর্কে"।

মি: স্পীকার :—আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে মাননীয় সদস্য মহোদয় কর্ত্তৃক উল্লেখিত বিষয়টির উপর তাঁর বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি তিনি এখনি রাখতে অপরাগ হন তবে কখন তাঁর বক্তব্য রাখবেন তা অনুগ্রহ করে জানাবেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে আমি আগামী ৯ই মার্চ্চ ১৯৮৭ ইং এই সম্পর্কে বিবৃতি দেব।

মি: স্পীকার :—মাননীয় মন্ত্রীমহোদয় আগামী ৯ই মার্চ্চ ১৯৮৭ইং তাঁর বক্তব্য রাখবেন। আমি মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয়ের নিকট থেকে একটি নোটিশ পেয়েছি। নোটিশের বিষয় বস্তু হল "গত ২রা মার্চ্চ ১৯৮৭ইং কাঞ্চনপুর ব্লক অফিসের সামনে শান্তিপূর্ণ বিক্ষোভ মিছিলের উপর পুলিশের লাঠি চার্জ সম্পর্কে"। নোটিশটি পরীক্ষার পর আমি বিষয়টি উত্থাপনের অনুমতি দিয়েছি এবং মাননীয় সদস্যকে আহ্বান করছি তিনি দাঁড়িয়ে তাঁর বিষয়টি উল্লেখ করার জন্য।

শ্রীরবীন্দ্র দেববর্মা :—মিঃ স্পীকার স্যার, আমার নোটিশের বিষয় বস্তু হল "গত ২রা মার্চ্চ ১৯৮৭ইং কাঞ্চনপুর ব্লক অফিসের সামনে শান্তিপূর্ণ বিক্ষোভ মিছিলের উপর পুলিশের লাঠিচার্জ সম্পর্কে"।

মি: স্পীকার :- আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়কে মাননীয় সদস্য কর্তৃক উল্লেখিত বিষয়টির উপর তাঁর বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি তিনি এখনই বক্তব্য রাখতে না পারেন তবে কখন তিনি তাঁর বক্তব্য রাখতে পারবেন তা অনুগ্রহ করে জানাবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী : স্যার, বিষয়টির উপর আমি আগামী ৯ই মার্চ্চ ১৯৮৭ইং বক্তব্য রাখব।

মিঃ স্পীকার :—মাননীয় মন্ত্রীমহোদয় আগামী ৯ই মার্চ ১৯৮৭ইং তাঁর বক্তব্য রাখবেন। আমি মাননীয় সদস্য শ্রীগোপাল দাস মহোদয়ের নিকট থেকে একটি নোটিশ পেয়েছি। নোটিশের বিষয় বস্তু হল "গত ৪ঠা মার্চ রাত অনুমানিক ১টায় উদয়পুর চকবাজার আকস্মিক অগ্নিকাণ্ডে ভষ্মীভূত হওয়া সম্পর্কে"। বিষয়টি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে বিষয়টি উত্থাপনের জন্য অনুমতি দিয়েছি এবং মাননীয় সদস্যকে আহ্বান করছি তিনি দাঁড়িয়ে তার বিষয়টি উল্লেখ করার জন্য।

শ্রীগোপাল চন্দ্র দাস :—মিঃ স্পীকার স্যার, আমার বিষয় বস্তু হল 'গত ৪ঠা মার্চ্চ রাত আনুমানিক ১টায় উদয়পুর চকবাজার আকস্মিক অগ্নিকাণ্ডে ভষ্মীভূত হওয়া সম্পর্কে'।

মিঃ স্পীকার :— আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে মাননীয় সদস্য কর্তৃক আনীত

বিষয়টির উপর তাঁর বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এখন তিনি বক্তব্য রাখতে অপারগ হন তবে কখন তাঁর বক্তব্য রাখতে পারবেন তা অনুগ্রহ করে জানাবেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— স্যার, বিষয়টির উপর আমি আগামী ৯ই মার্চ ১৯৮৭ইং বক্তব্য রাখব।

মিঃ স্পীকার : মাননীয় মন্ত্রী ৯ই মার্চ্চ ১৯৮৭ইং বক্তব্য রাখবেন।

## CALLING ATTENTION.

মিঃ স্পীকার :— আমি ৩ জন মাননীয় সদস্যের কাছ থেকে দৃষ্টি আকর্ষনীয় নোটিশ পেয়েছি। মাননীয় সদস্যরা হলেন শ্রী মতিলাল সাহা, শ্রী ভানুলাল সাহা এবং জওহর সাহা। নোটিশের বিষয় বস্তু হল "গত ১৫শে জানুয়ারী লাটিয়াছড়া গ্রামে টি এন.ভি দ্বারা মদন ভৌমিকের পরিবারের নারী ও শিশুসহ ৫ ( পাঁচ ) জন লোক খুন হওয়া সম্পর্কে"। আমি মাননীয় সদস্য কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষনী নোটিশটি উত্থাপনের অনুমতি দিয়েছি। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে এই নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি এখন তাঁর বিবৃতি দিতে অপারগ হন তবে কখন তাঁর বিবৃতি দিতে পারবেন দয়া করে জানাবেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, ৯ই সম্পর্কে আমি আগামী ৯ই মার্চ্চ ১৯৮৭ইং বিবৃতি দেব।

মিঃ স্পীকার : মাননীয় মন্ত্রী আগামী ৯ই মার্চ্চ বিবৃতি দেবেন। মাননীয় সদস্য শ্রী সমীর দেব সরকার মহোদয়ের কাছ থেকে একটি দৃষ্টি আকর্ষনীয় নোটিশ পেয়েছি। নোটিশের বিষয় বস্তু হল "গত ১৫ই জানুয়ারী ১৯৮৭ইং রাত আনুমানিক ৮টায় টি. এন. ভি খুনী-বাহিনী কর্তৃক খোয়াই মহকুমার রাজনগর গ্রামে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির নেতা ও গণমুক্তি পরিষদের অঞ্চল কমিটির সদস্য কমরেড রাধাচরন দেববর্মাকে নৃসংশভাবে খুন করা সম্পর্কে" আমি মাননীয় সদস্য কর্তৃক আনীত নোটিশটি উত্থাপনের অনুমতি দিয়েছি। আমি

মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়কে এই নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি এখন তাঁর বিবৃতি দিতে অপারগ হন তবে কখন তিনি তাঁর বিবৃতি দিতে পারবেন দয়া করে জানাবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী :— স্যার, এই সম্পর্কে আমি আগামী ১০ই মার্চ ১৯৮৭ইং বিবৃতি দেব।

মিঃ স্পীকার :—মাননীয় মন্ত্রী আগামী ১০ই মার্চ ১৯৮৭ ইং বিবৃতি দেবেন। মাননীয় সদস্য শ্রীজিতেন্দ্র সরকার মহোদয়ের কাছ থেকে আমি একটি নোটিশ পেয়েছি নোটিশের বিষয় বস্তু হল "গত ১৩শে জানুয়ারী ১৯৮৭ইং রাত্রি অনুমান ১০টায় দুষ্কৃতকারী টি, এন, ভি, উগ্রপন্থী-দের দ্বারা তেলিয়ামুড়া থানাধীন তুইচাথ গ্রামের বাসিন্দা দেবেন্দ্র ভাণ্ডারী সহ ৯ (নয়) জন নৃসংশভাবে খুন সম্পর্কে" আমি মাননীয় সদস্য কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটি উত্থা-পনের অনুমতি দিয়েছি। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে এই নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি এখন তাঁর বিবৃতি দিতে অপারগ হন তবে কখন তিনি তাঁর বিবৃতি দিতে পারবেন দয়া করে জানাবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী :— স্যার, এই সম্পর্কে আমি আগামী ১০ই মার্চ ১৯৮৭ ইং বিবৃতি দেব।

মিঃ স্পীকার :—মাননীয় মন্ত্রী এই সম্পর্কে আগামী ১০ই মার্চ তাঁর বিবৃতি দেবেন।

—: বিজনেস এডভাইজারী কমিটির রিপোর্ট উত্থাপন ও গ্রহন :—

মিঃ স্পীকার :—মাননীয় সদস্যবৃন্দ সভার পরবর্ত্তি আলোচ্য বিষয় হল বিজনেস এডভাইজারী কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও পাশ করা।

বর্তমান অধিবেশনের ৬ই মার্চ, শুক্রবার, ১৯৮৭ইং তারিখ থেকে ১৭শে মার্চ, শুক্র-বার ১৯৮৭ ইং তারিখ পর্যান্ত বিধান সভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য বিজ-নেস এডভাইজারী কমিটি যে সময় নির্ঘণ্ট সুপারিশ করেছেন সেই রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

শ্রীবিমল সিংহ (উপাধ্যক্ষ) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার বর্তমান অধিবেশনের ৬ই

মার্চ, শুক্রবার, ১৯৮৭ইং তারিখ থেকে ২৭শে মার্চ শুক্রবার ১৯৮৭ইং তারিখ পর্যান্ত বিভিন্ন কার্য্যসূচী আলোচনার জন্য বিজনেস এডভাইজারী কমিটি যে সময় নির্ঘণ্ট সুপারিশ করেছেন তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—মিঃ স্পীকার** স্যার, গভর্ণরের এড্রেসের জন্য ৪৫ মিনিট প্রাইভেট মেম্বার্স রিজোলিউশানের জন্য দুই ঘণ্টা রাখা হয়েছিল। —স্যার, এটা মডিফিকেশানের প্রশ্ন আছে, টাইম এক্সটেনশানের প্রশ্ন আছে…

**মিঃ স্পীকার :— মাননীয় সদস্য** এটা বিবেচনার জন্য আনা হচ্ছে। এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উত্থাপনের জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

শ্রীবিমল সিংহ (উপাধ্যক্ষ) : মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে "বিজনেস এডভাইজারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘণ্টের সহিত এই সভা একমত"।

মিঃ স্পীকার :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উত্থাপিত মোশানটি এখন আমি ভোটে দিচ্ছি। মোশানটি হল "বিজনেস এডভাইজারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘণ্টের সহিত এই সভা একমত"।

( এই মোশানটি ধ্বনিভোটে সভাকর্তৃক গৃহীত হয় ) ।

—: পেপার্স টু বী লেইড অন দি টেবিল অব দি হাউস :—

(লেয়িং অব অর্ডিন্যান্স)

## LAYING OF PAPERS ON THE TABLE

**মিঃ স্পীকার :—সভায় পরবর্ত্তী কার্যাসূচী হল।** 'Laying of a copy of the Code **of Criminal Procedure** (Tripura Third Amendment) Ordinance. **1987 (Tripura Ordinance** No. 1 of 1987) promulgated by the Go**vernor on the 16th February.** 1987. as required under clause (2)

ot Article 213 of the Constitution of India'. আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি অর্ডিনান্সটি সভার সামনে পেশ করার জন্য।

Shri Nripen Chakraborty :—Mr. Speaker Sir, I beg to lay before the House a copy of the Code of Criminal Producture (Tripura Third Amendment) Ordinance. 1987 (Tripura Ordinance No. 1 of 1987) promulgated by the Governor on the 16th February, 1987. as required under clause (2) of Article 213 of the Constitution of India.

Mr. Speaker —সভার পরবর্তী কার্যসূচী হল 'Laying of a copy of the Tripura Panchayats (Gaon Panchayats Budget) Rules, 1986'. আমি পঞ্চায়েত বিভাগের মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রুলসটি সভার সামনে পেশ করার জন্য।

শ্রীদীনেশ দেববর্মা : - Mr. Speaker. 'I beg to lay before the House a copy of the Tripura Panchayats (Gaon Panchayats Budget) Rules. 1986'.

Mr. Speaker : মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে এই সভায় পেশ করা অর্ডিনান্স এবং রুলস এর প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেবার জন্য।

## ASSENT TO BILLS.

মি: স্পীকার :— সভার অবগতির জন্য আমি এখানে একটি ঘোষণা করছি যে, নিম্নলিখিত দুইটী বিলের প্রথমটিতে মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর সম্মতি দিয়েছেন এবং দ্বিতীয়টিতে মাননীয় রাষ্ট্রপতি মহোদয় তাঁর সম্মতি দিয়েছেন। বিল দুটির নামের পার্শ্বেই আমি উনাদের সম্মতির তারিখ জানাচ্ছি।

| ক্রমিক নং | বিলের নাম | সম্মতির তারিখ |
|---|---|---|
| 1. | The Tripura Appropriation (No 4) Bill, 1986 (Tripura Bill No. 10 of 1986) | GOVERNOR 31.12.86 |
| 2. | The Tripura Tea Company (Taking over of management of Certain Tea Units) Bill, 1986 (Tripura Bill No. 9 of 1986). | PRESIDENT 29.1.87 |

## PRESENTATION OF THE SUPPLEMENTARY DEMANDS FOR GRANTS FOR 1986-87.

মিঃ স্পীকার :—সভার পরবর্তী কার্যাসূচী হল ১৯৮৬-৮৭ইং আর্থিক সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি ১৯৮৬ ৮৭ সনের আর্থিক অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী হাউসে পেশ করার জন্য।

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ১৯৮৬ইং আর্থিক সনের অতিরিক্ত বরাদ্দের দাবী সভার সামনে পেশ করছি।

মিঃ স্পীকার :—সদস্য মহোদয়দেরকে অনুরোধ করছি নোটিশ অফিস থেকে ১৯৮৬-৮৭ইং আর্থিক সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রতিলিপি সংগ্রহ করে নেওয়ার জন্য। যে সকল সদস্য মহোদয়গণ অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর উপর ছাটাই প্রস্তাবের নোটিশ দিতে চান তাঁরা আগামী ৯ই মার্চ সোমবার বেলা ১২টার মধ্যে তাঁদের নোটিশ বিধান সভা সচিবালয়ে জমা দিতে পারবেন।

## PRESENTATION OF THE BUDGENT ESTIMATES

মিঃ স্পীকার :—সভার পরবর্ত্তী কার্য্যসূচী হল, ১৯৮৭-৮৮ইং সালের ব্যয় বরাদ্দ সভার সামনে পেশ করা। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি ১৯৮৭-৮৮ইং সালের ব্যয় বরাদ্দ সভার সামনে পেশ করার জন্য।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—Mr. Speaker Sir, I beg to present the budget estimates for the year 1987-88.

(Delivered budget speech).

*Mr. Speaker, Sir.*

I beg to rise to present the Budget for 1987-88.

2.1 When I was presenting the budget proposals for 1986-87 I had expressed our serious concern over the developments taking place in the national and international scene. It is with a sense of distress that one year later, I have to State that far from showing any signs of improvement, the situation only seems to have worsened.

2.2 The international developments continue to cause deep concern as all efforts to bring about nuclear disarmament and limitation of arms have failed inspite of the unilateral initiative taken by the Soviet Union in this regard. The Delhi Declaration signed by Rajiv Gandhi and Gor vachav preceded by Harare Conference of the non-aligned countries are some of the redeeming features. But refusal of some of the Western powers to impose

mandatory sanctions against the racist regime of South Africa and the increasing repressive policy of the South African Government have to be condemned from the floor of this house.

2.3 On the national plane, the situation is much worse. The Longwal Accord, in regard to Punjub problem, could not be implemented On the other hand, the secessionist extremists have re-occupied the Golden Temple The 5 priests declared 'Tankhaiya' the Sikh leaders of Punjub who are for national integration and Hiadu-Sikh amity. Situation in other States is also no better Communal, caste and language tensions, problems between ethnic groups, are leading to clashes and riots. The foreign powers inimical to India are trying to exploit the situation, whether it is in Punjab, in Assam, in Darjeeling or in Tripura.

2.4 The deepening economic crisis, the steep rise in prices of essential commodities and petroleum products, the rise in the number of unemployed on rural and urban sectors, the growing exploitation of the landlords and money lenders, profiteers and black-marketeers and unscrupulous corrupt practices in the Administration and outside are offering fertile soil for these divisive forces. Dependence of the country on foreign capital, on World Bank and on the multi-nationals is on the increase The public sector is under attack and Privatisation is favoured Import liberalisation for non-productive purposes and rising deficit in foreign trade are some of the features of the present economic policy In such a situation, inflation and deficit financing cannot be avoided.

2.5 The Hon'ble members may kindly permit me to mention another important feature of the present situation. The question of re-structuring of Centre-State relation was being debated

for last 10 years. In the process, the Sarkaria Commission was appointed to go into the question in detail. The Commission came to Tripura about three years back, but unfortunately, the country does not know why they could not submit their report and what is the attitude of the Central Government towards this problem. In the meantime, we are very much worried to note that States' autonomy is gradually being eroded in the name of better Administration. The present trend of favouring regional parties is mostly due to this fact that the weaker states are afraid of being swallowed up by a powerful Centre. We are for strong Centre in a federal structure. But states also should enjoy large autonomy. We are for democratisation at the grass-root. Our Panchayats are elected duly on secret ballot system and adequate powers and funds are entrusted with them for developmental purposes. We are afraid that any change of the district set up, envisaged to strengthen the hands of the bureaucracy will undermine democratisation and may help autocracy.

3. Sir, the Left Front Government has now completed 9 9 years in Tripura When the Government was voted to power by the people of the State, a mandate was given by them and our Government is making full efforts to see that this mandate is carried out fully and faithfully. There are, however, several obstacles which continue to stand in the way to prevent the Government from achieving in entireity, the hopes and aspirations of the people. Therefore, before I deal with the budget proposals for 1987-88 in detail, I may kindly be permitted to briefly highlight some of these constraints

3. The attitude adopted by the Central Government to the North Eastern States in general and to Tripura in particular

continues to be a matter of concern for all of us. It is specially manifest in the allocation of funds for rural and industrial development of this region and in the location of industrial projects and schemes. Inspite of our continuous dialogue with the Central Government no initiative has been taken by the Centre as yet to utilise most beneficially the extensive gas resources in the State. In this process Tripura is being deprived of a considerable amount of money that would have been due to it as royalties etc. and which could have been very gainfully employed in further stepping up the developmental activities in the State. The Central Government has also not done much to the extension of railway line beyond Kumarghat. It has been stated that the return expected from the construction of the railway line would be too low to justify the cost of the construction It is surprising that factors like profitability weigh so much with the Central Government in deciding upon such projects when the prime issue at stake is the development of an extremely backward area. This I would like to emphasise can not be measured merely in terms of profitability and return. It is distressing that even 40 years after independence, the people of this State continue to depend on communications with the rest of the country mainly through a tenuous road link.

3.2 Similarly, the North Eastern Council, an organisation set up to directly assist the North Eastern States in their developmental efforts, also continues to be given second hand treatment by the Central Government. The allotting of only Rs. 165 crores to North Eastern Council for 1987-88 further strengthens the impression that the Central Government is not giving any serious thought to utilising this body as an instrument to the development of North Eastern Region.

4. I have had occasion while presenting the budget propo-

sals in 1985-86 and 1986-87 to express the disappointment of the State Government with the recommendations of the 8th Finance Commission and the non acceptance by the Finance Commission of the various proposals of the State Government. The 9th Finance Commission has now been established and it would be considering various proposals of all the State Governments. Our State Government is also fully engaged in the task of preparing the memorandum for submission to the 9th Finance Commission and my sincere hope is that the attitude of this Finance Commission would be a departure from the earlier Commissions and they would consider our proposals more realistically.

5. The priorities of our Government continue to be accelerated agricultural development along with expansion in irrigation facilities, provision of employment to the rural landless and poor people to the extent of atleast 100 mandays per family in a year, tackling of the unemployment problem among the educated youth of the State on a war footing and rapid industrial development in the State with special emphasis to the small and village industries sector. Our various proposals for the Annual Plans have accordingly been framed keeping these objectives in mind At the same time, I would like to mention that we are dependent on the Central Government to a very large extente for providing the necessary resources to transform these objectives in to reality This dependence on the Central Government, I may reiterate, has come about only because of the laggard attitude of the Central Government towards this State which has not allowed us to exploit whatever little natural resources that we possess or allowed us to build a base from which we could be in a position to generate more resources from within the State to finance our Plans, thus becoming self sufficient in course of time.

5.1 The target for providing employment of 100 mandays to atleast one member of a family in a year is a stated objective of even the Central Government. Keeping this in mind, we had projected our requirement for funds for employment generating schemes like NREP, RLEGP, SREP etc. to the Planning Commission but the outlay that the Planning Commission finally thought fit to allocate to Tripura for these schemes would allow us to ensure only about 25 mandays of employment to one member of a family in a year. The Central Government has adopted a similar attitude regarding the industrial development of the State. Whereas adequate natural resources exist in our forests and gas reserves to justify the setting up of a Paper Mill and a gas based Fertilizer plant in Tripura, decisions have been taken by the Central Government to set up Paper Mills in other places in the North East and not to set up the Fertilizer Plant at all. The decision of the Central Government not to locate any medium-sized industry in Tripura is all the more unfortunate since all the three districts of Tripura have been classified as "Zero industry districts" which demand priority in the location of industrial projects. Since the employment opportunities in the State Government have almost reached a saturation point, we are of the belief that the problem of unemployment among the 1.20 lakh educated youth in the State can only be solved by giving such youth an opportunity to provide for themselves through schemes under the Self Employment Programme. Such Self Employment Programmes are linked with bank finance. While the expansion of banking network in the .State has been commendable, there has not been commensurate increase in the output at the level of the branch offices, as a consequence of which schemes like Self Employment Programme continue to get bogged down and therefore even this avenue available.to the Unemployed persons remains by and large confined

মাননীয় রাজ্যপাল এবং মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে এই বিষয়টিকে সুষ্ঠুভাবে উল্লেখ করেছেন। এই রাজ্যে ইতিমধ্যেই বেকার সমস্যা একটা বড় সমস্যা হিসাবে দেখা দিয়েছে। নাম লেখানো বেকারদের সংখ্যা ১ লক্ষ ১০ হাজার ছাড়িয়ে গেছে।

এখানে সবচেয়ে বড় সমস্যা হচ্ছে, শিল্প নেই এই সমস্যার সমাধান একমাত্র চাকরি ছাড়া দ্বিতীয় কোন রাস্তা আমরা দেখছি না এবং এই ক্ষেত্রে উল্লেখ করতে হয় বামফ্রন্ট সরকার আসার আগে এই ১৯৭৭ সনে এই রাজ্যে সরকারী কর্মচারীর সংখ্যা আনুমানিক প্রায় ৪০ হাজার ছিল। আজ এই রাজ্যে কর্মচারীর সংখ্যা ১ লক্ষ ৭ হাজারের উপর। বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে প্রায় ৬০ হাজার ছেলেমেয়েকে চাকরী দিয়েছেন। অথচ একটা শিল্প নেই একটা রেলপথ নেই। এই জায়গায় আমরা দেখছি এখনও প্রায় তিন থেকে সোয়া তিন লক্ষ বেকার যারা বেকারের নাম লিখে বসে আছেন। তাদের মধ্যে ৫৬ থেকে ৫৮ হাজার আছেন স্কুল ফাইন্যাল পাশ বা তার নিম্নে। ২১/২২ জন আছেন এম,বি,বি এস. ডাক্তার, ৪০/৪১ জন বি ই, ইঞ্জিনিয়ার, এম.এ পাশ প্রায় দেড় থেকে পৌনে দুই হাজার ছেলেমেয়ে। কিছুদিন আগে বামফ্রন্ট সরকার জব ফর্ম আহ্বান করেছেন। এর মধ্যে সম্ভবত ৬০ থেকে ৬৬ হাজার ফর্ম জমা পড়েছে।

কেন্দ্রীয় সরকারের চাকরির জন্য বয়ঃসীমা হচ্ছে সাধারণের জন্য ২৫ এবং তপশিলীদের জন্য ৩০। এই রাজ্যেও ছিল ২৫ এবং ৩০। বামফ্রন্ট সরকার আসার পরে সেটা হয়েছে ৩০ এবং ৩৫। অনেকে তবু বলছেন আমাদের বয়সটা পেরিয়ে গেল, এটাকে আরও দুই এক বছর বাড়াতে পারেন না? মূলত যারা পাশ করা ছেলেমেয়ে তাদের একটুও অপরাধ নেই। ভারতবর্ষের সংবিধানে নির্দেশাত্মক নীতিতে আছে ৭১ নং অনুচ্ছেদে। পরিস্কার বলা আছে যে কাজ পাওয়ার অধিকার, লেখাপড়া জানা বা না জানা, এটা তার অধিকার। এটা সরকারের দায়িত্ব, তার কাজের ব্যবস্থা করতে হবে। যদি সে ডিস-এবলড্ হয় তাহলেও তাকে সাহায্য করতে হবে। এটা সংবিধানের কথা। কাজেই এই জায়গায় দাঁড়িয়ে এই পরিস্থিতির মধ্যে এই প্রস্তাব আমি যখন উত্থাপন করি তখন বুঝতে পারেন কি ধরনের অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা এটা উত্থাপন করছি। কাজেই এই বামফ্রন্ট সরকারের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কতটুকু আমরা সাহায্য করতে পারি তাদের? কেন্দ্রীয়

সরকার কিছু সেলফ এমপ্লয়েমেন্ট স্কীম চালু করেছেন। সেটা ভাল, আমরা তাকে সাধুবাদ জানাই কিন্তু ভারতবর্ষের ৩২টা রাজ্য মিলিয়ে আনুপাতিক হারে ত্রিপুরা রাজ্যের অবস্থা দেখলে ভুল করা হবে। ত্রিপুরায় রেল নেই, শিল্প নেই, বেকার সমস্যা বাড়ছে। এই জায়গায় ত্রিপুরাতে সেনট্রাল গভর্ণমেন্টের স্পনসর্ড কিছু সেলফ এমপ্লয়মেনট স্কীম চালু আছে। তাও আমরা দেখি ব্যাংকগুলি ফিনান্স করার ক্ষেত্রে সহযোগিতা করে না। এই প্রস্তাবে আমি সুনির্দিষ্টভাবে উপস্থিত করেছি ১০,০০০ অন্তত ত্রিপুরার ক্ষেত্রে স্যানকশান করা হোক এবং ব্যাংকের কাছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে আমরা আবেদন রাখতে চাই এই স্কীমগুলি ইমপ্লিমেনট করার ক্ষেত্রে ব্যাংক যদি এগিয়ে না আসে তাহলে সেগুলি ইমপ্লিমেন্ট করা যায় না। পাশাপাশি আমরা উল্লেখ করতে চাই ভারতবর্ষের কোন জায়গায় রাজ্য সরকার কোন সেলফ এমপ্লয়মেনট স্কীম চালু করেছেন বলে আমার জানা নেই। ত্রিপুরায় বামফ্রনট সরকার আমরা দেখছি পার্টি পারসেনট সিড মানি দিচ্ছেন যেখানে কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না। কেন্দ্রীয় সরকার ফিপটি পারসেনট দেন। সেই জায়গায় ব্যাংকগুলি আরও সহযোগিতা করছে। বলতে দুঃখ হয় যে গ্রামীণ ব্যাংকের ভূমিকা সবচাইতে বেশী বেদনাদায়ক এবং ক্ষোভের। তারা টাস্কফোর্সের মিটিংয়ে থাকেন এবং স্কীমগুলি যখন আপ্রুভ করা হয় তখনও তারা থাকেন। কিন্তু যখন ব্যাংকে যায় তখন তারাই এর বিরোধিতা করেন এবং এর পেছনে কোন সংগঠিত রাজনৈতিক উদ্দেশ্য আছে কিনা জানি না। মেয়েদের অবস্থা আরও দুর্বিসহ। সুতরাং কেন্দ্রীয় সরকার এখানে এই সেলফ এমপ্লয়মেনট স্কীম একসটেণ্ড করুন। ব্যাংকগুলোর কাছেও আমরা আবেদন রাখব ব্যাংকগুলিও এগিয়ে আসুন কেন্দ্রীয় সরকার যাতে ব্যাঙ্কগুলি রাজ্য সরকারের কাছে সহযোগিতা করেন তার জন্য নির্দেশ দিন। এটাও আমি কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন রাখবো, আজকে বেকার সমস্যা যেভাবে বাড়ছে, এই বেকার সমস্যা সমাধানের জন্য কেন্দ্রীয় সরকার কোন পদক্ষেপ নিচ্ছেন না। বরং একটার পর একটা ষ্টেপ নিচ্ছেন যাতে বেকারদের চাকরী বন্ধ হয়ে যায়। মর্ডানাইজেশনের শ্লোগান তুলে এবং কম্পিউটারাইজেশনের শ্লোগান তুলে আমাদের দেশে যখন বেকার বাড়ছে তখন তাদের কাজ বন্ধ হয়ে যাচ্ছে। ভারতবর্ষে প্রায় ১ লক্ষ ২০ হাজার কারখানা বন্ধ হয়ে আছে এবং ১০ লক্ষ থেকে ১৫ লক্ষ শ্রমিক যারা কাজ করতেন, এমন শ্রমিক বেকার হয়ে

বসে আছে। কাজেই এই সমস্ত কলের সুযোগ বন্ধের জন্য যে সমস্ত ব্যবস্থা নিয়েছেন, সেগুলি প্রত্যাহার করুন এবং আপনারা বন্ধ কল কারখানাগুলিকে খুলুন, যে কারখানাগুলি দুর্বল সেগুলিকে সচল করার ব্যবস্থা করুন, ব্যাংকগুলিকে নির্দেশ দিন যাতে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের স্কীমগুলিতে বিশেষভাবে সাহায্য করেন। এই কথা বলেই আমি আমার প্রস্তাব এই সভা কর্তৃক সমর্থিত হবে, এই বিশ্বাস নিয়েই আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার: মাননীয় সদস্য শ্রীবীরেন্দ্র দেবনাথ।

শ্রীবীরেন্দ্র দেবনাথ: মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় সদস্য মানিকবাবু এই বিধানসভায় যে প্রস্তাব এনেছেন, সত্যি ত্রিপুরাতে বেকার আছে অস্বীকার করার কিছু নেই। কিন্তু কেন্দ্রীয় সরকারের উপর দোষ চাপিয়ে আজকে বামফ্রন্ট সরকার জনসাধারনের কাছে হাজির হয়েছেন। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মানিকবাবু বলেছেন বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ৭০/৮০ হাজারের মত বেকারের চাকরী দিয়েছেন। কিন্তু কিরকম বেকারের চাকুরী তারা দিয়েছেন? আমার প্রশ্ন হচ্ছে '৮০-এর জুনের দাঙ্গায় নিহতদের কথা বলে যেসব লোকের চাকুরী দেওয়া হয়েছে তারা কি স্বীকৃত বেকার হিসাবে চাকরী পেয়েছে? আজকে খুন হলে কিংবা দৈব দুর্ঘটনা হলে চাকুরী দেওয়া হচ্ছে। কি চাকুরী তারা দিয়েছেন সেই হিসাবটা তারা দেন নি। শিক্ষিত বেকারকে চাকুরী দেওয়া হয়েছে কিনা সেটা দেখা উচিত। এই বামফ্রন্ট সরকার যে প্রতিশ্রুতি দিয়ে ক্ষমতায় এসেছিলেন যে সিনিয়রিটি এবং নীতি দেখে চাকরী দেবেন সেটা তারা রক্ষা করেননি। আমি বলতে পারি যে এক পরিবারের ৪ জনকেও চাকরী দেওয়া হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এই সভাতেই একবার বলেছিলেন যে, কয়েক শত শিক্ষিত বেকারের ওভার-এইজ হয়ে গেছে, বামফ্রন্ট সরকার তাদের চাকুরী দিতে পারছে না আমিও আমার মোহনপুর সম্পর্কে বলতে পারি যে সেখানেও বেশ কিছু শিক্ষিত বেকারের ওভার-এইজ হয়ে গেছে, তবু তারা চাকুরী পাচ্ছে না। হয়তো মাননীয় মন্ত্রী বলবেন, জব ফর্ম পূরণ করা হচ্ছে, কিন্তু আমরাতো গত বিধানসভাতেও প্রশ্ন তুলেছিলাম যে কেন জব ফর্ম

প্রথা বাতিল করা হচ্ছে, তখন কিন্তু আমাদের কথা কানে নেওয়া হয়নি। আজকে দেখছি সেই পুরানো জব ফর্ম পূরণের প্রথা জাগিয়ে তোলা হচ্ছে, তার কারণ কি? নিশ্চয়ই কোন কারণ আছে, আর সেটা হচ্ছে সামনে ইলেক্শান, তাই ভোট ভিক্ষা করতে হবে। আমি বলি, এটা কি এসব বেকারদের শান্তনা দেওয়ার জন্য নয়? এই বামফ্রন্ট সরকার সেল্ফ এ্যামপ্লয়মেন্ট কমিটি গঠন করেছেন আমার জিজ্ঞাসা, তার মধ্যে কি কোন বিরোধী দলের সদস্যকে রাখা হয়েছে? হয় নি, সেখানে সি,পি,এম, দলের সদস্য না থাকলেও যিনি এ্যাক্স এম,এল,এ, আছেন, তাকে রাখা হয়েছে। আর এভাবে সরকার বেকারদের সমস্যার সমাধানের জন্য সেল্ফ এ্যামপ্লয়মেন্ট কমিটি গড়ছেন। আমার মোহনপুরে শিক্ষিত বেকারদের মধ্যে যাদের ওভার-এজ হয়ে যেছে, তারা নাম রেজিষ্ট্রি করেছে. অথচ, তারা কোন রকম সাহায্য পাচ্ছে না। অথচ এই সরকার কেন্দ্রের উপর দোষ চাপাবার জন্য নানা রকমের কৌশল এবং কায়দা নিয়ে চলেছেন। সরকার বেকারদের কোন চাকুরী দিতে পারছেন না, তাই দিনের পর দিন এই রাজ্যে বেকারের সংখ্যা বেড়েই চলেছে। সরকার যদি বেকার সমস্যা সমাধানের জন্য সঠিক ব্যবস্থা নিতেন, তাহলে এই রাজ্যে বেকারের সংখ্যা এমনভাবে বাড়ত না, তারা কোন না কোন ভাবে একটা বেনিফিট পেত। কিন্তু আমরা দেখছি, সেই সম্ভাবনা নাই, সামনে ইলেক্শন, তাই মাননীয় মুখ্যমন্ত্রী বেকারদের চাকুরী দেওয়ার নাম করে আবার জব ফর্ম পূরণের ব্যবস্থা করে, তাদের শান্তনা পুরস্কার দিতে চলেছেন। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, সেজন্যই আমি মাননীয় সদস্য মানিকবাবু যে প্রস্তাব এনেছেন, তাকে কোন মতেই সমর্থন করতে পারছি না, এবং তার বিরোধীতা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা :— মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় সদস্য মানিক সরকার মহোদয় এই হাউসের সামনে ত্রিপুরা রাজ্যে বেকার সমস্যা সম্পর্কে যে প্রস্তাব উত্থাপন করেছেন, তা অত্যন্ত গুরুত্বপূর্ণ। তাঁর এই প্রস্তাবটা হচ্ছে মানুষের বাঁচার প্রস্তাব, কারণ মানুষ যদি একবার এই পৃথিবীতে জন্ম নেন, তাহলে তাকে বাঁচতে দিতে হবে। সেই দিকটা বিবেচনা করে এই ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর মানুষকে বাঁচাবার জন্য অনেক চাকুরী দিয়েছেন, তা সত্ত্বেও আমরা দেখেছি যে এই ত্রিপুরা রাজ্যে

এখনও তিন লক্ষের বেশী বেকার রয়ে গেছে। এদের মধ্যে যেমন শিক্ষিত বেকার আছেন, আবার তেমনি অর্ধ শিক্ষিত বেকারও আছেন। তাছাড়া গ্রামের মধ্যে যে সমস্ত কৃষক অথবা মজুর রয়েছেন, তারা যে সারা বৎসর ধরে কাজ পান, তা নয়। তাদেরও বছরে ৬ মাসের মত বেকার থাকতে হয়। প্রয়োজনীয় অর্থের অভাব হেতু তাদের মধ্যে যারা গ্রামীন শিল্পের কাজ জানেন, তারাও কিছু করে উঠতে পারছেন না। এছাড়া দেখা গেছে বামফ্রন্ট সরকারের তরফ থেকে গ্রামে গঞ্জে কাজ দেওয়ার যে ব্যবস্থা করা হয় তার মধ্যে প্রয়োজনের তুলনায় অনেক বেশী লোক কাজ করতে এসে পড়ে। তবুও এই সরকার সবাই যাতে সমভাবে কাজ পেতে পারেন, তার ব্যবস্থা করে চলেছেন। এছাড়া মেয়েদের মধ্যেও অনেক বেকার দেখা যাচ্ছে, তাদের অনেকেই শিল্প কাজ জানেন, কিন্তু তাদেরও প্রয়োজনীয় কাজ দেওয়া যাচ্ছে না। বেকার সম্পর্কে ত্রিপুরা রাজ্যের যখন এই পরিস্থিতি, তখন এই হাউসের সামনেই ত্রিপুরাতে রেল সম্প্রসারনের যে প্রস্তাব এসেছে, এই সম্পর্কে অনেকেই অনেক মত প্রকাশ করেছেন। ত্রিপুরা রাজ্যে শিল্পের প্রসার করতে হলে, এই রেলপথ সম্প্রসারনের যে একান্ত প্রয়োজনীয়, তা ত্রিপুরা রাজ্যের ২২ লক্ষ মানুষ বুঝলেও, কেন্দ্রীয় সরকার সেটা বুঝতে চেষ্টা করছেন না। এটা বড়ই দুঃখের, কারণ এটাও এক রকম মানুষের অধিকারের উপর হস্তক্ষেপ করা, এটা আজ কাউকে বুঝিয়ে বলার প্রয়োজন নেই, কারণ ত্রিপুরা রাজ্যের লোক, এটা আগের থেকে এখন আরও ভাল করে বুঝতে পারেন। কাজেই আমরা কেন্দ্রীয় সরকার থেকে এর চেয়ে বেশী কিছু আশা করতে পারি না কেন্দ্রীয় সরকারের অফিসে যান, দেখবে শুধু ঘুষ আর দুর্নীতির বাসা। তবু আমরা বিশ্বাস করি, মানুষের যে বাঁচার অধিকার, সেই অধিকার তাদের দিতে হবে। বেকার সমস্যার পুরো সমাধান না করতে পারলে, তাদের বেকার ভাতা দিতে হবে অথবা বেকারদের জন্য যে স্ব-নির্ভর প্রকল্প আছে, তার মাধ্যমে তাদের বাঁচিয়ে রাখার ব্যবস্থা করতে হবে। একথা বলে প্রস্তাবটিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় সদস্য মানিক বাবু বেকারদের সম্পর্কে যে প্রস্তাব হাউসের সামনে উত্থাপন করেছেন, তার পক্ষে বলতে গিয়ে

শাসক দলের যে কয়েক জন বক্তব্য রেখেছেন, তা অত্যন্ত দুঃখজনক। কারণ এই ত্রিপুরা রাজ্যের বেকারদের সমস্যার সমাধানের জন্য সরকারের দৃষ্টিভঙ্গি কি এবং আদৌ এই সমস্যার সমাধানের জন্য সত্যি কোন মানসিকতা আছে কিনা, তা আমরা সরকারের বিভিন্ন কাজ কর্মের মাধ্যমে দেখতে পারছি না। তারা মুখে রাজ্যের বেকার সমস্যার সমাধানের কথা বলছেন ঠিকই. কিন্তু কাজকর্মের দিক থেকে তাদের দৃষ্টিভঙ্গিটা কি, তা আমাদের কাছে মোটেই পরিস্কার নয়। তারা হয়তো বলবেন, যারা এম,এ, বি,এ, অথবা মাধ্যমিক পাশ করেছেন, অথচ চাকুরী পাচ্ছেন না, সেই সব বেকারদের সমস্যার সমাধান তারা করতে চান। কিন্তু আমরা বলি. এখান থেকে কেন, আরও আগে থেকেই শুরু করা হউক, আর তা না করলে, সেটা হাস্যস্পদ হবে। যেমন আমরা দেখছি যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর, ট্রাইবেল এরিয়াতে অনেকগুলি হাইস্কুল করা হয়েছে. কিন্তু সেইসব স্কুল থেকে যারা পরীক্ষা দিচ্ছে, তাদের ফলাফলটা কি? সেটা আমাদের ভেবে দেখা দরকার। কাঞ্চনপুরে, মহারানীতে কি বা নোয়াবাড়ীতে ৫ জন ৬ জন করে পাশ করেছে, কোন বছরে হয়ত পাশ করল না। কেন এই রকম হয়? সেখানে স্কুল ঘর তুলে দিলেই কি কাজ শেষ হয়ে গেল? সেখানে কি শিক্ষক লাগে না? অনেক স্কুল আছে ১০টি ক্লাশ ৫ জন শিক্ষক দিয়ে কাজ চালান হচ্ছে সেখানে কি শিক্ষার পরিবেশ লাগে না? কাজেই মিঃ ডেপুটি স্পীকার, স্যার, আমরা শুরু করব কোথা থেকে, আমরা শুরু করব কি রেলগাড়ী দিয়ে? যেখানে রাস্তার অভাবে মানুষ ২৫ মাইল দূর থেকে হেটে আসতে হয়, ছেলেরা দেখছে তাদের মা বাবাকে চিকিৎসার অভাবে মরতে হচ্ছে আর নিজেরা বেকারত্বের জ্বালায় ভোগছে। এই অবস্থায় আমরা কোথা থেকে শুরু করব? আগরতলায় রাস্তা ঘাট আছে গাড়ী চলতে পারছে, কাজেই এখানে রেলপথ চাই, এখানে বি,এ, পাশ বেকারদের সংখ্যা বাড়ছে, কাজেই এদের চাকরীর সুযোগ করে দেওয়া দরকার, অন্যদিকে গ্রামের বেকারদের কথা চিন্তা করা হচ্ছে না। কাজেই আমরা কোথা থেকে আরম্ভ করব। মিঃ ডেপুটি স্পীকার, স্যার, এখানে শুধু মুখে সাম্যবাদের কথা বলা হচ্ছে আর বাস্তবে ডিমিনেশান করা হচ্ছে। সেদিন অম্পিতে লেপ্রোসির কেম্পে ৫৮ জন রোগী ধরা পড়ল সবাই ট্রাইবেল। কেন হয়? ডাক্তার বললেন যে খাওয়া দাওয়া ও শিক্ষার অভাবে এই সব রোগ হয়। ট্রাইবেলদের জীবন যাত্রার মান এত নীচু হওয়ার কারণ হচ্ছে ইকনমিক

ডিস্ক্রিমিনেশান—এর জন্যই ট্রাইবেলদের বর্তমান দুর্দশার প্রধান কারণ। কাজেই আমাদের দৃষ্টিভঙ্গী পাল্টাতে হবে। আমরা আজকে দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকার এর বাইরে দৃষ্টি দেওয়ার প্রয়োজন মনে করছেন না। মিঃ ডেপুটী স্পীকার, স্যার, সভ্যতার আলো সবাই দরকার, এর মধ্যে কোন ডিসক্রিমিনেশন আসা উচিত নয়। কিন্তু বাস্তবে আমরা দেখছি শাসক দল যে পলিসি নিয়েছেন তার দ্বারা সমস্যার সঠিক সমাধান হবে না। তারা যদি এর বাইরে দৃষ্টি না দেন তাহলে ত্রিপুরার বর্তমান অবস্থার পরিবর্তন হবে না (ইন্টারাপশান) কাজেই এটা হচ্ছে নির্বাচনী হাওয়া। সামনে নির্বাচন আসছে, রাজনৈতিক উদ্দেশ্য নিয়েই এটা আনা হয়েছে। এইভাবে ত্রিপুরার সমস্যার সমাধান হবে না। যদি ত্রিপুরার সত্যিকারের উন্নতি আপনারা চান তাহলে আপনাদের দৃষ্টিভঙ্গী পাল্টাতে হবে, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটী স্পীকার :— মাননীয় সদস্য জওহর সাহা।

শ্রীজওহর সাহা : মিঃ ডেপুটী স্পীকার স্যার, আজকে এই হাউসে মাননীয় সদস্য মানিক সরকার মহোদয় যে প্রস্তাব এনেছেন এটা আগামী বিধানসভার নির্বাচনী বৈতরনী পার হওয়ার জন্য একটা স্ট্যান্ট ছাড়া আর কিছুই নয়। আর এখানে মাননীয় সদস্য বেকারদের যে সংখ্যা দিয়েছেন আমি জানি না এর মধ্যে বর্তমানে ত্রিপুরাতে যারা খুন সন্ত্রাস করে চলছে তাদের সংখ্যাটাও আছে কি না কাজেই আজকে আমরা দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকার ত্রিপুরার বেকারদের চীট করে চলছেন, ত্রিপুরার বেকারদের জীবন নিয়ে ছিনিমিনি খেলছেন। আমরা দেখছি বামফ্রন্ট ক্ষমতায় আসার পর গ্রাম ত্রিপুরার নিরীহ বেকারদের চাকরীর নিয়োগ নীতির ক্ষেত্রে যারা সিনিয়ার বেকার যারা নিডি তাদের নিয়োগ করার ক্ষেত্রে বিভিন্নভাবে বঞ্চিত করা হচ্ছে। আমরা সেখানে দেখছি যারা শাসক দলের হয়ে মিছিলে যোগ দেয়, যারা সরকারী তহবিল তছরূপ করে তাদেরই চাকরী দেওয়া হচ্ছে। স্যার. আমি দায়িত্ব নিয়ে বলছি, যে পরিবারে ৩ জন চাকরী করে পরবর্তী কালে দেখা যায় যৌতুক হিসাবে চাকরী দেওয়া হয়। আর অন্য দিকে দেখা যাচ্ছে যাদের বয়স পার হয়ে যাচ্ছে তাদের চাকরী দেওয়া হচ্ছে না। আমি দায়িত্ব নিয়ে বলছি শতকরা ৯৫টি ক্ষেত্রে এইভাবে দলবাজী স্বজন পোষণ করা হচ্ছে। কাজেই এইভাবে ত্রিপুরার বেকার

সমস্যার প্রতিকারের সমাধান হবে না। এইভাবে যদি কয়েক'শ কোটি টাকাও খরচ করা যায় তাহলেও হবে না। সুতরাং আমি শাসক দলের মাননীয় সদস্যের কাছে আবেদন রাখছি আপনারা রাজনৈতিকা ঊর্ধে উঠে ত্রিপুরার সমস্যার সমাধান করার জন্য বাস্তব কর্মসূচী গ্রহন করুন এবং বিগত দিনের যে সব অভিযোগ রয়েছে যে সকল দুর্নীতি হয়েছে, বিগত দিনের যেসব দুর্নীতি শাসক দল আড়াল করছেন সেটা না করে এই সমস্যাকে কঠোরভাবে মোকাবিলা করার জন্য স্থায়ী প্রকল্পগুলি হাতে নেওয়ার জন্য সরকারকে অনুরোধ করছি। জুটমিলের কথাই ধরা হউক। এটাকে আরও সম্প্রসারন করা যেত। কিন্তু সেখানে টাকা নয় ছয় করে পেটোয়াদেরকে বিভিন্ন পোষ্টে বসিয়ে একটা দুর্নীতির রাজত্ব সেখানে কায়েম করা হয়েছে। রাজ্যের অন্য যেসব শিল্প কারখানা আছে সেগুলিকে উৎপাদনমুখী করে বেকারদেরকে নিয়োগ করার জন্য অনুরোধ করছি। রাজনৈতিক দৃষ্টিভঙ্গী নিয়ে এই সমস্যার সমাধান সম্ভব নয়। বেকারদের বেকারত্বের সুযোগ নিয়ে রাজ্য সরকার তাদেরকে নিয়ে ছিনিমিনি খেলছেন, তাদের ব্যর্থতা, তাদের অপদার্থতাকে ঢাকবার জন্য। এটা বন্ধ করতে হবে। এটা বন্ধ করে সঠিক পরিকল্পনা নিয়ে সরকার তাদের সমস্যা সমাধানের জন্য চেষ্টা করবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় মুখ্যমন্ত্রী।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার, স্যার, আমি আশ্চার্য্য হয়ে যাচ্ছি যে এই ধরনের একটা প্রস্তাব যেটা মৌলিক, বেকার সমস্যার সমাধানের জন্য নয়, বেকারদেরকে কিছু রিলিফ যেটা আমরা দিয়ে আসছি সেটাকে আরও বৃদ্ধি করার জন্য ব্যাংক যাতে আরও একটু এগিয়ে আসে, কেন্দ্রীয় সরকার যাতে টাকার পরিমানটা আর একটু বাড়ায় সেই জন্য এই প্রস্তাব।

বিরোধী পক্ষের উভয় অংশের সদস্যরা কেন এটাকে মেনে নিতে পারছেন না, এটা বুঝতে পারছি না। বেকার সমস্যা কোন রাজ্য সরকার সৃষ্টি করে না। এটা কেন্দ্রীয় সরকার সৃষ্টি করে। কেন্দ্রীয় সরকারের হিসাব অনুযায়ী প্রায় সাড়ে তিন কোটি বেকার তালিকাভুক্ত হয়েছেন। এই রাজ্যে এক লক্ষ বিশ হাজার, এটা অতি ক্ষুদ্র। বেকার সমস্যা

সমাধানের জন্য আমরা বিভিন্ন প্রকল্প হাতে নিয়েছি। এই রাজ্যের বাজেটেই সেগুলি আছে। এতে আমরা মনে করি বেকার সমস্যার কিছুটা সমাধান হবে। বিরোধী পক্ষের সদস্যরা কেন এই প্রস্তাব মানছেন না সেটা বুঝতে পারছি না। আমাদের প্রস্তাবের মধ্যে আমরা বিশেষভাবে অনগ্রসর সেকশনের জন্য আমরা যা করতে যাচ্ছি সেটা বিধায়ক জমাতিয়া হয়তো বুঝতে পারছেন না। সেটা সোজা সরল ভাষায় লেখা আছে যে নিরক্ষর, যারা টিপ সই করেন তাদের জন্য স্বনির্ভর প্রকল্প রয়েছে যারা কম লেখাপড়া জানে তাদের সমস্যার সমাধানের গুরুত্ব আছে। মাননীয় সদস্যরা জানেন, যে সমস্ত বেকার টিপ সই করে, তারা শুধু পঞ্চায়েতে নাম লিখলেই কনট্রাকট্ পাচ্ছেন। সমস্যাটার গুরুত্ব হচ্ছে তাদেরকে কিছু রিলিফ দেওয়া। এখানে আমরা লক্ষ্য করছি এ.বি.সি, তারা আন্দোলন শুরু করছে। আমাদের সরকার দুর্বল অংশের যে কারিগর যেমন তাঁতী, কর্মকার, কুম্ভকার এবং আরও যে সমস্ত কুটীর শিল্প রয়েছে এবং তাতে যারা কাজ করেন শ্রমিক তাদের জন্য ব্যাপক কর্ম সংস্থানের ব্যবস্থা করেছে। তাতে শতকরা ৫০ ভাগ টাকা দিচ্ছে রাজ্য সরকার। কেন্দ্রীয় সরকার টাকা না দিলেও আমরা সেটা করব। যেখানে হাজারটা করা যেতো সেখানে আমরা ৫০০ করব। প্ল্যানিং কমিশন টাকা দিচ্ছে। এস.সি, এস,টি, এবং অন্যান্য যেসব বেকওয়ার্ড কম্যুনিটিতে কারিগর আছেন তাদের জন্য টাকা আছে। গরীব অংশের মানুষের স্বার্থেই এই কাজ করা হচ্ছে। কাজেই স্কুল করছি বলে করছি না, রেল করছি স্কুল করছি না এই ধরনের বক্তৃতা এখানে চলে না, অজ্ঞতার ডেমনসট্রেশনের জায়গা বিধানসভা নয়। এই প্রস্তাবকে আশা করি সকলেই সমর্থন করবেন।

মিঃ স্পীকার : — আমি এখন মাননীয় সদস্য মানিক সরকার কর্তৃক আনীত রিজিউলিশনটি ভোটে দিচ্ছি। প্রস্তাবটির বিষয়বস্তু হল :— ত্রিপুরা বিধানসভা শহরে ও গ্রামে ক্রমবর্ধমান বেকার সমস্যায় গভীর উদ্বেগ প্রকাশ করছেন। শিক্ষিত ও অর্ধশিক্ষিত রেজিষ্ট্রিকৃত বেকারের সংখ্যা ইতিমধ্যেই এক লক্ষ বিশ হাজার ছাড়িয়ে গেছে। এই পরিস্থিতিতে রাজ্যের বেকারদের আংশিকভাবে রিলিফ দেবার লক্ষ্য সামনে রেখে বিধানসভা দাবী করছে যে— (ক) কেন্দ্রীয় সরকার সংবিধানের নির্দেশিকা মোতাবেক, রাজ্যের বেকারদের কর্ম সংস্থান বা আর্থিক সাহায্য দানের সম্যক দায়িত্ব গ্রহন করুন। (খ)

শিক্ষিত বেকারদের জন্য কেন্দ্রীয় সরকার যে স্বনির্ভর প্রকল্প গ্রহন করেছেন তার সংখ্যা বছরে অন্যুন ১০,০০০ ধার্য্য করুন, যাহাতে শিক্ষিত বেকারদের মধ্যে যাদের বয়:সীমা ৩৫ বছর অতিক্রান্ত হয়েছে অগ্রাধিকারের ভিত্তিতে তাদের এইসব স্বনির্ভর প্রকল্পের অন্তর্ভুক্ত করা যায়। (গ) রাজ্য সরকার বেকারদের কর্ম সংস্থানের জন্য যে সকল প্রকল্প গ্রহন করেছেন কেন্দ্রীয় সরকার ও ব্যাংক অরো উদারভাবে তাতে অংশগ্রহন করুন। ঘ) তপশিলী জাতি, তপশিলী উপজাতি ও অর্থনৈতিক দিক থেকে দুর্বল অংশের নাগরীকদের জন্য যেসব প্রকল্প তৈরী করছেন এব যেসব প্রকল্পগুলিতে রাজ্য সরকার শতকরা ৫০ ভাগ অনুদানের ব্যবস্থা করেছেন, কেন্দ্রীয় সরকার ও ব্যাংক তাতে ব্যাপকভাবে অংশগ্রহন করে রাজ্য সরকারের হাত শক্ত করুন। (ঙ) বেকার নারীদের কারিগরী শিক্ষা দান ও তারপর তাদের উপযুক্ত স্বনির্ভর কর্মসূচীতে নিয়োগ করার জন্য ব্যাংকের সহযোগিতা নিয়ে রাজ্য ও কেন্দ্র যুগ্ম ভাবে একটি পরিকল্পনা গ্রহন করুন।"

[ তারপর রিজিউলিশনটি ধ্বনি ভোটে দেওয়া হয় এবং সভা কর্তৃক গৃহীত হয়। ]

মিঃ স্পীকার :— আমি এখন মাননীয় সদস্য ভানুলাল সাহা মহোদয়কে অনুরোধ করছি উনার রিজিউলিশনটা সভায় উত্থাপন করার জন্য।

শ্রীভানুলাল সাহা :— মাননীয় স্পীকার স্যার, আমি আজ যে প্রস্তাবটি এখানে মোভ করতে চাই সেটা হল - ত্রিপুরা বিধানসভা বাংলাদেশ ও ত্রিপুরার সীমান্তবর্ত্তী এলাকাগুলিতে অপরাধমূলক ঘটনার মবৃদ্ধির প্রতি কেন্দ্রীয় সরকারের দৃস্টি আকর্ষণ করছেন। এই ঘটনাগুলির মধ্যে আছে (১) প্রায় ৪৫,০০০ বাংলাদেশী শরনার্থীর ত্রিপুরায় প্রবেশ ও ত্রান শিবিরে অবস্থিতি। (২) চটগ্রাম ও বাংলাদেশ সিমান্ত অতিক্রম করে টি,এন.ভি, সন্ত্রাসবাদীদের অনবরত ত্রিপুরায় প্রবেশ ও খুন ডাকাতিতে অংশগ্রহন। (৩) সীমান্তবর্ত্তী এলাকাগুলিতে গবাদি পশু অপহরণ ও অন্যান্য বনজ সম্পদ বেআইনীভাবে অপহরণ। (৪) ত্রিপুরা রাজ্যে অবৈধ অনুপ্রবেশ।

মাননীয় স্পীকার স্যার, আমাদের এই রাজ্য প্রায় চারদিক থেকে বাংলাদেশ ঘেরা এবং দুটি

রাষ্ট্রের মধ্যে যে সম্পর্ক রয়েছে তাতে আমরা দেখি আমাদের রাজ্যের মধ্যে উগ্রপন্থী যারা রয়েছে তারা অনেকটা রাষ্ট্রের মধ্যে থেকে, সীমান্ত অপরাধের মত কার্যকলাপ চালিয়ে যাচ্ছে। সেদিক থেকে আমাদের এখন সর্বাপেক্ষা প্রয়োজন সীমান্ত সিল করে দেওয়া। সীমান্ত অপরাধগুলি এবং উগ্রপন্থীদের যে কার্যকলাপ তাকে বন্ধ করতে গেলে প্রয়োজন সীমান্তকে সীল করা, কিন্তু আমাদের রাজ্যের অবস্থা যা আছে আমরা দেখি ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের সঙ্গে সীমান্ত রয়েছে অন্য রাষ্ট্রের সেখানে যেভাবে বি,এস,এফ, মোতায়েন করা আছে, পার্শ্ববর্তী রাজ্য আসাম তার সঙ্গে আমরা যদি তুলনা করি আমাদের রাজ্যের বি, এস,এফের আউটপোষ্টগুলি তার দূরত্ব আসাম রাজ্যের তুলনায় অনেক বেশী। বি,এস,এফ, চৌকি দূরবর্তী হওয়ার ফলে মধ্যবর্তী অংশে তার যে নজরদারী বা পাহাড়া সেভাবে না থাকার ফলে বাংলাদেশের সরকার যখন সেখানকার উপজাতি অংশের মানুষের অটোনমির যে দাবী সেই দাবীর উপর যখন আক্রমণ করলেন তখন এই সীমান্ত অরক্ষিত বলেই হয়তো বা হয়েছে যেটা ৪৫ হাজারেরও বেশী সেই ৪৫ হাজার শরনার্থী আমাদের রাজ্যে এসেছে কিন্তু যেহেতু তারা এসেছে তাদেরকে মানবিক কারণে আমাদের স্থান দিতে হয়েছে ফলে রাজ্যের মধ্যে সমস্যার সৃষ্টি করেছে। আমরা দেখি এই সীমান্তের মধ্যে প্রায় ১০০/১৫০ কিলোমিটার যেটা চট্টগ্রামের সঙ্গে আমাদের রাজ্যের সীমান্ত রয়েছে সেখানে ১০/১৫ মাইল দূর দূর বি,এস,এফ, চৌকি সেখানে কোন পুলিশ ফোর্স বা প্রশাসনের অন্যান্য সীমান্ত অঞ্চলে যারা পাহারাধারী করেন তাদের যাওয়ার মতো রাস্তা নেই এবং তার সুযোগ নিয়ে আজকে আমাদের রাজ্যে কিছু বিপথগামী উপজাতি যুবক যারা টি,এন. ভির নামে উগ্রপন্থীর সমর্থক হয়ে খুন-খারাপি করছে এবং এই বর্ডারকে ব্যবহার করছে তাদের চলে যাওয়ার রাস্তা হিসাবে। তাদেরকে বাধা দেওয়া হচ্ছে না, যদিও ইদানিং সীমিত অঞ্চলে উপদ্রুত অঞ্চল ঘোষনা করে প্যারা মিলিটারী ফোর্স দিয়ে তাকে প্রশমিত করার চেষ্টা হচ্ছে কিন্তু এটা গ্যারান্টি নয় যে তারা আবার এসে ডাকাতি করবে না। কারণ সীমান্তকে সেভাবে সুরক্ষিত করা যায় নি। বাংলাদেশ থেকে অনবরত এসে ডাকাতি করছে। এছাড়া রয়েছে সদর দক্ষিণাঞ্চল খোয়াই এই সমস্ত বিভিন্ন দিকে যখন আমরা তাকাই তখন দেখি অনবরত গবাদি পশু অপহরণ, বিভিন্ন মানুষের বাড়ীতে ডাকাতি করে সেখানে লুট-পাট করে নিয়ে যায় এবং সাধারণ লোককে খুন করে এই জিনিষগুলি ঘটছে। ১৯৭১ সনে বাংলাদেশ স্বাধীন

হবার পর ইন্দিরা মুজিব চুক্তি অনুযায়ী অনুপ্রবেশ বন্ধ করে দেওয়া হয়। কিন্তু বর্তমানে অবৈধ অনুপ্রবেশ ঘটছে, সীমান্ত অরক্ষিত বলেই এই সমস্ত অবৈধ অনুপ্রবেশ ঘটছে। তাই এই সীমান্তকে সুরক্ষিত করার জন্য বি, এস, এফের আউট-পোষ্ট যেটা বাড়ানো উচিত ছিল যেটা বিভিন্ন জায়গায় নীতিগতভাবে আলোচনা টেবিলে স্বীকার করা হয় কিন্তু সেই প্রয়োজনীয় বি, এস, এফ, ঠিক আজও আমাদের রাজ্যে নেই এবং না থাকার ফলেই এই বিভিন্ন সমস্যাগুলি আমাদের রাজ্যের মধ্যে এসে জড়ো হচ্ছে এবং তার মোকাবেলা আমাদের করতে হচ্ছে। সীমান্ত অপরাধ দমন করার জন্য এবং সীমান্ত থেকে পাহারা দেবার জন্য টাওয়ার নির্মাণ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে কিন্তু যতটা টাওয়ার নির্মাণ করার কথা সেই প্রয়োজনীয় টাওয়ার এখনও নির্মাণ করা হয় নি। এই সমস্ত জিনিষগুলি আমাদের ভাবিয়ে তুলছে এই কারণে যে এই জিনিষগুলি করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের, রাজ্য সরকারের নয়। বর্ডারকে সীল করা, বি, এস.এফ, আউটপোষ্ট বাড়ানো, টাওয়ার নির্মাণ ইত্যাদি করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। সীমান্ত পাহাড়া দেওয়ার সেই কাজ কেন্দ্রীয় সরকারের যে গতিতে করা উচিত সেই গতিতে না করার ফলে প্রতিদিন রাজ্যের মধ্যে আইন-শৃংখলার সমস্যার সৃষ্টি হচ্ছে, জন দুর্ভোগ বাড়ছে এবং বিভিন্নভাবে মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছে সেই জন্যই আমাদের রাজ্যে বিভিন্ন সমস্যা সেই সমস্যাগুলি মোকাবেলা করার ক্ষেত্রে বর্ডারকে সীল করা, প্রয়োজনীয় বি, এস.এফ, দেওয়া, বর্ডারের পাশে রাস্তা করার জন্য যে অর্থ প্রয়োজন সেই অর্থের সংস্থান করে সেই ৮০০ কিলোমিটার বর্ডারের মধ্যে রাস্তা করে যাতে দ্রুত সীমান্ত অপরাধ দমনে বা উগ্রপন্থীদের মোকাবিলা করার ক্ষেত্রে, অবৈধ অনুপ্রবেশ বাধা দেওয়ার ক্ষেত্রে এবং চোরা চালান যেটা হয় আমাদের এখান থেকে প্রচুর প্রাকৃতিক সম্পদ বাংলাদেশে নিয়ে যায়। ওপার থেকে চোরাচালানকারীরা এপারে অনবরত আসে। ডাকাতরা আসে। তাদের বাধা দেবার জন্য, সীমান্তকে পাহাড়া দেবার জন্য, বর্ডার রোড সেই বর্ডার রোড তৈরী করার জন্য অর্থের সংস্থান কেন্দ্রীয় সরকারকে করতে হবে। এই জিনিষগুলি বার বার বিভিন্ন ভাবে রাজ্য সরকারের তরফ থেকে এই বিধানসভার মধ্য থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করা হয়েছে কিন্তু এটা দুর্ভাগ্যজনক যে যতটা তীব্রতার সঙ্গে এই কাজের সহায়তা করা উচিত ছিল কেন্দ্রীয় সরকারের সেই সহযোগিতা আমরা এখনও পাই নি। আজকে বিধানসভা থেকে এই প্রস্তাবের মধ্য দিয়ে আমাদের রাজ্যের প্রধান যে

সবস্যা বি. এস এফ, কম. বর্ডারবসী না হওয়া এবং বর্ডার রোড না থাকার ফলে যে চলন্ত সমস্যাগুলি আমাদেব সামনে রযেছে সেগুলিকে সামনে এনে আজকে এই প্রস্তাব আমি এখানে এনেছি। আমবা যাতে বিধানসভায় এই প্রস্তাব এনে কেন্দ্রীয় সবকাবেব দৃষ্টি আকর্ষন করতে পারি। কারণ এই বর্ডার বোড না করলে পব, বর্ডারকে সীল না করলে এই সমস্যা কমবে না. বাড়বে। বাজ্যের ক্ষেত্রে এটা হবে প্রচণ্ড বাধা স্বরূপ। এটা বড়ই দুর্ভাগ্যজনক যখনই কোন আক্রমণ হয়, যখনই কোন ডাকাতি হয, যখনই কোন উগ্রপন্থীদের হামলা হয় তখন মাননীয় বিরোধী দলেব সদস্যরা বাজ্য সবকারকে দায়ী করেন এবং যখনই অনুপ্রবেশ ঘটছে ইত্যাদি ঘটছে, সব কিছুর জন্য তাঁরা বাজ্য সবকারকে দায়ী করেন। কিন্তু মূলতঃ বাজ্য সরকারকে তার এক্তিয়ারের মধ্যে কাজ করতে হয়। বর্ডার তৈরী করার ক্ষমতা বা দায়িত্ব তার নয়, সীলকরার ক্ষমতা তার নয়, বি. এস. এফ, বাড়ানোর দায়িত্ব কেন্দ্রীয় সবকারেব রাজ্য সবকারের নয়। কাজেই আমি বিরোধী দলের মাননীয় সদস্যদের আহ্বান করবো বাস্তব দৃষ্টিভঙ্গী নিয়ে এই যে প্রস্তাব পাঠানোর ক্ষেত্রে সর্ব সম্মতি প্রস্তাব হিসাবে পাঠাতে পারি তার জন্য সহযোগিতা করবেন এই বলে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার : - মাননীয় সদস্যবৃন্দ আর দু মিনিট সময় আছে। আর আলোচনা করে লাভ নেই। এটা কেরি অভার করলাম নেক্সট ডে-তে।

এই সভা আগামী ৯ই মার্চ্চ, সোমবার, ১৯৮৭ ইং (তারিখ) বলা ১১ ঘটিকা পর্যান্ত মুলতবী রহিল।

ANNEXURE—"A"

Admitted Starred Question No—5

Name of M L A. SHRI GOPAL CHANDRA DAS

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :—

(১) প্রশ্ন : ইহা কি সত্য যে রাজ্যের পূর্ত্তদপ্তরের অধীনে পাকা রাস্তা নির্মাণ, পাকা

সেতু ও দালান নির্ম্মাণ ইত্যাদি কাজে ১৯৭৯ সালের পুরানো সিডিওল রেট্‌কে ভিত্তি করেই টেণ্ডার আহ্বান করা হয়,

(১) উত্তর :— পাকা সেতু ব্যতীত অন্য সকল কাজে (রাস্তা, পাকা দালান ইত্যাদি) ১৯৭৯ সালের সিডিউল অফ্‌ রেইটের উপর ভিত্তি করিয়া এস্টিমেট তৈরী করা হয়। পাকা সেতুর ক্ষেত্রে ১৯৮৬ ই° সালের সিডিওল অফ রেইটের উপর ভিত্তি করিয়া এষ্টিমেট তৈরী করা হয়।

(২) প্রশ্ন :— সত্য হলে বর্তমান বাজার দর অনুযায়ী সিডিওল রেট. নির্ধারিত করতে সরকার কোন ব্যবস্থা নিবেন কিনা ?

(২) উত্তর :— রাস্তার এবং দালানের কাজের জন্য নতুন সিডিওল অফ্‌ রেট. সদ্য ছাপান হইয়াছে। পরবর্তী সমস্ত এষ্টিমেট নতুন সিডিউল অফ রেট অনুসারে করা হবে।

Admitted Starred Question No.--16

Name of Member :— Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to State.

প্রশ্ন

১। ১৯৮৬-৮৭ আর্থিক বৎসরে রাজ্যে মোট কত কিলোমিটার বৈদ্যুতিক লাইন সম্প্রসারনের পরিকল্পনা সরকার নিয়েছেন,

২। ঐ সময়ের মধ্যে খোয়াই ব্লকের অন্তর্গত নিম্নলিখিত গ্রামে বিদ্যুৎ সম্প্রসারণ করা হবে কি না,

ক) পহরমুড়া পঞ্চায়েতের বালারবেড় গ্রামে,

খ) সোনাতলা পঞ্চায়েতের ভূমিহীন কলোনী ও অজগড়টীলা গ্রামে,

গ) প: গনকী পঞ্চায়েতের দ: গনকী গ্রামে.

ঘ) পূর্ব্ব গনকী পঞ্চায়েতের তবলাবাড়ী ও প: কলোনী গ্রামে,

ঙ) প: সিঙ্গিছড়া পঞ্চায়েতের চেরমা ও বি,এস,এফ ক্যাম্প সংলগ্ন গ্রামে ?

উত্তর

১। ১৯৮৬-৮৭ আর্থিক বৎসরে রাজ্যে ৫০৯ কিলোমিটার বৈদ্যুতিক লাইন সম্প্রসারনের পরিকল্পনা নেওয়া হয়েছে।

২। (ক) না।

(খ) না।

(গ) না।

(ঘ) না।

(ঙ) না।

Admitted Starred Question No.—36

Name of M.L.A. :— Sri Subodh Ch. Das

Will the Hon'ble Minister-in-charge of the Public Werks Department be pleased to State :—

(১) প্রশ্ন : ধর্মনগরর বিলথৈ রেল ক্রসিং হইতে পানিসাগর রাবার রেল ষ্টেশন ভায়া বড়দোয়াল অজনাদি রাস্তার প্রয়োজনীয় ভূমি অধিগ্রহনের কোন উদ্যোগ নেওয়া হয়েছে কিনা ?

(১) উত্তর :— হ্যাঁ।

(১) প্রশ্ন :— উদ্যোগ নেওয়া হয়ে থাকলে কি কি উদ্যোগ নেওয়া হয়েছে ?

(২) উত্তর :— উক্ত রাস্তার এষ্টিমেট এর মধ্যে ভূমি অধিগ্রহণের জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান রাখা হইয়াছিল। এষ্টিমেটটি ১৯-১-৮৭ তারিখে আর্থিক অনুমোদন লাভ করিয়াছে এবং ভূমি অধিগ্রহন সাক্রান্ত প্রস্তাব পাঠানোর জন্য প্রয়োজনীয় কাগজপত্র তৈরী করা হইতেছে।

(৩) প্রশ্ন :— এবং ঐ রাস্তাটি নির্মানের কাজ কবে পর্যান্ত শুরু হবে বলে আশা করা যায় ?

(৩) উত্তর :— প্রয়োজনীয় জমি পাওয়া গেলেই কাজটি শুরু করা যাবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No.—55

Name of M L.A. :— Sri Samir Kumar Nath

Will the Minister Incharge of Animal Husbandry Department be pleased to State—

| QUESTION | প্রশ্ন |
|---|---|

১) বর্তমানে পানিসাগর ব্লকে মোট কতটি ভেটেনারী সাব-সেন্টার আছে,

২) তন্মধ্যে কতটি সচল এবং কতটি অচলাবস্থায় আছে তার নামসহ হিসাব,

৩) এই ব্লকের দুর্গম এলাকাগুলিতে আরও নতুত সাব-সেন্টার স্থাপন করবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

ANSWER—উত্তর Minister Incharge Sri Samar Choudhury

১ এবং ২নং প্রশ্নের উত্তর :—

বর্তমানে পানিসাগর ব্লকে ১৮টি সাব সেণ্টার চালু অবস্থায় রয়েছে। অচলাবস্থায় কোনও সাব সেণ্টার নেই। সেন্টারগুলির নাম নিম্নে দেওয়া হল—

১) তিলথৈ ভেটেরিনারী ফার্স্ট এইড সেণ্টার (ভি,এফ,এ,সি,)

২) ইছাইলালছড়া ভি,এফ-এ,সি,

৩) পদ্মবিল ভি,এফ,এ,সি,

৪) দেওয়ানপাশা ভি,এফ,এ,সি.

৫) কামেশ্বর ভি,এফ এ সি.

৬) রাজনগর ভি,এফ,এ সি,

৭) কুর্তিবাজার ভি,এফ,এ.সি,

৮) দক্ষিণ পদ্মবিল (উরাং বস্তি) ভি,এফ এ.সি,

৯) চোরাইবাড়ি বিওয়ারপোষ্ট চেকপোষ্ট

১০) ব্রজেন্দ্রনগর ষ্টকম্যান সাব-সেণ্টার (এস, এম,এস,সি,)

১১) উপ্তাখালি এস,এম,এস,সি,

১২) হাফলংছড়া এস,এম,এস,সি,

১৩) কদমতলা এস,এম,এস,সি,

১৪) প্রেমতলা এস.এম,এস,সি,

১৫) চন্দ্রপুর এস.এম, এস,সি,

১৬) ভালেবাসা এস,এম,এস,সি,

১৭) বগাবাসা এস.এম, এস.সি,

১৮) রাগনা এস,এম,এস, সি,

৩) গাঁওসভাভিত্তিক দুর্গম এলাকাগুলিতেও ভবিষ্যতে ভি,এফ,এ,সি, স্থাপনের পরিকল্পনা সরকারের আছে।

Admitted Starred Question No.—57

Neme of M.L.A. Shri Matilal Saha

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to State.

[১] প্রশ্ন :— ইহা কি সত্য যে বিশালগড় থেকে সুতারমুড়া পর্যান্ত (ভায়া লালসিং মুড়া) ইটের সলিং করা রাস্তাটি যানবাহন চলাচলের অযোগ্য হয়ে গিয়েছে,

[১] উত্তর :— ইট সলিং করা উক্ত রাস্তাটি কিছু ক্ষতিগ্রস্থ হইলেও যানবাহন চলাচলের অযোগ্য হয় নাই। বিভিন্ন সময়ে প্রয়োজনীয় মেরামত করা হইয়া থাকে।

[২] প্রশ্ন :— সত্য হলে উক্ত রাস্তাটি সংস্কার করে মেটেলিং ও কার্পেটিং করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, এবং

[২] উত্তর :— ভবিষ্যতে মেটেলিং ও কার্পেটিং করার ইচ্ছা আছে।

[৩] প্রশ্ন :— যদি থাকে তাহলে কত দিনের মধ্যে মেটেলিং এবং কার্পেটিং কাজ আরম্ভ করা হবে বলে আশা করা যায় ?

[৩] উত্তর :— ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No.—58

Name of M.L.A :— Sri Matilal Saha

Will be Hon'ble Minister-in-charge of the P.W. Deptt. be pleased to state :—

(১) ইহা কি সত্য যে সুতারমুড়া রাস্তা হইতে যে রাস্তাটি চেলীখলার দিকে গিয়েছে (ভায়া রামছড়া) সেই রাস্তাটির কিছু অংশ পূর্তবিভাগ গ্রহন করার পর বাকী অংশ এখনও পূর্তবিভাগ গ্রহন করে নাই,

(১) উত্তর :— শালসিংমুড়া হইতে সুতারমুড়া রাস্তার রাঙ্গাপানিয়া সেতুর নিকট হইতে বরটেপা বাজার পর্যান্ত একটি রাস্তা পূর্তদপ্তর হাতে নিয়েছে। প্রস্তাবিত রাস্তাটি এই নতুন রাস্তার ৪ কিঃমিঃ পোষ্ট-এর নিকট হইতে চেলিখোলা পর্যান্ত একটি লিঙ্ক রোড। এই লিঙ্ক রোডটি পূর্তদপ্তর কর্তৃক গ্রহন করার প্রস্তাব আপাতত নাই।

(২) প্রশ্ন :— সত্য হইলে উক্ত রাস্তাটির সম্পূর্ণ অংশ কত দিনের মধ্যে পূর্তবিভাগ গ্রহন করবেন বলে আশা করা যায় ?

(২) উত্তর :— ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No.—66

Name of M.L.A :— Shri Monoranjan Majumder

Will the Hon'ble Minister in charge of the Public Works Department be pleased to state ;—

[১] প্রশ্ন : — বিলোনীয়া শ্রীনগর ভায়া ঋষ্যমুখ রাস্তাটি সংস্কারের অভাবে বাস চলাচলের অযোগ্য হইয়া পড়িয়াছে সরকার ইহা অবগত আছেন কিনা, এবং

[১] উত্তর : — বিলোনীয়া হইতে ঋষ্যমুখ রাস্তার কিছু অংশ ক্ষতিগ্রস্ত হইয়াছে তবে বাস চলাচলের অযোগ্য হয় নাই।

[২] প্রশ্ন :— অবগত থাকলে উক্ত রাস্তাটি কবে নাগাদ মেরামতের কাজ শুরু হবে বলে আশা করা যায় ?

[২] উত্তর : উক্ত রাস্তাটির খয়ামুখ হইতে পোয়াংবাড়ী অংশের মেরামতের কাজ শেষ হইয়াছে। পোয়াংবাড়ী হইতে শ্রীনগর পর্য্যন্ত অংশে মেরামতির কাজ হাতে নেওয়া হয়েছে। বিলোনীয়া হইতে খয়ামুখ পর্য্যন্ত অংশের মেরামতির কাজ ছয়টি গ্রুপে ভাগ করিয়া ইতি মধ্যে ঠিকাদার নিযুক্ত করা হইয়াছে।

Admitted starred Question No : 68

Name of the Member :— Sri Manoranjan Majumder

Will the Hon'ble Minister-in charge of the Panchayat Raj Department be pleased to state -

প্রশ্ন

১। রাজ্যের বিভিন্ন গাঁও পঞ্চায়েত সদস্যবৃন্দকে মাসিক কিছু Hononrium বা নির্দ্ধারিত হারে বেতন দেওয়ার কোন পরিকল্পনা সরকার গ্রহণ করবেন কিনা ?

২। কোন পরিকল্পনা গ্রহন না করে থাকলে তার কারণ ?.

উত্তর

১ নং ও ২নং বর্তমানে সরকারী আদেশ অনুসারে গাঁও প্রধানগণকে প্রতিমাসে ভ্রমণ ভাতা ও সাময়িক ভাতা হিসাবে যথাক্রমে ১০০ টাকা এবং ২০০ টাকা করে প্রদান করা হয়।

গাঁও পঞ্চায়েত সদস্যগণকে কোন প্রকার ভাতা দেওয়ার কোনও প্রস্তাব বর্তমানে নাই।

Admitted Question No—79 (Starred)

Name of Member : — Sri Tarani Mohon Singha

Will the Hon'ble Minister-in-charge of the Industries Department be pleased to State :—

১) ত্রিপুরাতে সিমেন্ট কারখানা খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২) যদি থাকে তবে উক্ত কারখানাটি নির্মানের কাজ কবে থেকে আরম্ভ হবে বলে আশা করা যায়।

৩) সিমেন্ট তৈরীর জন্য প্রয়োজনীয় কাঁচা মাল ত্রিপুরাতে আছে কি ?

৪ ) থাকিলে তাহা ত্রিপুরার কোন কোন স্থানে কি কি কাঁচামাল পাওয়া যাবে বলে আশা করা যায় ?

উত্তর

১ ) ত্রিপুরায় একটি পন্দোলানা সিমেন্ট কারখানা খোলার পরিকল্পনা আছে,

২ ) ১৯৮৬-৮৭ ইং আর্থিক বৎসরের মধ্যে কারখানাটিতে পরীক্ষামূলক ভাবে উৎপাদানের কাজ শুরু করার পরিকল্পনা আছে,

৩ ) আংশিকভাবে আছে,

৪ ) জম্পুই অঞ্চলের চুনাপাথর এবং কুমারঘাটে সিমেন্ট তৈরীর উপযোগী বিশেষ এক ধরনের মাটি পাওয়া গেছে,

Admitted Question No—89 (Starred)

Name of Member :— Shri Makhan Lal Chakraborty

Will the Hon'ble Minister-in-chaige of the Industiies Department be please to state—

১ । রাজ্যে এখন পর্য্যন্ত সরকার কতটি তাঁত প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করেছেন । (চরকা বা তাঁত বিভাগ ভিত্তিক হিসাব)

২ । ইহা কি সত্য যে তেলিয়ামুড়া ব্লকের অন্তর্গত মোহরছড়া গাঁও পঞ্চায়েতে (ইচারবিলে) একটি তাঁত প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের প্রস্তাব সত্বেও এখন পর্য্যন্ত তাহা কার্য্যকরী হইতেছে না,

৩ । সত্য হলে তার কারণ কি ?

উত্তর

১ । রাজ্যে এ পর্যন্ত ২৭ (সাতাশ) টি তাঁত প্রশিক্ষন কেন্দ্র স্থাপন করা হয়েছে, সরকারী পরিচালনাধীন কোন চরকা কেন্দ্র স্থাপিত হয় নি ।

২ । সরকারের মোহরছড়া গাঁও পঞ্চায়েতের অধিন ইচারবিলে তাঁত প্রশিক্ষন কেন্দ্র খোলার কোন প্রস্তাব আপাতত: নেই ।

৩ প্রশ্ন উঠে না

Admitted Starred Question No.—95

Neme of M.L.A. Shri Shyama Charan Tripura

Will be Minister Incharge of Agriculture Department be pleased to State.

১ নং প্রশ্ন :— ওয়াটারশেড ম্যানেজমেন্ট প্রজেক্ট রাজ্যের কোথায় কোথায় চালু করা হয়েছে ?

২নং প্রশ্ন :— ১৯৮৭-৮৮ আর্থিক বর্ষে রাজ্যে আর কোথায় কোথায় ঐ ধরনের প্রজেক্ট চালু করার প্রস্তাব রয়েছে ?

---

## ANSWER

### Minister In-charge of Agriculture ( Sri Badal Choudhuri )

---

১নং উত্তর : উত্তর ত্রিপুরার কমলপুর ব্লকের অন্তর্গত বাঙ্গাছড়ার জল বিভাজিকা অঞ্চলকে নিয়ে "বাঙ্গাছড়া ওয়াটার শেড ম্যানেজমেন্ট প্রজেক্ট" এবং পশ্চিম ত্রিপুরার তেলিয়ামুড়া ব্লকের অন্তর্গত মহারানী ছড়ার জলবিভাজিকা অঞ্চলকে নিয়ে "মহারানী ওয়াটার শেড ম্যানেজমেন্ট প্রজেক্ট" নামে দুটো প্রজেক্ট চালু হয়েছে।

২নং উত্তর :— উত্তর-পূর্বাঞ্চলীয় পরিষদের পরিকল্পনায় ১৯৮৭-৮৮ আর্থিক বর্ষে দক্ষিন ত্রিপুরার বগাফা ব্লকের অন্তর্গত মুহুরী নদীর অববাহিকায় অবস্থিত পিলাকছড়া, আন্দাংছড়া ইত্যাদি কয়েকটি উপনদীর জলবিভাজিকা অঞ্চলকে নিয়ে মুহুরী ওয়াটার শেড ম্যানেজমেন্ট প্রজেক্ট এবং উত্তর ত্রিপুরার ছামনু ব্লকের অন্তর্গত মনু অববাহিকায় অবস্থিত কারুলছড়া, ময়নামা ছড়া, ছৈলেংটাছড়া, দুর্গাছড়া ইত্যাদি কয়েকটি উপনদীর জলবিভাজিকা অঞ্চলকে নিয়ে "মনু ওয়াটার শেড ম্যানেজমেন্ট প্রজেক্ট (পূর্বাংশ)" চালু করার প্রস্তাব রয়েছে।

## Admitted Starred Question No—109

**Name of Member :— Shri Rati Mohan Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be plerse to state—

১। উদয়পুর মহকুমার কিল্লা বাজারে মার্কেট শেড তৈরীর জন্য চলতি আর্থিক বৎসরে সরকারের কোন পরিকল্পনা আছে কিনা,

২। পরিকল্পনা গ্রহন করে থাকলে কবে নাগাদ তাহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

## ANSWER

**Minister In-charge of Agriculture ( Sri Badal Choudhuri )**

উত্তর ১। ত্রিপুরা উপজাতি স্বশাসিত জেলা পরিষদের এলাকাধীন উক্ত বাজারের উন্নয়নমূলক পরিকল্পনা পরিষদের বিচারাধীন রহিয়াছে।

২। প্রশ্ন উঠে না।

### Admitted Starred Question No.—113

**Name of M L A. :— Sri Fayzur Rahaman**

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :—

[১] প্রশ্ন :-- ১৯৮৬-৮৭ ইং আর্থিক বৎসরে ধর্মনগর মহকুমার কোন কোন পি, ডব্লিউ, ডি. রাস্তায় মেটেল্লিং কার্পেটিং এর কাজ সমাপ্ত হবে বলে আশা করা যায়?

[১] উত্তর :— ধর্মনগর মহকুমার নিম্নলিখিত রাস্তাগুলির উল্লেখিত পরিমান অংশের মেটেলিং ও কার্পেটিং এর কাজ বর্ত্তমান আর্থিক বর্ষে শেষ হবে বলে আশা করা যায়।

১) ধর্মনগর তিলথৈ রাস্তা— ৯ কিঃ মিঃ

২) ধর্মনগর কদমতলা রাস্তা— ৭ কিঃমিঃ

৩) দামছড়া মনপুই রাস্তা— ১০ কিঃমিঃ

৪) ধর্মনগর সরকারী কলেজের সম্মুখস্থ রাস্তা হইতে জামিয়ালা হইয়া নয়াপাড়া রাস্তা— ১.৫০ কিঃমিঃ

৫) সাউথ নয়াপাড়া রাস্তা— ০.৪০ কিঃমিঃ

৬) তিলথৈ দামছড়া রাস্তা—৪ কি:মি:

৭) কাঞ্চনপুর পরিবেষ্টিত রাস্তা— ০.৫০ কি:মি:

৮) দলদা আনন্দবাজার রাস্তা—৪.০০ কি:মি:

৯) কাঞ্চনপুর জলেবাসা রাস্তা— ৩.০০ কি:মি:

১০) পেঁচারথল কাঞ্চনপুর রাস্তা— ১০.০০ কি:মি:

১১) পেঁচারথল রেলওয়ে ষ্টেশনের সন্মুখস্থ রাস্তা— ০.৬০ কি:মি:

১২) কাঞ্চনপুর মনপুই রাস্তা— ৩.০০ কি:মি:

১৩) মনপুই ফুলদংসি রাস্তা — ২.০০ কি: মি:

[২] প্রশ্ন :— কদমতলা হইতে কালাছড়া পর্যান্ত রাস্তাটি মেটেলিং ও কার্পেটিং না হওয়ার কারণ কি ?

[২] উত্তর :— উপরোক্ত রাস্তাটি গ্রামীন রাস্তা এবং ঐ রাস্তায় বিশেষ করে ভাড়ী যানবাহন এখনও চলাচল করে না। ৮ কি:মি: দীর্ঘ এই রাস্তার শেষ ২ কি:মি: অংশে প্রয়োজনীয় জমির অভাবে এখনও সোলিং-এর কাজ শেষ করা সম্ভব হয় নাই। এই সমস্ত কারনে এই রাস্তাটি মেটেলিং এবং কার্পেটিং করার কাজ এখনও হাতে নেওয়া হয় নাই।

Admitted Starred Question No.—118

Neme of M.L.A. Sri Fayzur Rahaman

Will the Minister Incharge of Animal Husbandry Department be pleased to State.

| QUESTION | প্রশ্ন |
|---|---|

(১) ধর্মনগর মহকুমার জোলাইবাড়ী, বোরবেরী, মহেষপুর, কালাছড়াতে পশু

চিকিৎসালয় স্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না,

(২) ইহা কি সত্য জালাইব ড়ী বাজারে পশু চিকিৎসালয় স্থাপন করার জন্য এলাকার জনসাধারণ গণ প্রয়োজনীয় জায়গা দান করেছিল ? এবং

(৩) সত্য হইলে জায়গা দান করা সত্বেও এখনো পশু চিকিৎসালয় স্থাপন না করার কারন কি ?

---

Answer Minister Incharge Sri Samar Choudhury

---

(১) না।

(২) ইহা সত্য নহে।

(৩) প্রশ্ন উঠে না।

ENNEXURE—"B"

Admitted Unstarred Question No - 5

Nam of Member— Sri Gopal Chandra Das

১। প্রঃ - ইহা কি সত্য রাজ্যের বিজ্ঞান প্রযুক্তি ও পরিবেশ ভারসাম্য রক্ষনার্থে একটি নতুন দপ্তর খোলা হয়েছে।

১। উঃ-- হ্যাঁ, রাজ্যে বিজ্ঞান প্রযুক্তির বিকাশ ও পরিবেশ ভারসাম্য রক্ষনার্থে একটি নতুন দপ্তর খোলা হয়েছে।

২। প্রঃ— সত্য হলে জনসাধারণের কল্যানার্থে এই দপ্তর কি কি কার্যসূচী গ্রহন

করেছেন তার বিবরণ।

২। উ:— জনসাধারণের কল্যানার্থে এই দপ্তর যেসব কর্মসূচীগুলি হাতে নিয়েছেন সেগুলি হলো,

ক) সর্বস্তরে বিজ্ঞানকে জনপ্রিয় করা।

খ) স্থানীয় প্রযুক্তির বিকাশ সাধন করা।

গ) স্থানীয় বিজ্ঞান গবেষকদের উৎসাহ প্রদান করা।

ঘ) বিকল্প শক্তির বিকাশ ও ব্যবহার।

ঙ) পরিবেশ ভারসাম্য রক্ষা করা।

৩। প্র:— সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই দপ্তর কি কি কার্যসূচী রূপায়ন করবে।

৩। উ: - সপ্তম পরিকল্পনায় বিকল্পশক্তি, বিজ্ঞান, প্রযুক্তি ও পরিবেশ বিষয়ক বিভিন্ন প্রকল্প নেওয়া হচ্ছে এবং আগামী দিনে আরো নেওয়া হবে।

৪। প্র:— এবং এই দপ্তরের উক্ত পরিকল্পনার রূপায়নে আনুমানিক ব্যায় বরাদ্দ কত অনুমোদিত হয়েছে।

৪। উ:— সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই দপ্তরের আনুমানিক ব্যায় বরাদ্দ মোট ৪ কোটি ৫০ লক্ষ টাকা।

অতিরিক্ত :—সপ্তম পরিকল্পনায় বিজ্ঞান, প্রযুক্তি ও পরিবেশ দপ্তর কর্তৃক নিম্নলিখিত কর্মসূচী রূপায়িত হয়েছে।

ক) রাজ্যে ৩০টি সৌরশক্তি চালিত পাম্প বসানো হয়েছে এবং অতিরিক্ত ৫০ একর জমিতে সেচের আওতায় আনা হয়েছে।

খ) রাজ্যে ৬টি প্রত্যান্ত গ্রামে সৌরশক্তি বিদ্যুৎ সরবরাহ করা হয়েছে।

গ) ১০টি বায়ুগ্যাস প্রকল্প চালু করা হয়েছে।

ঘ) ১৪টি গ্রামীন বিজ্ঞান মেলার ও ১টি রাজ্য বিজ্ঞান মেলা সংগঠিত করা হয়েছে।

ঙ) দপ্তর এবং বিভিন্ন প্রতিষ্ঠানের মাধ্যমে পরিবেশ বিষয়ক বিভিন্ন কর্মসূচী রূপায়িত হচ্ছে।

চ) রাজ্য বিজ্ঞান, প্রযুক্তি পর্ষদের মাধ্যমে দপ্তর বিভিন্ন গবেষণা মূলক কাজও হাতে নিয়েছেন।

আগামী বছর গুলোতে দপ্তর উল্লিখিত প্রকল্প গুলোর ব্যাপক রূপায়নের পরিকল্পনা নিয়েছেন।

Admitted Question No.—7 (UNSTARRED)

Name of Member :–Sri Jawhar Saha

Will the Hon'ble Minister-in-charg of the Industries Department be pleased to State—

১। রাজ্যে টি. এস আই সির পরিচালনাধীন ইটের ভাট্টার সংখ্যা কত, (নাম ঠিকানা সহ বিবরণ)

২। ঐ সকল ইট ভাট্টার জন্য সরকার ১৯৮২-৮৩ ইং সন হইতে ৩১ শে ডিসেম্বর, ১৯৮৬ ইং পর্য্যন্ত কত টাকা অনুদান দিয়েছেন ( ভাট্টা ভিত্তিক ও বৎসর ভিত্তিক পৃথক হিসাব )

৩। উক্ত সময়ে কোন কোন ভাট্টায় কত পরিমান ইট কত টাকায় বিক্রয় করা হয়েছে (ভাট্টা ভিত্তিক ও বৎসর ভিত্তিক পৃথক পৃথক হিসাব)

৪। এ পর্য্যন্ত কোন কোন ইট ভাট্টায় অডিট হয়েছে এবং কোন কোন ভাট্টায় হিসাবের গড়মিল ধরা পড়েছে (পৃথক পৃথক বিবরন)

—: উত্তর :—

১, ২, ৩ এবং ৪ নং প্রশ্নের তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted Question No.—9 (Unstarred)

Name of Member :— Shri Jawhar Shaha

Will the Hon'ble Minister-in-charge of the Industries Department be pleased to state ;—

১) ত্রিপুরা জুটমিলে ১৯৮৪ সাল থেকে ১৯৮৬ সালের ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত লোকসানের পরিমান কত (বছর ভিত্তিক হিসাব);

২) বর্ত্তমানে জুটমিলে লুমের মোট সংখ্যা কত ?

৩) তন্মধ্যে কতটি লুম চালু আছে এবং উক্ত কাজে কতজন শ্রমিক নিয়োজিত আছে।

৪) উপরিউক্ত সময়ে জুটমিলে উৎপাদিত পণ্যের পরিমান ও উহার আর্থিক মূল্য কত (বছর ভিত্তিক পৃথক হিসাব)

—: উত্তর : —

১) ১৯৮৪ সাল থেকে ১৯৮৬ সালের ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত ত্রিপুরা জুটমিলে লোকসানের পরিমান নিম্নরূপ :—

| বৎসর | নীটক্ষতি | নগদক্ষতি |
|---|---|---|
| ১৯৮৪-৮৫ | ২ কোটি ৭৫লক্ষ ৪৮ হাজার টাকা | ১ কোটি ৪১ লক্ষ ৯২ হাজার টাকা। |
| ১৯৮৫-৮৬ (৩১শে ডিসেম্বর পর্য্যন্ত) | ৪ কোটি ৫১ লক্ষ ৮৮ হাজার টাকা | ৩ কোটি ৩২ লক্ষ ৬৯ হাজার টাকা |

২) ত্রিপুরা জুটমিলে বর্ত্তমানে মোট লুমের সংখ্যা ২০০ (দুইশত)

৩) উক্ত ২০০টি ল্যুমের মধ্যে বর্ত্তমানে চালু ল্যুমের সংখ্যা ১২৮টি এবং ঐ ল্যুমে কর্মে নিয়োজিত শ্রমিক সংখ্যা -২৫০ জন।

৪) ১৯৮৪ সাল থেকে ১৯৮৬ সালের ডিসেম্বর পর্য্যন্ত ত্রিপুরা জুট মিলের উৎপাদিত পণ্যের পরিমান ও আর্থিক মূল্য নিম্নরূপ :

| বৎসর | উৎপাদিত পণ্যের পরিমান | আর্থিক মূল্য |
| --- | --- | --- |
| ১৯৮৪-৮৫ | ৪ হাজার ৮ শত ৫০ মেট্রিক টন | ৫ কোটী ৩ লক্ষ ২০ হাজার টাকা। |
| ১৯৮৫-৮৬ (অগ্রসে ডিসেম্বর পর্য্যন্ত) | ৭ হাজার ৩ শত ২৬ মেট্রিক টন | ৩ কোটী ৬৭ লক্ষ ১৫ হাজার টাকা। |

Admitted Question No—11 Un-Starred

Name of Member :— Shri Samir Kumar Nath

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be plerse to state—

১। পানিসাগর কৃষি সাবডিবিসনে বর্তমানে মোট কতটি এগ্রি সিড্ ষ্টোর আছে। স্থানের নাম সহ তার বিবরণ,

২। উক্ত কৃষি সাবডিবিসনে আরো কতটি সিড্ ষ্টোর সেণ্টার খোলার পরিকল্পনা সরকার গ্রহন করেছেন স্থানের নাম সহ তার বিবরণ,

৩। নতুন সিড্ ষ্টোর সেণ্টার খোলার ব্যাপারে পানিসাগর বি,ডি,সির কোন সুপারিশ কৃষি বিভাগে দেওয়া হয়েছে কিনা ?

## ANSWER

Minister Incharge of Agriculture ( Sri Badal Choudhury )

১। পানিসাগর কৃষি মহকুমায় বর্তমানে ২৩টি এগ্রি সিড ষ্টোর আছে। নিম্নে স্থানের নামসহ উল্লেখ করা হইল।

১। রাগনা

২। চন্দ্রপুর

৩। বরুয়াকান্দি

৪। দেওয়ান পাশা

৫। ছাফলং

৬। রাজনগর

৭। কৃষ্ণনগর

৮। ধর্মনগর বাজার চৌর

৯। হারুয়া চৌর

১০। কালাছড়া

১১। কাশিম নগর

১২। বিষ্ণুপুর

১৩। রানীবাড়ী

১৪। তারকপুর

১৫। সরশপুর

১৬। চুড়াইবাড়ী

১৭। শনিছড়া

১৮। বাগবাসা

১৯। পদ্মবিল

২০। উপ্তাখালি

২১। তিলথই

২২। জলাবাসা

২৩। পানিসাগর

২। সরকারী সিদ্ধান্ত অনুযায়ী প্রতি ২টি গ্রামসেবক কেন্দ্রের জন্য ১টি করিয়া কৃষি বীজাগার খোলার পরিকল্পনা আছে। উক্ত সরকারী সিদ্ধান্ত অনুযায়ী ৪৩টি গ্রাম সেবক কেন্দ্রের জন্য মোট ২২টি কৃষি বীজাগার খোলার কথা। যেহেতু ইতিমধ্যে ১৩টি 'বীজাগার খোলা হইয়াছে সেহেতু উক্ত কৃষি মহকুমার আর কোন নতুন কৃষি বীজাগার খোলার পরিকল্পনা আপাততঃ নাই।

৩। না।

## Admitted Un-Starred Question No—13

**Name of M.L.A. :—** Shri Samar Kumir Nath

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :—

১নং প্রশ্ন :— ধর্মনগর বিভাগের কোন কোন রাস্তার ৮৬-৮৭ ইং সনের বাজেটে মেটেলিং ও কার্পেটিংয়ের জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে ?

(১) উত্তর :— ধর্মনগর বিভাগের যে সকল রাস্তার ৮৬-৮৭ ইং সনের বাজেটে মেটেলিং ও কার্পেটিংয়ের জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে তাহা সংযোজনী 'ক'তে দেওয়া হইল।

২নং প্রশ্ন :— উক্ত সময়ে দীঘলবাগ থেকে কালাছড়া পর্যন্ত রাস্তাটিতে মেটেলিং ও কার্পেটিং-এর কোন পরিকল্পনা সরকারের আছে কিনা,

২। উত্তর :— এরূপ কোন পরিকল্পনা বর্তমানে নেই

সংযোজনী "ক"

| ক্রমিক নং (১) | রাস্তার নাম (২) | ১৯৮৬-৮৭ইং বাজেট বরাদ্দ (৩) | মন্তব্য (৪) |
|---|---|---|---|
| ১) | কদমতলা -মহেশপুর রাস্তা। | ১০,০০০.০০ টাকা | কাজ শেষ। |
| ২) | চুরাইবাড়ী -রানীবাড়ী রাস্তা। | ৩০০০০০.০০ টাকা | কাজ চলিতেছে। |
| ৩) | ধর্মনগর হইতে আলগাপুর লইয়া বরুয়াকান্দী রাস্তা। | ২০০০০০.০০ টাকা | কাজ চলিতেছে। |
| ৪) | ধর্মনগর হইতে সাকাইবাড়ী হইয়া বরুয়াকান্দী রাস্তা। | ২৫০০০.০০ টাকা | কাজ শেষ। |
| ৫) | চন্দ্রপুর হইতে পশ্চিম চন্দ্রপুর রাস্তা। | ৫০,০০০.০০ টাকা | কাজ চলিতেছে। |
| ৬) | নয়াপাড়া হইতে জমির আলী হইয়া কলেজটিলা। | ১০০০০০.০০ টাকা | কাজ শেষ। |
| ৭) | ডি,এ, রোড (০ হইতে ৫ কিঃমিঃ)। | ১০,০০০.০০ টাকা | কাজ শেষ। |
| ৮) | ধর্মনগর তিলথৈ রাস্তা। | ৩০০০০০.০০ টাকা | কাজ চলিতেছে। |
| ৯) | তিলথৈ দামছড়া রাস্তা ০ হইতে ৫,৬৩ কিঃমিঃ)। | ৩০০০০০.০০ টাকা | কাজ চলিতেছে। |
| ১০) | ধর্মনগর টাউন রোড (৩য় ধাপ)। | ৫০,০০০.০০ টাকা | কাজ শেষ। |
| ১১) | পদ্মপুর এলাকার রাস্তা ততসহ পদ্মপুর রাজবাড়ী সংযোগকারী রাস্তা। | ১০০০০০.০০ টাকা | কাজ হাতে লওয়া হইতেছে। |
| ১২) | ধর্মনগর পেরিভান এলাকা (শ্মশান ঘাটের নিকট) হইতে দক্ষীন নয়াপাড়া জুবীব্রীজ পর্য্যন্ত। | ১০০০০০.০০ টাকা | মাটির কাজ চলিতেছে |
| ১৩) | চন্দ্রপুর হইতে ভাগাপুর হইয়া প্রত্যয়কারী গাঁওসভা। | ১০০০০০.০০ টাকা | মঞ্জুরী পাওয়া যায় নাই। |
| ১৪) | রাগনা বর্ডার আউটপোষ্ট হইতে রাগনা পুরাতন রাস্তা। | ৫০,০০০.০০ টাকা | মেটেলিং এর কাজ হাতে নেওয়া হইতেছে। |

| ক্রমিক নং (১) | রাস্তার নাম (২) | ১৯৮৬-৮৭ইং বাজেট বরাদ্দ (৩) | মন্তব্য (৪) |
|---|---|---|---|
| ১৫) | ধর্মনগর কদমতলা রাস্তা। | ২০০০০০.০০ টাকা | কাজ চলিতেছে। |
| ১৬) | তিলথৈ দামছড়া রাস্তা (৬,১২ কিঃমিঃ হইতে)। | ২০০০০০.০০ টাকা | কাজ চলিতেছে। |
| ১৭) | বি,এস,এফ, ক্যাম্প হইতে পানিসাগর। | ৫০০০.০০ টাকা | মেটেলিং এর কাজ হাতে নেওয়া হইতেছে। |
| ১৮) | ধর্মনগর কদমতলা রাস্তার ২নং এস,বি, স্কুল হইতে আরম্ভ হইয়া ধর্মনগর কদমতলা রাস্তা সংযোগকারী রাস্তার চন্দ্রপুর দীঘলবাগ রাস্তা। | ১০,০০০.০০ টাকা | জমি অধিগ্রহণের প্রস্তাব পাঠানো হইতেছে। |
| ১৯) | ধর্মনগর বাজার রাস্তা। | ১০,০০০.০০ টাকা | মঞ্জুরী পাওয়া যায় নাই। |
| ২০) | নয়াপাড়া রাস্তা (প্রথম ধাপ), ধর্মনগর। | ১,০০০০.০০ টাকা | মঞ্জুরী পাওয়া যায় নাই। |
| ২১) | ধর্মনগর রাগনা, ব্রজেন্দ্রনগর সাতসঙ্গম রোড। | ৬০,০০০.০০ টাকা | কাজ শেষ। |
| ২২) | দামছড়া মনপুই রোড (০ হইতে ২৮,০০ কিঃমিঃ)। | ১০,০০০০.০০ টাকা | কার্পেটিং এর কাজ চলিতেছে। |
| ২৩) | নয়াপারা রাস্তা, ধর্মনগর। | ৫০,০০০.০০ টাকা | কাজ শেষ। |
| ২৪) | চন্দ্রপুর গোচাপুন হইয়া রাগনা রাস্তা। | ১,২০,০০০.০০ টাকা | মেটেলিং এর জন্য দরপত্র আহ্বান করা হইতেছে। |

Admitted Un-Starred Question No—14

Name of Member :— Shri Samir Kumar Nath

Will be Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to State

১। বর্তমান আর্থিক বৎসরে মোট কতটি বাজার নতুনভাবে তৈরী করার পরিকল্পনা আছে, [ মহকুমা ভিত্তিক হিসাব ]

২। উক্ত পরিকল্পনা অনুযায়ী কত দিনের মধ্যে তার কাজ আরম্ভ করা হবে বলে আশা করা যায়।

৩। ধর্মনগরের কালাছড়া বাজারের জন্য জমি অধিগ্রহন করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

৪। থাকিলে তাহা কবে নাগাদ নেওয়া হবে বলে আশা করা যায় ?

---

## ANSWER

Minister Incharge of Agriculture (Sri Badal Choudhury

---

১। বর্তমান আর্থিক বৎসরে ১২০টি বাজার নতুনভাবে তৈরী করার পরিকল্পনা আছে। কৃষি মহকুমা ভিত্তিক হিসাব এইরূপ :—

| কৃষি মহকুমার নাম | বাজারের সংখ্যা |
|---|---|
| ১। পানিসাগর-- | ১২টি |
| ২। কুমারঘাট - | ৪ ,, |

| | | |
|---|---|---|
| ৩। | ছামনু— | ১ টি |
| ৪। | সালেমা — | ২ ,, |
| ৫। | কাঞ্চনপুর — | ৩ ,, |
| ৬। | বগাফা | ৫ ,, |
| ৭। | রাজনগর— | ১১ ,, |
| ৮। | মাতারবাড়ী— | ১৩ ,, |
| ৯। | সাতচাঁন— | ১২ ,, |
| ১০। | অমরপুর— | ৭ ,, |
| ১১। | গণ্ডাছড়া— | ২ ,, |
| ১২। | জিরানীয়া— | ১ ,, |
| ১৩। | মোহনপুর— | ৩ ,, |
| ১৪। | মেলাঘর— | ১৬ ,, |
| ১৫। | বিশালগড়— | ২ ,, |
| ১৬। | তেলিয়ামুড়া— | ৭ ,, |
| ১৭। | খোয়াই— | ১৭ ,, |
| | মোট— | ১২০টি |

২। উক্ত পরিকল্পনা অনুযায়ী ৭৯টি বাজারে কাজ বর্তমান আর্থিক বৎসরে আরম্ভ করা হবে বলে আশা করা যায়।

৩। আপাততঃ নাই।

৪। প্রশ্ন উঠে না।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

The Assembly met in the Assembly House, Agartala, on 9th March, 1987, Monday at 11 A.M.

## PRESENT

Shri Amarendra Sharma, Speaker, in the Chair, the Chief Minister, the Deputy Chief Minister 9 ( Nine ) Ministers. the Deputy Speaker and 39 Members.

## প্রশ্ন ও উত্তর

মিঃ স্পীকার :- আজকের কর্মসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যদের নাম বললে তিনি তাঁব নামের পার্শ্বে উল্লেখিত যে কোন নম্বর জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন।

মাননীয় সদস্য শ্রীগোপাল চন্দ্র দাস (অনুপস্থিত) মাননীয় সদস্য শ্রীসুবোধ চন্দ্র দাস।

শ্রীসুবোধ চন্দ্র দাস :— এডমিটেড কোয়েশ্চান নম্বর ৩৫।

শ্রীনৃপেন চক্রবর্তী — এডমিটেড কোয়েশ্চান নম্বর ৩৫।

## প্রশ্ন

১) পানিসাগর ও কাঞ্চনপুর ব্লক হেড কোয়ার্টারে ফায়ার ব্রিগেড কেন্দ্র স্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ;

২) পরিকল্পনা থাকিলে তার জন্য কোন স্থান নির্বাচন করা হয়েছে কি না ; এবং

৩) হয়ে থাকলে কবে পর্যন্ত তাহার নির্মাণ কার্য আরম্ভ হবে বলে আশা করা যায় ?

উত্তর

১) এই দুই ব্লক হেড কোয়ার্টারে ফায়ার ব্রিগেড কেন্দ্র স্থাপনের প্রকল্প সরকার মঞ্জুর করেছেন

২ নং ও ৩ নং প্রশ্নের উত্তর

সরকার উপযুক্ত জায়গার অনুসন্ধান করছেন। জায়গা নির্বাচনের পর কাজ আরম্ভ হবে।

শ্রীসুবোধ চন্দ্র দাস : — সাপ্লিমেন্টারী। মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কিনা যে এই দুটো জায়গাতে এক বছর আগে আমাদের বি ডি, সি সাব-কমিটিকে নিয়ে স্থান নির্বাচন করা হয়েছে। উপযুক্ত স্থান এক বছর আগেই নির্বাচিত হয়ে গেছে। সুতরাং এই স্থানগুলিতে কবে নাগাদ ফায়ার ব্রিগেড স্থাপন করা হবে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী : - এই তথ্য এখন আমার কাছে নেই।

শ্রীসুবোধ চন্দ্র দাস : - কাঞ্চনপুরের মত দুর্গম অঞ্চল ত্রিপুরা রাজ্যে আর নেই। সেই জায়গায় চলতি বছরে যাতে তাড়াতাড়ি ফায়ার ব্রিগেডের একটা কেন্দ্র স্থাপন করা যায় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্তী : - ফায়ার সার্ভিস করতে যে ট্রেনিং দরকার হয় সেই ট্রেনিং চলছে। ফায়ার ফাইটার আমাদের সংগ্রহ করা হচ্ছে।

মিঃ স্পীকার : মাননীয় সদস্য শ্রীসমীর কুমার নাথ।-

শ্রীসমীর কুমার নাথ : —এডমিটেড কোয়েশ্চান নম্বর ৫৩।

শ্রীনৃপেন চক্রবর্তী : এডমিটেড কোয়েশ্চান ৫৩।

প্রশ্ন

১) ইহা কি সত্য পানিসাগর ব্লকের হুরুয়া, সাত সঙ্গম ও রাধাপুরের মাঠগুলিতে এম. আই. এফ, সি. কর্তৃক যে স্লুইস গেটগুলি নির্মাণ করা হয়েছে তাহাতে জল নিষ্কাশন করার কাজ যথারীতি হচ্ছে না ;

২) যদি সত্য হয় তবে এই ব্যাপারে উচ্চ পর্যায়ের কোন তদন্ত করা হবে কিনা

এবং জল নিষ্কাশনের উপযুক্ত ব্যবস্থা করা হবে কিনা ?

উত্তর

১) যথারীতি জল নিষ্কাশন হচ্ছে না বলে আমাদেব হাতে কোন খবর নেই।

২) ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না, তবে সময়ানুযায়ী মাঝে মাঝে তদন্ত করা হয় এবং তদনুযায়ী মেরামতের ব্যবস্থাও নেওয়া হয়।

শ্রীসমীর কুমার নাথ ঃ— এই স্লুইস গেট নির্মাণের পর প্রায় পাঁচ বছর চলছে। আমরা দেখলাম মাঠে জল ঢুকে মাঠের যে ক্ষয়ক্ষতি হত বর্তমানেও ঠিক একই অবস্থা। কাজেই এই ব্যাপারে উচ্চ পর্যায়ে কোন তদন্ত করা হবে কিনা এবং কোন ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ— ফ্লাডের প্রশ্ন এখন আসে না। ফ্লাড যাতে অসুবিধা সৃষ্টি না করে তার ব্যবস্থা করা হবে।

শ্রীসুবোধ চন্দ্র দাস ঃ – রাধাপুর এবং সাত সঙ্গম স্লুইস গেটে এম আই. এফ. সি কে নিয়ে আমি তদন্ত করে দেখেছি যে স্লুইস গেট নির্ম্মানের পর মাঠের জল নিষ্কাশনের কোন ব্যবস্থা করা হয় নি। সুতরাং সাত সঙ্গম এবং রাধাপুর, দুইটা জায়গাতে যাতে শত শত একর জমি নষ্ট না হতে পারে তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—আমি বলেছি মাঝে মাঝে মেরামতি যা করা দরকার তা করা হয়। মাননীয় সদস্যরা যদি বলেন আবার করতে হবে তাহলে নিশ্চয় আমি সেই ব্যবস্থা করব।

মিঃ স্পীকার ঃ – মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ( অনুপস্থিত )। মাননীয় সদস্য শ্রীমনোরঞ্জন মজুমদার।

শ্রীমনোরঞ্জন মজুমদার ঃ এডমিটেড কোশ্চেন নাম্বার ৯৮।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৯৮।

প্রশ্ন

১) বিলোনীয়া বিভাগস্থিত ঈশানচন্দ্র নগর গাঁওসভাসীন কৈরালুঙ্গা, ফীকরালুঙ্গা কৃষিজমিতে স্থায়ী জলসেচের কোন পরিকল্পনা গ্রহন করা হইয়াছে কি ;

২) যদি হযে থাকে তবে কি কি পরিকল্পনা গ্রহন করা হয়েছে ;

৩) পরিকল্পনা গ্রহন না করা হলে কবে নাগাদ হবে বলে আশা করা যায় ?

উত্তর

১) আপাততঃ নাই।

২) প্রথম প্রশ্নের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

৩) এই সম্বন্ধে এখনই কিছু বলা সম্ভব নয়।

শ্রী মনোরঞ্জন মজুমদার : ঈশানচন্দ্রনগর গাঁওসভাতে যে জমি আছে তাব উপবেই সমগ্র গাঁওসভার লোকের জীবিকা নির্ভর করে। অথচ দীর্ঘদিন ধরে জলের সোর্স থাকা সত্ত্বেও জমিতে জলসেচের কোন ব্যবস্থা করা হয় নি। সেই গাঁও সভার প্রায় হাজার খানেক লোকের জীবিকা নির্বাহের জন্য জলসেচের কোন পবিকল্পনা নেবেন কিনা "

শ্রী নৃপেন চক্রবর্তী :— এই বিষয়ে কোন সন্দেহ নেই যে এখানে জলসেচের প্রয়োজন আছে। বি, ডি সি, একটা প্রস্তাবও করেছে। সেই প্রস্তাবটা পরীক্ষা করে দেখা হচ্ছে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী নারায়ণ দাস। (অনুপস্থিত) মাননীয় সদস্য শ্রীফয়জুর রহমান (অনুপস্থিত)। মাননীয় সদস্য শ্রী মতিলাল সরকার।

শ্রীমতিলাল সরকার : -- এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৫৭।

শ্রীনৃপেন চক্রবর্তী :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৫৭।

প্রশ্ন

১। সারা ত্রিপুরায় ১৯৭৭ সনে থানা ও আউটপোষ্টের সংখ্যা কত ছিল ;

২) বর্তমানে ১৯৮৭ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত এই সংখ্যা কত,

৩) ১৯৭৭ ইং এর ৩১শে ডিসেম্বর থেকে ১৯৮৭ সনে ৩১শে জানুয়ারী পর্য্যন্ত নিযুক্ত নুতন পুলিশ কর্মীর সংখ্যা কত?

উত্তর

১। থানার সংখ্যা ৩১

স্থায়ী আউটপোষ্টের সংখ্যা - ৪৮

২। থানার সংখ্যা— ৩৫

স্থায়ী আউটপোষ্টের সংখ্যা- ৬০।

৩। মোট - ৩১২৮ জন।

শ্রীমতিলাল সরকার মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, বর্তমানে থানা এবং আউট পোষ্টের সংখ্যা আরও বৃদ্ধি করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা?

শ্রীনৃপেন চক্রবর্তী :— আউট পোষ্ট জরুরী প্রয়োজনে করা হয়। স্থায়ী থানা করার প্রস্তাব কয়েকটা রয়েছে। সেখানে কাজকর্ম এখনও আরম্ভ হয় নি।

শ্রীজওহর সাহা : - মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, বর্তমানে যে সকল আউট পোষ্ট আছে এর মধ্যে আগামী আর্থিক বছরে কতগুলি আউট পোষ্টকে থানায় উন্নীত করা হবে এবং কোন কোনগুলিকে -

শ্রীনৃপেন চক্রবর্তী : প্রয়োজন বোধে পরীক্ষা করে দেখা হবে।

শ্রীমাখনলাল চক্রবর্তী : এখানে যে থানা এবং আউটপোষ্টের সংখ্যা বলা হয়েছে সারা ত্রিপুরায়, আমাদের খোয়াই বিভাগে কল্যানপুর থানায় প্রায় ৩০টা গাঁওসভা বিরাট এরিয়া নিয়ে, এখন যে উত্তর মহারাণী বাজারে একটা আউট পোষ্ট দিয়ে বর্তমানে পরিস্থিতিতে শান্তি শৃঙ্খলা সমাধানের জন্য সরকার চিন্তা করবেন কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্তী : মি. স্পীকার স্যার, মহারানীপুর এখন খুবই শান্তিপূর্ণ এলাকা। এইখানে এখন এই ধরনের কোন ঘটনা ঘটেনা যে সেখানে আউট পোষ্ট দেবার যুক্তি থাকতে পারে।

মিঃ স্পীকার : মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ !

শ্রীধীরেন্দ্র দেবনাথ : মিঃ স্পীকার স্যার এডমিটেড কোয়েশ্চান নাম্বার -১৮০।

শ্রী নৃপেন চক্রবর্তী : মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৮০।

প্রশ্ন

১। বর্তমানে ত্রিপুরায় কয়টি অগ্নি নির্বাপক কেন্দ্র আছে ?

২। ইহা কি সত্য যে, রাজ্য সরকার মোহনপুর ব্লকের অধীন মোহনপুরে একটি অগ্নি নির্বাপক কেন্দ্র স্থাপন করার সিদ্ধান্ত গ্রহন করেছেন,

৩। যদি সত্য হয় তবে কবে নাগাদ উক্ত কেন্দ্রের কাজ শুরু হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। ১৪ টি ,

২। হ্যাঁ ,

৩। মোহনপুরে অগ্নি নির্বাপক কেন্দ্র স্থাপনের বিষয়টি সরকার অনুমোদন করেছেন। ১৯৮৭-৮৮ সনে ঐস্থানে অগ্নি নির্বাপক কেন্দ্র স্থাপনের ব্যবস্থা করা হচ্ছে।

শ্রীধীরেন্দ্র দেবনাথ : সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে ১৯৮৭-৮৮ সনে সেখানে একটি অগ্নি নির্বাপক কেন্দ্র স্থাপন করা হবে। কিন্তু গত ৫ তারিখে আমাদের মোহনপুর ব্লকের হেড - কোয়াটারে আগুন লেগেছিল। কিন্তু সেখান থেকে আমাদের আগরতলার সঙ্গে যোগাযোগ করার কোন সুবিধা ছিল না। টেলিফোন বন্ধ ছিল। এই অবস্থায় জরুরী ভিত্তিতে সেটা করা যায় কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় বিবেচনা করবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী : মিঃ স্পীকার স্যার, আমি মাননীয় সদস্যকে বলব যে, সেখানে পুলিশের ওয়ারলেস আছে। আমরা পুলিশকে বলব যাতে তাদের ওয়ারলেস

তারা ব্যবহার করতে পারেন? তাহলেই আগরতলার সঙ্গে তাড়াতাড়ি যোগাযোগ করা সম্ভব হবে। এই অগ্নি নির্বাপক কেন্দ্র যতদিন পর্য্যন্ত না হয় ততদিন পর্য্যন্ত এই ব্যবস্থা চলতে থাকবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরসিক লাল রায়।

শ্রীরসিক লাল রায় : মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—১৯৮।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—১৯৮।

প্রশ্ন

১। ক) সোনামুড়া বিভাগের কুলুবাড়ী-গাঁওসভায় ১৯৭৯ ইং, ১লা জানুয়ারী থেকে ১৯৮৭ ইং ৩১শে জানুয়ারী পর্য্যন্ত কতটা গরু বিক্রয়ের পারমিট ইস্যু করা হয়েছে তার বিবরণ,

খ) বর্তমানে উক্ত গাঁওসভায় মোট কতটি গরু আছে, হিসাব ?

উত্তর

১। ক) ৮৯৬ টি।

খ) ১৩৬৫ টি।

শ্রীরসিক লাল রায় : সাপ্লিমেন্টারী স্যার, সোনামুড়া বিভাগের এই গাঁওসভায় সবচেয়ে বেশী পারমিট দেওয়া হয়েছে তা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি না ? এই পারমিটের গরু নেবার সাথে সাথে প্রতিদিন প্রতি বছর ডজনে ডজনে গরু বাংলাদেশে চলে যাচ্ছে। এই খবর মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী : - মিঃ স্পীকার স্যার, এই তথ্যটা এখানে প্রমাণিত হবে না। তবে বর্ডারে মাননীয় সদস্য যদি দাবী করেন বর্ডারে পারমিট দেওয়া বন্ধ করে দেওয়া হোক এটা সম্ভব নয়।

শ্রীজওহর সাহা : সাপ্লিমেন্টারী স্যার, এই বর্ডার এলাকার পারমিট দেওয়া হোক বা এটাকে অবৈধ বলা যাবে না। তবে এইভাবে পারমিটের সুযোগ নিয়ে এই রাজ্যে ব্যাপক সংখ্যক গরু বাংলাদেশ পাচার হয়ে যাচ্ছে। কাজেই এই পাচার

যাতে না হতে পারে তার জন্য আরো কঠোর ব্যবস্থা সরকার নেবেন কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্যরা যা বলছেন তা ঠিক। এই গরু পাচার বন্ধ করবার দায়িত্ব বি, এস, এফ, নিয়েছেন। বি, এস, এফকে আমরা বলেছি যাতে সীমান্ত পেরিয়ে কোন গরু বা অন্য কোন জিনিষ পাচার না হয়। এমন কি এই সীমান্ত এলাকাতে রাত্রে কারফিউ জারী করার ব্যবস্থা হয়েছে। তা সত্বেও সেখানে ডাকাতি হচ্ছে, গরু চুরি হচ্ছে। এই ব্যাপারে পঞ্চায়েত প্রধানদের নিয়ে আমরা বৈঠক করেছি এবং বি এস, এফ, কর্তৃপক্ষের সঙ্গেও সরকার যোগাযোগ রাখছেন।

শ্রীরসিকলাল রায় ঃ— সাপ্লিমেন্টারী স্যার, এই কুলুবাড়ী গাঁওসভায় মাননীয় মন্ত্রী মহোদয় যে পারমিটের হিসাব দিয়েছেন। ১৯৭৯ থেকে ৮৭ পর্য্যন্ত মোট ৮৯৬টি পারমিট দিয়েছেন, এই হিসাবটা মাননীয় মন্ত্রী মহোদয় পুনরায় তদন্ত করে দেখবেন কি না ? আমার মনে হয় এই হিসাবের উর্ধ্বে প্রকৃত হিসাবটা হবে। কারণ এই গাঁওসভায় প্রতিদিন গরু পাচার হচ্ছে তাতে মনে হয় কয়েক হাজার পারমিট দেওয়া হয়েছে। কাজেই এই হিসাবটা পুনরায় তদন্ত করে দেখবেন কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ – স্যার, ধারনার উপর ভিত্তি করে কোন জবাব দেওয়া যায় না, তাই মাননীয় সদস্য যদি স্পেসিফিক তথ্য দেন তো, আমি তার জবাব দেব।

মিঃ স্পীকার ঃ শ্রীলেন প্রসাদ মালসাই

শ্রীলেন প্রসাদ মালসাই ঃ কোয়েশ্চান নাম্বার ২১৬

শ্রীপূর্ন মোহন ত্রিপুরা ঃ – স্যার, কোয়েশ্চান নাম্বার ২১৬

প্রশ্ন

১) ত্রিপুরায় মোট আদিম জাতির সংখ্যা কত ?

২) রাজ্যে কোন্ কোন্ সম্প্রদায়কে আদিম জাতি বলে চিহ্নিত করা হয়েছে ?

৩) আদিম জাতি সম্প্রদায় বিকাশের জন্য পৃথক কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

৪) থাকিলে, কি কি পরিকল্পনা নিয়েছেন ?

উত্তর

১) ১৭,৩৯০ জন।

২) ত্রিপুরা রাজ্যে একমাত্র রিয়াং সম্প্রদায়কে আদিম জাতি হিসাবে চিহ্নিত করা হয়েছে।

৩) হ্যাঁ আছে।

৪) আদিম জাতি সম্প্রদাযের বিকাশের জন্য সরকার নিম্নে বর্ণিত পরিকল্পনাগুলি নিয়েছেন :—

১) বনাঞ্চলে বসবাসরত আদিম উপজাতি গোষ্ঠীর অর্থনৈতিক পুর্নবাসন।

২) ক্ষতিকর ও আর্থিক দিক দিয়ে অলাভজনক স্থানান্তর কৃষিকার্য্য ( জুম চাষ ) থেকে উপজাতিদের সরিয়ে আনা।

৩) অরন্য বিলুপ্তি ও তার ফল স্বরূপ যে অনিশ্চিত অবস্থা, তার অবসান।

৪) আর্থিক ফল লাভের জন্য শস্য চারা ও অরন্য প্রজাতি বৃদ্ধির মাধ্যমে সংযোজন ও এ যাবত অনুতপাদিত টিলা জমির বিজ্ঞান ভিত্তিক ব্যবহার।

৫) কর্মনিযুক্তি বাড়ানো ও আর্থিক উন্নযন সাধন।

৬) বিভিন্ন শিল্পগত চাহিদা মেটাতে কাঁচা মালের উৎপাদন।

৭) প্রাক আনুসঙ্গিক উন্নয়ন যথা - রাস্তা, গৃহ, জলাশয়, বাজার, উন্নয়ন কেন্দ্র ইত্যাদি নির্মাণ।

৮) আদিম জনগোষ্ঠী ও অন্যান্যদের ভিতর যে অর্থনৈতিক অসাম্য ও বিরাট ফাক আছে, তা কমানো।

৯) শিক্ষা, স্বাস্থ্য রক্ষা ইত্যাদির সামাজিক সুযোগাদির সম্প্রসারন।

১০) অর্থনৈতিক দিক দিয়ে পাশ্চাদপদ জনগণের জীবনযাত্রার মানের উন্নযন সাধন।

শ্রীসেন প্রসাদ মালসাই : — মাননীয় মন্ত্রী মহোদয়, আমার কাঞ্চনপুর এলাকায় আদিম জাতিদের পুনর্বাসন দেওয়ার জন্য যে কলোনীগুলি আছে, তার সম্পর্কে আমি কিছু তথ্য দিতে চাই। যেমন প্রিমিটিভ গ্রুপকে পুনর্বাসন দেওয়ার জন্য কলোনী করা

হল তার জন্য তাদের পরিবার পিছু ৭,৫০০ টাকা দেওয়া হল, কিন্তু অন্যান্য যেসব সুযোগ-সুবিধা দেওয়ার কথা, সেগুলি আদৌ দেওয়া হল না। কাজেই তাদের আর্থিক ও সামাজিক উন্নয়নের জন্য অন্য কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা অথবা তা নেওয়া না হলে নেওয়ার প্রয়োজনীয়তা সরকার অনুভব করেন কিনা, মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী : স্যার, এই প্রিমিটিভ গ্রুপের যারা অদিবাসী তাদের পুনর্বাসনের জন্য একটা আলাদা স্কীম নেওয়া হয়েছে। যেহেতু এই সব আদিম সম্প্রদায় রিজার্ভ ফরেষ্টের মধ্যে বসবাস করেন, সেহেতু তাদের উন্নয়নের জন্য প্রধান দায়িত্বটা হচ্ছে আমাদের ফরেষ্ট ডিপার্টমেন্টের। কিন্তু টাকা পয়সা যেটা দেওয়া হচ্ছে, সেটা কিন্তু একা ফরেষ্ট ডিপার্টমেণ্ট দিচ্ছে না, সবগুলি উন্নয়নমূলক দপ্তরই দিচ্ছেন। কাজেই তাদের উন্নয়নের সমগ্র ব্যাপারটা হচ্ছে একটা কম্পোজিট স্কীমের মধ্যে। যেমন ফরেষ্ট ডিপার্টমেন্ট গাছ লাগানোর দিকটা দেখছেন, রেভিনিয়্যু ডিপার্টমেণ্ট জমি দেওয়ার কাজটা দেখছেন, কৃষি দপ্তর কৃষির দিকটা দেখছেন, এবং মৎস্য চাষের দিকটা দেখছেন। কাজেই সমস্ত ব্যাপারটাই একটা কম্পোজিট স্কীমের মাধ্যমে করার উদ্যোগ নেওয়া হয়েছে। যেহেতু জমিটা রিজার্ভ ফরেষ্টের মধ্যে, সেহেতু তাদের জমির এলটমেণ্ট দেওয়া যাচ্ছে না এবং এই জমির এলটমেণ্টের ব্যাপারে আমাদের বামফ্রণ্ট সরকার কেন্দ্রের সঙ্গে একটা বুঝাপড়ায় এসেছি, কারণ আমরা চাইছি, তাদের ফ্রুটস লেবার যেটা, সেটা তাদেরকে দিতে হবে, সেটা ফসলের জন্যই হউক, জমির জন্যই হউক অথবা প্লেন্টেশানের জন্যই হউক, তারা যে ফসলের মালিক, তাদের সেটা ভোগ করতে দিতে হবে। অবশ্য আমাদের দেখা দেখি অন্যান্য রাজ্যও কেন্দ্রের সঙ্গে এই ব্যাপারটা নিয়ে বুঝাপড়া করতে চেষ্টা করছেন। যেমন তারা যদি একটা গাছ লাগায়, তাহলে সেটার জন্য তাদেরকে একটা পাট্টা দিতে হবে, কারণ গাছ হতে তো সময় লাগবে। তারপর তার এছাড়া স্যোসাল ফরেষ্ট্রিতে যা খরচ হচ্ছে, তাও তাদেরকে দিতে বলা হয়েছে, যেহেতু তারা একটা দুর্গম এলাকাতে বসবাস করছেন। কাজেই আমি যেটুকু বুঝতে পারছি, সেটা হল কো-অর্ডিনেশানের অভাবে কাজগুলি ঠিকভাবে হচ্ছে না, আর সেজন্যই আপনারা জানেন যে আমরা ইতিমধ্যে এই দপ্তরটা দেখার জন্য একজন পৃথকমন্ত্রী নিয়েছি, যাতে করে সব দপ্তরগুলির মধ্যে কো-অর্ডিনেশানের মাধ্যমে এই প্রিমিটেড গ্রুপের উন্নয়ন তরান্বিত হয়। মাননীয় সদস্যকে

আমি অনুরোধ করব, তিনি যেন মন্ত্রী মহোদয়, অথবা অন্যান্য যেসব এজেন্সী আছে, সেগুলির সাথে যোগাযোগ রক্ষা করে কোথায় কি হওয়া দরকার, সেই সম্পর্কে তার মতামত দেন।

শ্রীলেন প্রসাদ মালসাই :— মাননীয় মন্ত্রী মহোদয়, এই রাজ্যে উপজাতি এবং তপশীলি জাতিদের বিভিন্ন রকমের উন্নয়নের জন্য যে প্রায়রিটি অথবা রিজার্ভেশান চালু আছে, তা এই আদিমবাসীদের ক্ষেত্রেও প্রয়োগ করার কোন চিন্তাধারা সরকারের আছে কিনা, জানাবেন কি ?

শ্রীপূর্ণমোহন ত্রিপুরা : মিঃ স্পীকার স্যার, এটা যদিও মূল প্রশ্নের অন্তর্ভুক্ত নয় তবু বলছি আদিম জাতি যারা তাদের বালকের মাধ্যমে তাদের ব্লকের মাধ্যমে তাদের সাহায্য করা হচ্ছে। এবং সেই সংগে প্রিমেটিভ গ্রুপের বাইরেও যারা আছেন তাদেরও দেওয়া হচ্ছে।

শ্রীলেনপ্রসাদ মালসাই : প্রিমেটিভ গ্রুপের জন্য ফরেষ্ট এরিয়াতে তারে চাকরীর জন্য এবং ঘর তৈরী করার জন্য, পশু পালনের জন্য ব্লক থেকে তাদের সাহায্য দেওয়া হচ্ছে অন্যান্যদের সঙ্গে কিন্তু তাদের আলাদা করে সাহায্য দেওয়ার কোন ব্যবস্থা আছে কি না ?

শ্রীনৃপেন চক্রবর্তী : স্যার, আপনার অনুমতি নিয়ে আমি মাননীয় সদস্যকে জানাতে চাই যে, মাননীয় সদস্য হয়ত অবগত নন যে যেমন অন্যান্য দপ্তর থেকে যেভাবে সুযোগ সুবিধা ভাগ করে নিতে হয়। কিন্তু এই প্রিমেটিভ গ্রুপের যারা আছেন ফরেষ্ট এরিয়াতে পুনর্বাসন পাচ্ছেন তাদের জন্য একটা টকো বরাদ্দ আছে সেটা অনেক বেশী প্রয়োজন-ভিত্তিক, তার সঙ্গে ব্লকের ট্রাইবেল ওয়েলফেয়ার দপ্তরের কোন তুলনাই হয় না। সেটকে সমানভাবে দেখা সম্ভবত মাননীয় সদস্যের ঠিক হচ্ছে না।

মিঃ স্পীকার : মাননীয় সদস্য-শ্রীবুদ্ধ দেববর্মা।

শ্রীবুদ্ধ দেববর্মা : কোয়েশ্চান নং ২২৮

শ্রীনৃপেন চক্রবর্তী : কোয়েশ্চান নং ২২৮।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) বর্তমান আর্থিক বছরে টাকারজলা জম্পুইজলা সাব ব্লক অন্তর্গত গাবর্দি বাজারে পুলিশ আউট পোষ্ট বানানোর কোন পরিকল্পনা সরকারের আছে কি ? | না |
| ২) যদি থাকে তাহলে কবে নাগাদ বসান হবে বলে আশা করা যায় ? | প্রশ্ন উঠে না |

শ্রীবুদ্ধ দেববর্মা : - মাননীয় মন্ত্রী মহোদয়, এই বিধানসভায় একাধিক বার সেই এলাকায় একটি পুলিশ আউট পোষ্ট দেওয়ার জন্য আমি অনুরোধ জানিয়েছি। গত ৩০শে জানুয়ারী জনৈক অমর শীলের বাড়ীতে ডাকাতরা ১৩'১২ হাজার টাকা লুট করে নিয়ে যায় এবং ৫টি গরু জোর করে নিয়ে যায়। তারপর স্থানীয় লোকদের সহায়তায় দুইটি গরুকে উদ্ধার করতে পেরেছে, আর বাকীগুলি নিয়ে গেছে। এই সব কথা বিবেচনা করে সরকার সেখানে একটি পুলিশ আউট পোষ্ট দেওয়ার কথা চিন্তা করবেন কি না ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী : স্যার, এই এলাকাটি টাকারজলা থানা হইতে খুব দূরে নয়। তাছাড়া টহলদারী পুলিশও রয়েছে, তারা নিয়মিত ভাবে টহল দিচ্ছে। কাজেই মাননীয় সদস্যের উদ্বিগ্ন হওয়ার কারন নাই। তিনি যদি আমাদের সহযোগীতা করেন তাহলে আমরা সেখানে আরও দ্রুত শান্তি স্থাপন করতে পারি।

মিঃ স্পীকার : মাননীয় সদস্য জওহর সাহা ও ভানুলাল সাহা

শ্রী জওহর সাহা :— কোয়েশ্চান নং ২৩৭

শ্রীনৃপেন চক্রবর্ত্তী : - কোয়েশ্চান নং ২৩৭

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ১৯৮৭ সালের ২৫শে জানুয়ারী বিশালগড়-এর লাটিয়াছড়ার নিরীহ কয়েকজন গ্রামবাসীকে হত্যার সঙ্গে জড়িত সন্দেহে কতজনকে গ্রেপ্তার করা সম্ভব হয়েছে (নাম, পদবী, ও ঠিকানা সহ ) ? | ৬ (ছয়) জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং ৫ (পাঁচ) জন আদালতে আত্মসমর্পন করেন। তাহাদের নাম, পদবী এবং ঠিকানা নিম্নে দেওয়া গেল :— |

২) ইহা কি সত্য যে, উক্ত খুনের ঘটনা সংঘটিত হওয়ার পর ঘটনাস্থলে টি, এন, ভি, পোষ্টার পাওয়া যায়?

| নাম, পদবী ও ঠিকানা | গ্রেপ্তারের তারিখ, | বর্তমান অবস্থা |
|---|---|---|
| ১। শ্রীঅজিত দেববর্মা<br>পিতা -বসন্ত দেববর্ম্মা<br>গ্রাম- লাটিয়াছড়া, কৃষক | ২৬,১.৮৭, | জামিনে মুক্ত আছেন |
| ২। শ্রীসুরেন্দ্র দেববর্মা,<br>পিতা –কার্তিক দেববর্ম্মা,<br>লাটিয়াছড়া, ৪র্থ শ্রেণী<br>কর্মচারী বিদ্যুৎ বিভাগ, কাকড়াবন। | ২৬,১,৮৭, | জামিনে মুক্ত আছেন |
| ৩। শ্রীসদানন্দ দেববর্মা<br>পিতা - কার্তিক দেববর্মা<br>লাটিয়াছড়া শিক্ষক,<br>কালাপানিয়া জে, বি, স্কুল | ২৮, ১, ৮৭, | জেল হাজতে আছেন |
| ৪। শ্রীননীগোপাল দেববর্মা,<br>পিতা- মুরারী দেববর্ম্মা<br>লাটিয়াছড়া, শিক্ষক,<br>হিরাপুর জে, বি, স্কুল। | ২৮,১,৮৭, | জেল হাজতে আছেন |
| ৫। শ্রীহরেন্দ্র দেববর্মা<br>পিতা গোবিন্দ দেববর্মা,<br>ফকিরামুড়া, কৃষক। | ২. ২.৮৭, | জেল হাজতে আছেন। |

৬। শ্রীগণেশ দেববর্মা, পিতা সুখরঞ্জন দেববর্মা, লাটিয়াছড়া, শিক্ষক, সাজানো পাড়া জে, বি, স্কুল।

আদালতে আত্ম সম্পর্ণকারীদের নাম।

১) শ্রীসুখরঞ্জন দেববর্ম্মা, পিতা পূর্ণচন্দ্র দেববর্মা, ছাত্র, মাধ্যমিক পরীক্ষার্থী, বড়জলা। ১৮-২-৮৭ ইং তারিখ আদালতে আত্মসমর্পণ করেন। জেল হাজতে আছেন।

২ ) শ্রীবলরাম দেববর্মা, পিতা মনোরঞ্জন দেববর্মা, বড়জলা, ৮ম শ্রেণীর ছাত্র গত ১৮-২-৮৭ ইং তারিখ আদালতে আত্মসমর্পন করেন। জেল হাজতে আছেন।

৩) শ্রীপ্রবীর দেববর্মা, পিতা শ্রীরবীন্দ্র দেববর্মা, লাঠিয়াছড়া, ১০ম শ্রেণীর ছাত্র। গত ২-৩ ৮৭ ইং তারিখে আদালতে আত্মসমর্পন করেন। জেল হাজতে আছেন।

৪) শ্রীরণজিৎ দেববর্মা, পিতা শ্রীশ দেববর্মা লাতিয়াছড়া দ্বাদশ শ্রেণীর ছাত্র। গত ২-৩-৮৭ ইং তারিখে আদালতে আত্মসমর্পন করেন। জেল হাজতে আছেন।

৫) শ্রীসুবল দেববর্মা, পিতা মৃত রমনী দেববর্মা লাতিয়াছড়া কৃষক। গত ২-৩-৮৭ ইং তারিখে আদালতে আত্মসমর্পন করেন। জেল হাজতে আছেন।

২ নং প্রশ্নের উত্তর :— হ্যাঁ

শ্রীভানুলাল সাহা : সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এটা জানেন কি যে, উপজাতি কর্মচারী সমিতির কিছু লোক এবং ত্রিপুরা ট্রাইবেল ষ্টুডেন্টস ফেডারেশনের কিছু লোক এবং ত্রিপুরা ট্রাইবুনেল ফেডারেশনের কিছু লোক এই হত্যা কাণ্ড সংঘটিত করে টি, এন, ভির নামে পোষ্টার দিয়ে চালিয়ে দিয়েছে। এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্তী :— মাননীয় স্পীকার স্যার, বিষযটা আদালতের এক্তিয়ারে আছে, পুলিশ তদন্ত করছে। কাজেই এই সম্পর্কে হাউসের সামনে বিশেষভাবে বলা যাচ্ছে না।

শ্রীজওহর সাহা : - সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, এই লাতিয়াছড়ার ঘটনার সংগে কিছু শিক্ষিত লোক, কয়েকজন শিক্ষক জড়িত আছেন। কালাপানিয়ার শিক্ষক যিনি তিনি মনুবাজারে সরকারী কর্মচারী সমন্বয় কমিটির সদস্য তাদের দ্বারাই এই হত্যা কাণ্ড সংঘটিত হয়েছে। এটা পূর্ব্ব পরিকল্পিত ছিল। এটা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি না ?

শ্রীনৃপেন চক্রবর্তী : - মাননীয় স্পীকার স্যার, এই তথ্য আমার কাছে নেই। তিনি সমণ্বয় কমিটির অন্তর্ভুক্ত সেটা জানা নেই। তবে মাননীয় সদস্য যদি জানতে চান তাহলে সেটা হাউসের সামনে দিতে পারব।

মিঃ স্পীকার ঃ— শ্রীমতী রত্নাপ্রভা দাস।

শ্রমতী রত্নাপ্রভা দাস ঃ—মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নং ২৪৩। ইরিগেশন এবং ফ্লাড কন্ট্রোল ডিপার্টমেণ্ট।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ২৪৩।

প্রশ্ন

১) গত ৩১-১২-৮৬ইং তাং পর্য্যন্ত ত্রিপুরার কত হেক্টর জমি জলসেচের আওতায় আনা হয়েছে এবং

২) বর্ত্তমান আর্থিক বৎসরে আরো কত পরিমাণ জমি জলসেচের আওতায় আনা হবে বলে আশা করা যায়?

উত্তর

১) ৪১ ৭৩০ হেক্টর জমি।

২) ২০০০ হেক্টর জমি সেচের আওতায় আনা বলে আশা করা যায়।

শ্রীজওহর সাহা: — সাপ্লিমেণ্টারী স্যার, ৩১/১২/৮৬ ইং তারিখ পর্য্যন্ত যে সকল জমি সেচের আওতায় আনা হবে বলে ধরা হয়ে ছিল, কোন জায়গাতে কত জমি ইরিগেশনের আওতায় আসবে সেটার যে টার্গেট সেই টার্গেটটা কি ছিল? এবং টার্গেট যা ছিল তাও মেশিন ইত্যাদির গোলযোগের জন্য কাভার করা যায়নি। প্রথম ব্যবস্থায় লক্ষ্য মাত্রা যা ছিল সেটা করা হয় নি।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ - মাননীয় সদস্য যে প্রশ্ন তুলেছেন তাতে টার্গেটের কথা বলা হচ্ছে না।

মিঃ স্পীকার ঃ শ্রীজওহর সাহা।

শ্রীজওহর সাহা: — মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ২৪৫, মাইনর ইরিগেশন এবং ফ্লাড কন্ট্রোল ডিপার্টমেণ্ট।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ — কোয়েশ্চান নং ২৪৬।

প্রশ্ন

১) ১৯৮৭-৮৮ ইং আর্থিক বৎসরে অমরপুরের উত্তর চেলাগাং এর বাঙ্গালী সমতল পাড়া, দক্ষিণ চেলাগাং এর বাঙ্গালী সমতল মালুম কূয়া রাংগামাটির কো-অপারেটিভ সংলগ্ন জমিতে এবং মৈলাক গ্রামে লিফ্‌ট ইরিগেশন সেন্টার স্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

২) এ ব্যাপারে বর্ত্তমান বৎসরে অমরপুর ব্লক উন্নয়ন কমিটির পক্ষ থেকে রাজ্য সরকারকে অনুরোধ জানিয়ে কোন প্রস্তাব রাজ্য সরকারের নিকট পাঠানো হয়েছিল কিনা ?

উত্তর

১) আপাততঃ নাই।

২) অতি সম্প্রতি অমরপুর ব্লক কর্ত্তৃক গৃহীত একটা প্রস্তাব আমাদের দপ্তরে এসেছে।

শ্রীজহর সাহা : সাপ্লিমেণ্টারী স্যার, যে সমস্ত এলাকাতে ইরিগেশন সেন্টার স্থাপন করার কথা সেগুলি উপজাতি অধ্যুষিত এলাকা। সেখানে নদীর পারে জলের কোন সুবিধা নাই। আর অন্য কৃষকরা চাষ করতে পারে না। আকাশের দিকে তাদেরকে তাকিয়ে থাকতে হয়। এই গরীব অংশের লোকদেরকে বাঁচানোর জন্য সরকারের চেষ্টা করা উচিত। গত অক্টোবর মাসে অমরপুর ব্লকে বি, ডি, সি'র মিটিং-এ সিদ্ধান্ত নিয়ে সরকারের কাছে এই ব্যাপারে অনুমোদন করার জন্য প্রস্তাব পাঠানো হয়েছে সুতরাং এটা আগামী আর্থিক বছরে এই সকল এলাকাতে লিফট ইরিগেশানের পরিকল্পনা করা হবে কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী : মিঃ স্পীকার স্যার, ত্রিপুরাতে মাত্র শতকরা ১০ ভাগ জমিতে কালটিভেশান ল্যাণ্ডে লিফ্‌ট ইরিগেশ্যান আছে, ৯০ ভাগে নেই। ৯০ ভাগের প্রয়োজন নেই তা নয় এই এলাকায় প্রয়োজন আছে। আর্থিক সঙ্গতি অনুসারে প্রায়রিটি ঠিক করা হয় সেই ভাবে এলাকা আসবে। বি, ডি, সির প্রস্তাব নিশ্চয়ই খুব ভাল জিনিষ কিন্তু প্রস্তাবের যদি প্রায়রিটি ঠিক না করেন অর্থাৎ বি, ডি, সি, এলাকার মধ্যে

কোনটা আগে ধরা হয়েছে, কোনটা পরে ধরা হয়েছে, তাহলে সুবিধা হবে। আমি তাদের অনুরোধ করবো প্রায়রিটি বেসিসে ধরতে হবে, কোনটা আগে বলে দিলে দপ্তরকে আমি বলবো সেটা আগে হাত দিতে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীগোপাল চন্দ্র দাস।

(মাননীয় সদস্য অনুপস্থিত)

মাননীয় সদস্য শ্রীসুবোধ চন্দ্র দাস।

শ্রীসুবোধ চন্দ্র দাস :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৩৮।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ, স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৩৮।

প্রশ্ন

১) ১৯৮৭-৮৮ ইং আর্থিক বছরে রাজ্যের কোন্ কোন্ ব্লকে ডিপ টিউবওয়েল বসানোর পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন, এবং

উত্তর

এই বছরে রাজ্যের ১৭টি ব্লকের প্রতিটিতেই পানীয় জলের জন্য ডিপ টিউবওয়েল বসানোর পরিকল্পনা আছে।

প্রশ্ন

২) উক্ত সময়ের মধ্যে ধর্মনগরের দক্ষিণ গঙ্গানগরে পানীয় জল সরবরাহ করার জন্য ডিপ টিউবওয়েল করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

উত্তর :— আপততঃ নেই।

শ্রীসুবোধ চন্দ্র দাস :— সাপ্লিমেন্টারী স্যার, ধর্মনগরের দক্ষিণ গঙ্গানগর এখানে একটা চা বাগান আছে, এখানে ভূমিহীন কলোনী ও ট্রাইবেল কলোনীও আছে, কিন্তু পানীয় জল সরবরাহের জন্য কোন ব্যবস্থা আজ পর্য্যন্ত নেই। এটা ধর্মনগরের একটা জনবহুল গাঁও পঞ্চায়েত, কাজেই এই দিক থেকে বিবেচনা করে চলতি আর্থিক বছরে জল সরবরাহের সুবিধার জন্য ডিপ টিউবওয়েল বসানোর উদ্যোগ নেওয়া হবে না, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— সংশ্লিষ্ট দপ্তর পরীক্ষা করে দেখবেন।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসমীর কুমার নাথ।

শ্রীসমীর কুমার নাথ :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮০।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮০।

প্রশ্ন

১) ১৯৮৭-৮৮ ইং আর্থিক বর্ষে ধর্মনগর মহকুমার কাকড়ী নদীর উভয় পাড়ে বাঁধ নির্মানের কোন পসিকল্পনা সরকারের আছে কিনা,

উত্তর

না। তবে কাকড়ী নদীর বাম তীরে বাঁধ নির্মানের কাজ চলছে। কাজ দ্রুত গতিতে চলছে।

প্রশ্ন

২) থাকিলে ঐ বাঁধটির কাজ কোথা থেকে শুরু করে কোন জাগগায় শেষ করা হবে ?

উত্তর

কাকড়ী নদীর বাম তীরের বাঁধের কাজটি কৃষ্ণপুর থেকে শুরু করে রেলওয়ে লাইন পয্যন্ত শেষ করা হবে। এক পাড়ের কাজ দ্রুত চলছে, আর এক পাড়ের কাজ হাতে নেওয়া হবে।

শ্রীসমীর কুমার নাথ :— সাপ্লিমেণ্টারী স্যার, এই নদীর এক পাড়ের বাঁধের কাজ শুরু হয়েছে ফলে অপর পাড়ের অবস্থা সাংঘাতিক শোচনীয় হয়ে দাড়াবে। যেহেতু কাকড়ী নদীর পাড়ের জল বন্যার সময় প্রায় ৪/৫ হাত পর্য্যন্ত হয়, মাঠের ফসল নষ্ট হয়, ঘর বাড়ী জলে ডুবে যায়। এমতাবস্থায় উভয় বাঁধের কাজ যদি এক সাথে শুরু না হয় তাহলে এখানে মানুষের বসবাসের ক্ষেত্রে ভীষণ অসুবিধা হবে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় চিন্তা ভাবনা করেন কিনা, জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় সদস্য নিশ্চয়ই এই কথা বুঝেন যে, দুই পাড়ের কাজ আরম্ভ করে যদি অর্ধেক পথে ছেড়ে দিতে হয় তাহলে দু'পাড়েরই লোকসান হবে, এটা সম্ভবতঃ মাননীয় সদস্য সমর্থন করবেন। এক বছর ধরে ক্ষতিগ্রস্ত হবে

তার পরের বছর কোন পাড়েই ফ্লাড যেতে পারবে না! যে উদ্দেশ্য নিয়ে এনভাইরনমেন্ট হচ্ছে সে উদ্দেশ্য সার্থক হবে না।

শ্রীসুবোধ চন্দ্র দাস ঃ— সাপ্লিমেণ্টারী স্যার, কাকড়ী নদীর যে বন্যা এটা ধর্মনগর বিভাগের সবচেয়ে ভয়ঙ্কর নদী এবং গত দশ বছর ধরে কাকড়ীর পাড়, কামেশ্বর গাঁও, লাটু গাঁও, দক্ষিণ বোয়া এই সব গ্রাম বন্যায় ভয়ঙ্কর ক্ষতিগ্রস্থ হচ্ছে। ১৯৮৪ সনে একমাত্র কামেশ্বর এবং কাকড়ীর পাড়ে বন্যায় ১৩ জন ডুবে মারা যায়, গরু, মহিষ, ছাগল কত যে মরেছে তার কোন হিসাব নেই। নদীর পূর্ব দিকটাই সবচেয়ে বেশী ক্ষতিগ্রস্ত হয় সেখানকার শত শত মানুষ ঘর বাড়ী ছাড়া হয়েছে কিন্তু দেখা যাচ্ছে পশ্চিম তীরটা বাঁধের আওতায় আনা হয়েছে। কিন্তু যেটা সবচেয়ে বেশী ক্ষতিগ্রস্থ হয় সেটার কোন পরিকল্পনা নেই। কাজেই ক্ষতিগ্রস্থ এই সব এলাকা রক্ষার জন্য পূর্ব তীরে অবিলম্বে বাঁধ নির্মান করার পরিকল্পনা নেওয়া হবে কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ স্যার, মাননীয় সদস্যের এটা উপলব্ধি করা দরকার যে একটা ছড়া বা নদীর দুই পাড়ের বাঁধ যদি দেওয়া হয় তাহলে অনেক পরীক্ষা নিরীক্ষা করতে হয়। কারন জলটা ছড়িয়ে যেতে পারে তাই পরীক্ষা নিরীক্ষার প্রয়োজন আছে বলেই এক পাড়ের কাজ আরম্ভ হয়েছে। এই বছর বর্ষার সময় পরীক্ষা নিরীক্ষা হবে এবং অপর পাড়ের বাঁধ কোথায় কতটুকু জায়গা নিয়ে করা দরকার সেটা দেখেশুনে দপ্তর কাজে হাত দেবেন। টাকা নষ্ট করার জন্য নয়। টাকা ইউটিলাইজড্ যাতে হয় সে ভাবে হচ্ছে। তার জন্য টেকনিক্যাল এড ভাইস অমান্য করে টাকা নষ্ট করার স্বার্থকতা আমরা দখি না।

মিঃ স্পীকার ঃ - মাননীয় সদস্য শ্রীশ্যামাচরন ত্রিপুরা।

( মাননীয় সদস্য অনুপস্থিত )

মাননীয় সদস্য শ্রীনারায়ন দাস।

( মাননীয় সদস্য অনুপস্থিত )

মাননীয় সদস্য শ্রীফয়জুল রহমান।

( মাননীয় সদস্য অনুপস্থিত )

মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেব নাথ।

শ্রীধীরেন্দ্র দেব নাথ : - মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৭৩।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৭৩।

প্রশ্ন

১) মোহনপুর ব্লকের অধীনস্থ আইলাঘাটে সোনাই নদীর উপর বাঁধ ( স্লুইস গেট ) দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি,

উত্তর :— আপাততঃ নেই।

প্রশ্ন

যদি থাকে তবে কবে নাগাদ উক্ত বাঁধের কাজ আরম্ভ করা হবে বলে আশা করা যায় ?

উত্তর : — এ প্রশ্ন উঠে না।

শ্রীধীরেন্দ্র দেবনাথ :—মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি এবং তদন্ত করে দেখবেন কি যে, এই যে সোনাই নদী এই নদীর এলাকা থেকে প্রায় ২ মাইল দুরত্ব বাংলাদেশে এই নদীতে বাঁধ দিয়েছে এবং এই বাঁধের দ্বারা ত্রিপুরার জল দিয়ে বাংলাদেশের কৃষকরা উপকৃত হয়। এই অঞ্চলের কৃষকদের সুবিধার্থে সেখানে বিবেচনা করা হবে কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী : সোনাই নদীর উপর বাঁধ, এইটা দীর্ঘকালের সেখানকার কৃষকদের দাবী। বিশেষ করে ট্রাইবেল কৃষকদের একটা দাবী। আমি অন্ততঃ পক্ষে ১৯৫২ সাল থেকে এই দাবীটা দেখেছি এবং আমিও এই দাবীর অংশীদার, কিন্তু বর্ত্তমানে দেখা যাচ্ছে, যে পরিমাণ টাকা তাতে খরচ করতে হবে সেই পরিমান লাভ কৃষকদের হবে না। কাজেই বিকল্প কি হতে পারে সেটা চিন্তা করে দেখছি। মাননীয় সদস্য জানেন ওনার বাড়ীর সামনে যে বাঁধটা হয়েছে তাতে কত টাকা খরচ হয়েছে এবং কত পরিবার তাতে উপকৃত হয়েছেন। তাতে ৬০/৭০ লক্ষ টাকা খরচ হয়েছে, অথচ দশটা পরিবারও তাতে লাভবান হয়নি। কাজেই বাঁধ করার দাবীটা ভাল দাবী, কিন্তু পরীক্ষা নিরীক্ষা না করে এই দাবীটা সরকারের পক্ষে মানা সম্ভব না।

মিঃ স্পীকার :— প্রশ্নোত্তরের সময় শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত (*) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেইগুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন

প্রশ্নটির উত্তর-পত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি (ANNEXURE "A" & "B")।

## REFERENCE PERIOD

মিঃ স্পীকার : - এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ মাননীয় সদস্য শ্রীজীতেন্দ্র সরকার মহোদয়ের নিকট হইতে একটি নোটিশ পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর আমি বিষয়টি হাউসে উত্থাপনের অনুমতি দিয়েছি এবং নোটিশ-টির বিষয়বস্তু হল :— "গত ৪ঠা মার্চ ১৯৮৭ ইং গভীর রাত্রে তেলিয়ামুড়া বাজার বিধ্বংসী অগ্নিকাণ্ডে ভষ্মিভূত হওয়া সম্পর্কে।" আমি মাননীয় সদস্যকে আহ্বান করছি তিনি দাঁড়িয়ে তাঁর বিষয়টি উল্লেখ করবেন।

শ্রীজীতেন্দ্র সরকার : -মিঃ স্পীকার স্যার, আমার বিষয় বস্তুটি হল :—"গত ৪ঠা মার্চ, ১৯৮৭ ইং গভীর রাত্রে তেলিয়ামুড়া বাজার বিধ্বংসী অগ্নিকাণ্ডে ভষ্মিভূত হওয়া সম্পর্কে।"

মিঃ স্পীকার : আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে মাননীয় সদস্য মহোদয় কর্তৃক উল্লেখিত বিষয়টির উপর তাঁর বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি তিনি এক্ষুনি রাখতে অপারগ হন তবে তখন তাঁর বক্তব্য রাখবেন তা অনুগ্রহ করে জানাবেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী : মিঃ স্পীকার স্যার, এই সম্পর্কে আমি ১১ই মার্চ হাউসের সামনে বিবৃতি দিতে পারব।

মিঃ স্পীকার : মাননীয় মন্ত্রী মহোদয় ১১ই মার্চ বিবৃতি দেবেন। আমি মাননীয় সদস্য শ্রীমতিলাল সাহা মহোদয়ের নিকট থেকে একটি নোটিশ পেয়েছি। নোটিশ-টির বিষয়বস্তু হল—"বিশালগড় থানা ও সোনামুড়া থানাধীন বিভিন্ন অঞ্চলে দীর্ঘ-যাবৎ চুরী, ডাকাতি, রাহাজানি ও গবাদি পশু চুরি ও ডাকাতের গুলিতে গ্রামবাসী নিহত ও আহত হওয়া সম্পর্কে।" নোটিশটি পরীক্ষার পর আমি বিষয়টি উত্থাপনের অনুমতি দিয়েছি এবং মাননীয় সদস্যকে আহ্বান করছি দাঁড়িয়ে তাঁর বিষয়টি উল্লেখ করার জন্য।

শ্রীমতিলাল সাহা : — মিঃ স্পীকার স্যার, আমার বিষয়বস্তুটি হল –বিশালগড় থানা ও সোনামুড়া থানাধীন বিভিন্ন অঞ্চলে দীর্ঘদিন যাবৎ চুরি, ডাকাতি, রাহাজানি ও গবাধি পশু চুরি ও ডাকাতের গুলিতে গ্রামবাসী নিহত ও আহত হওয়া সম্পর্কে"।

মিঃ স্পীকার : · আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় কর্তৃক উল্লেখিত বিষয়টির উপর তাঁর বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। যদি তিনি এক্ষুনি বাক্তব্য রাখতে অপারণ হন তবে কখন তাঁর বক্তব্য রাখবেন তা অনুগ্রহ করে জানাবেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী : – মিঃ স্পীকার স্যার, এই সম্পর্কে আমি ১০ই মার্চ হাউসের সামনে বিবৃতি দিতে পারব।

মিঃ স্পীকার : – মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ১০ই মার্চ তাঁর বক্তব্য রাখবেন। আমি মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ মহোদয়ের নিকট থেকে একটি নোটিশ পেয়েছি, নোটিশটির বিষয়বস্তু হল –"রাজ্যের শহর ও শহরতলীতে দীর্ঘদিন যাবৎ বিদ্যুৎ পরিস্থিতির অবনতির পরীক্ষার্থীগণের পড়া শোনার অসুবিধার সম্মুখীন হওয়া সম্পর্কে"। নোটিশটি পরীক্ষার পর আমি বিষয়টি উত্থাপনের অনুমতি দিয়েছি এবং মাননীয় সদস্যকে আহ্বান করছি তিনি দাঁড়িয়ে তাঁর বিষয়টি উল্লেখ করবেন।

শ্রীধীরেন্দ্র দেবনাথ : - মিঃ স্পীকার স্যার, আমার বিষয়টি হলো "রাজ্যের শহর ও শহরতলীতে দীর্ঘদিন যাবৎ পরিস্থিতির অবনতির ফলে বিশেষ করে প্রাত সন্ধ্যায় লোড শেডিং হওয়ার দরুন মাধ্যমিক ও উচ্চতর মাধ্যমিক পরীক্ষার্থীগনের পড়া শোনার অসুবিধার সম্মুখীন হওয়া সম্পর্কে।"

মিঃ স্পীকার :—আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে মাননীয় সদস্য মহোদয় কর্তৃক উল্লেখিত বিষয়টির উপর তাঁর বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। যদি তিনি এক্ষুনি বক্তব্য রাখতে অপারগ হন তবে কখন তাঁর বক্তব্য রাখবেন তা অনুগ্রহ করে জানাবেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী : – মিঃ স্পীকার স্যার, এই সম্পর্কে আমি আগামী ১০ই মার্চ হাউসের সামনে বিবৃতি দিতে পারব।

মিঃ স্পীকার :— মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ১০ই মার্চ বিবৃতি রাখবেন। আজকের কার্য্যসূচীতে তিনটি রেফারেন্স আছে। গত ৬-৩-৮৭ ইং তারিখ মাননীয়

সদস্য শ্রীমানিক সরকার মহোদয় কর্তৃক উত্থাপিত নিম্নে উল্লেখিত বিষয়বস্তুর উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নোক্ত বিষয়বস্তুর উপর বিবৃতি দেওয়ার জন্য। বিষয়বস্তু হলো : "গত ৫ই মার্চ, ১৯৮৭ টি, এস, এফ, সমর্থক কিছু ছাত্রের উপ-মুখ্যমন্ত্রীর বাসভবনের সামনে হামলা সম্পর্কে"।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী : মিঃ স্পীকার, গত ৫ই মার্চ্চ, ১৯৮৭ ইং টি. এস, এফ সমর্থক কিছু ছাত্রের উপ মুখ্যমন্ত্রীর বাসভবনের সামনে হামলা সম্পর্কে আমার বক্তব্য হলো, গত ৫ ৩ ৮৭ ইং সকাল অনুমান ৮ ঘটিকার সময় পশ্চিম আগরতলা থানায় টেলিফোন যোগে খবর আসে যে ৭০/৮০ জন উপজাতি যুবক উপ-মুখ্যমন্ত্রীর বাড়ীর সামনে বিশৃংখলা সৃষ্টি করিতেছে। এই সংবাদ পাওয়া মাত্র এস আই, শ্রীনির্মল সাহা পুলিস ষ্টাফ নিয়ে ঘটনাস্থলে উপস্থিত হন।

এস, আই শ্রীসাহা ঘটনাস্থলে উপস্থিত হইয়া দেখেন ৭০/৮০ জন উপজাতি যুবক, যুবতী উপমুখ্যমন্ত্রীর বাসভবনের সামনে বিশৃঙ্খলা সৃষ্টি করিতেছে। শ্রীসাহা তাহাদিগকে বুঝাইতে চেষ্টা করেন কিন্তু তাহারা মানিতে রাজি হয় নাই এবং কিছু যুবক উত্তেজিত হইয়া গলি পথ দিয়া শ্রীবঙ্কিম দেববর্ম্মার বাড়ি দেববর্মার বাড়ীতে জোর পূর্বক প্রবেশ করিয়া ঘরের জিনিষপত্র ভাঙ্গচুর করিতে শুরু করে। শ্রীসাহা সঙ্গে সঙ্গে সেখানে যান এবং তাহাদিগকে বাধা দিতে চেষ্টা করেন ফলে সেখানে ধস্তাধস্তি শুরু হয় শ্রীসাহার বাম হাত জখম হয়।

এই সংবাদ পশ্চিম থানাতে পৌছিলে উর্দ্ধতন কর্তৃপক্ষ অকুস্থলে পৌছান এবং তাহাদিগকে শান্ত হতে বলেন। কিন্তু তাহারা দাবি করেন যে উপমুখ্যমন্ত্রী ব্যতিরেকে তাহারা আর কাহারো সহিত আলোচনা করিবে না। তাহারা সবাই উপমন্ত্রীর সাথে দেখা করিতে চায়। উপ-মুখ্যমন্ত্রী এই ছাত্রদের মধ্য থেকে ৬ জনকে তাহার বাড়ীর চেম্বারে ডেকে এনে কথা বলেন এবং তাহাদের দাবীর কথা শুনেন। কিন্তু তাহাতেও তাহারা সন্তোষ্ট হইতে পারে নাই। ইতিমধ্যে তাহাদের সংখ্যা ক্রমশই বৃদ্ধি পেতে থাকে এবং উশৃঙ্খল হতে থাকে। বেলা অনুমান ১২ ঘটিকার সময় এস, ডি, ও, সদর তাহাদিগকে অবৈধ জনতা বলে ঘোষনা করেন এবং এই স্থান ত্যাগ

করিয়া যাইতে বলেন। কিন্তু তাহাতেও তাহারা স্থান ত্যাগ করে নাই বরং অধিক উত্তেজিত হইয়া বিশৃঙ্খল আচরণ শুরু করে। উপায়ান্তর না পাইয়া পুলিশ ১৫১ ১৫১ জনকে ( এদের মধ্যে ৪০ জন উপজাতি যুবতী ) গ্রেপ্তার করিয়া মাননীয় আদালত প্রেরন করেন। তাহারা পুলিশের টি আর পি—২০৯, টি আর পি-৬৪, টি আর এল-৮৪৮ এবং টি আর পি-১০৯ গাড়ীগুলির ক্ষতি সাধন করে। ক্ষতির পরিমান প্রায় মং ১০,০০০ টাকা। মাননীয় আদালত হইতে ঐ দিনই তাহারা ছাড়া পান। মাননীয় আদালত হইতে ঐ দিনই তাহারা ছাড়া পান। মুক্তি পাওয়ার পর তাহারা আগরতলা প্রেসক্লাবের সামনে সমবেত হন এবং সেখানে সর্বশ্রী রনজিৎ দেববর্মা এবং শ্রীমতি রাণী দেববর্মা ( তাহারা সবাই উপজাতি ছাত্র ফেডারেশেনব সমর্থক ) এই ঘটনা সম্পর্কে একটি প্রেস বিজ্ঞপ্তি দেন। তাহারা শ্রীশেখর দেববর্ম্মাকে কলেজ হইতে বহিস্কার করার, উপজাতি ছাত্র ছাত্রীদের নিরাপত্তার ব্যবস্থা করার এবং শ্রীশেখর দেববর্মার নিকট হইতে অপহৃত সাইকেলটি উদ্ধারের দাবী জানান।

এই ঘটনাটি পশ্চিম আগরতলা থানায় ভারতীয় দণ্ডবিধির ১৪৭, ৪৪৮, ৪২৭, ৩৫৩, ৩৩২ ধারায় ৫(৩)৮৭নং মোকদ্দমা নথিভুক্ত করে পুলিশ তদন্ত আরম্ভ করেন। ঘটনাটির তদন্ত চলিতেছে।

ধৃত ব্যক্তিরা টি, এস, এফ,-এর সদস্য বলিয়া প্রকাশ।

শ্রীরবীন্দ্র দেববর্ম্মা ঃ— মিঃ স্পীকার স্যার, গত ৫ই মার্চ উপ মুখ্যমন্ত্রীর বাড়ীতে যে কতিপয় উপজাতি ছাত্রদের উপর পুলিশের অবরোধ, এই বিবৃতি এখানে মাননীয় মুখ্যমন্ত্রী দিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই তথ্য আছে কিনা গত ২৬শে জানুয়ারী তুলসীবতী বালিকা বিদ্যালয়ে সংহতি সমাবেশের নামে সেখানে একটি ভোজের আয়োজন করা হয়। সেখানে খাদ্য দপ্তরেব ডেপুটি ডাইরেক্টার উনার মেয়ে এবং উমাকান্ত বিদ্যালয়ের কতকগুলি ছাত্রদেব সঙ্গে কথা কাটাকাটি হয়। এই কথা কথাকাটির পরে সেই মেয়ে তার ছোটভাই শেখর দেববর্মাকে বলে। পরের দিন শেখর দেববর্মা উমাকান্ত ছাত্রাবাসের দিকে রওয়ানা হয়। যখন সে ছাত্রাবাসের পুকুরের পার্শ্বে দাঁড়ায় তখন সুশান্ত দেববর্মা নামে একটি ছাত্র প্রাইভেট টিউটরের কাছে পড়তে যাচ্ছিল। তাকে পেয়ে শেখর দেববর্ম্মা সুশান্ত দেববর্মাকে তার নাকে ঘুষি দেয়। ভয়ে সুশান্ত দেববর্মা পালিয়ে যায়, তার সাইকেল সেখানে ছিল, সেটা শেখর ছিনতাই করে নিয়ে যায়। এই সাইকেল ছিনতাইয়ের ঘটনা

থানায় ডায়েরী করা হয়েছে। কিন্তু পুলিশ শেখর দেববর্মার বিরুদ্ধে কোন একশন নেয়নি। তার দুই তিন দিন পরে শেখর দেববর্মা সাইকেলটি উমাকান্ত বিদ্যালয়ের ছাত্রাবাসে ফেরৎ পাঠায় কিন্তু সেখানে ছাত্রাবাসের ছাত্ররা সে সাইকেল রাখতে অস্বীকার করে, কারণ যেহেতু এটা থানায় ডায়েরি করা হয়েছে। এরপর দীর্ঘদিন চলে যায়। তারপর শেখর দেববর্মা ছাত্রাবাসের ছাত্রদের হুমকি দেয় যে, সাইকেল না রাখলে তাদের সে দেখে দেবে।

তারপর শেখর দেববর্মা কলেজে গিয়ে শংকর দেববর্মা এবং আরো কতিপয় অজানা ছাত্রদের সঙ্গে নিয়ে এম, বি, বি, কলেজ হোষ্টেলে যায় এবং সেখানে গিয়ে ছাত্রদের মারধোর করে ও কয়েকজন ছাত্রদের হাসপাতালে পাঠাতে হয়। তারপর ছাত্ররা উত্তেজিত হয়ে পড়ে এবং মাননীয় উপমুখ্যমন্ত্রীর নিকট বিচারের জন্য যান। মাননীয় উপমুখ্যমন্ত্রীর বাড়ির সামনে শেখর দেববর্মা থাকে। তারপর মাননীয় উপমুখ্যমন্ত্রী তাদের কথা দেন যে, ৫ই মার্চ তারা এলে তারপর তিনি বিচার করে দেবেন। কিন্তু ৫ই মার্চ উপমুখ্যমন্ত্রীর নিকট থেকে বিচারের কোন আশ্বাস না পাওয়ায় ছাত্ররা সেখানে চেচামেচি শুরু করে। তখন মাননীয় উপ-মুখ্যমন্ত্রী বলেন যে, এভাবে তারা চেচামেচি করলে তিনি বিচার করতে পারবেন না। এবং শেখরকে সেখানে উপস্থিত করাতে পারবেন না। এরপর ছাত্ররা উত্তেজিত হয়ে উঠে। এই সব তথ্য মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের জানা আছে কি না?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য, মনে হচ্ছে আগা গোড়াই জানেন। আমি এটা জানলাম গত ৫ তারিখে। এত ঘটনা ঘটলো মাননীয় সদস্য যদি জানেন, তবে সেটা আমাদের দৃষ্টিতে আনা উচিত ছিল। কিন্তু আমি দুঃখিত যে তিনি সেটা জানান নি। উপমুখ্যমন্ত্রী ছাত্রদের বলেছিলেন যে, "তোমরা ৫ জন এসে আমার সঙ্গে আলোচনা করতে পার। কিন্তু ৭০ জন আসার তো কোন কথা ছিল না। তারা সেখানে গিয়ে নানা রকম অশ্লীল ভাষায় গালাগালি দিতে থাকেন। মাননীয় উপমুখ্যমন্ত্রী তো তাদের বলেননি যে, তোমরা আমার জন্য রস-গোল্লা নিয়ে এস। এই সব ছেলেরা যা করেছে আর তাদের ব্যাপারে আপনারা এখানে বক্তৃতা করছেন, আপনাদের লজ্জা পাওয়া উচিত ছিল। তারা যা করেছে সেটা অমার্জ্জনীয় অপরাধ। তারা যদি সেটা বুঝতো তবে তারা নিশ্চয়ই ক্ষমা চেয়ে নিত। কিন্তু তারা তা করে নি। মাননীয় উপমুখ্যমন্ত্রী কি শুধু ট্রাইবেলদের? আমি জিগ্যেস করি। মাননীয় সদস্যরা বলেছেন, আমি মিটমাট করে দেব। আমি

মিটমাট করব কি ভাবে ? আগাগোড়া আমি কিছুই জানি না। ওদের ছেলেরা থানার সামনে গাড়ী ভাঙ্গল পুলিশ তাদের গায়ে একটি টুকাও দেয়নি। ওরা তাদের মিত্র শক্তির রাজ্যগুলিতে দেখুক—এ ধরনের কোন ঘটনা ঘটলে সেখানে পুলিশের রাইফেল থেকে গুলি ছুটতো। আপনারা এই সব ট্রেনিং দিচ্ছেন এই ছেলেদের।। কেন, আরো তো ট্রেনিং রয়েছে এখানে। শান্তি সম্প্রীতি রক্ষার জন্য ট্রেনিং দেওয়া যায় এই সব ছেলেদের। কিন্তু সেটা আপনারা করবেন না।

শ্রীরবীন্দ্র দেববর্ম্মা ঃ— পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেসান স্যার, আমি যা জানতে চেয়েছিলাম সেটা তো মাননীয় মন্ত্রী মহোদয় বলেননি। যে সাইকেল ছিনতাই করলো মাননীয় উপমুখ্যমন্ত্রী মহোদয় তাকে রক্ষা করার জন্যে চেষ্টা করেছেন এবং তাই তিনি এই ঘটনার কোন বিচার করেন নি।

মিঃ ডেঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য আপনি বসুন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ - ঠিক জায়গায় আঘাত পড়েছে -তাই এমন উত্তেজিত হয়ে উঠেছেন।

শ্রীদশরথ দেব ঃ- মিঃ ডেপুটি স্পীকার স্যার, সেদিন তাদের ছেলেরা যেভাবে আমার বাড়ীর সামনে উত্তেজিত হয়েছিল আজকে এইখানে তাদের নেতারাও ঠিক একই ভাব দেখাচ্ছেন, ঠিক একই চেহারা।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ— মিঃ স্পীকার স্যার, যদি কারো সাইকেল চুরি যায় তাহলে ৪০/৫০ জন গিয়ে হৈ হল্লা করলে তো আর সেটা পাওয়া যায়না। সাইকেল চুরি হলে পুলিশকে জানাতে হয় এবং পুলিশ সেটা তখন খুঁজে দেখবে। এইভাবে তারা হল্লাবাজী করে শান্ত হয়নি, তারা প্রেস ক্লাবে গিয়েছে বিবৃতি দেবে বলে। সেখানে তাদেব নেতারাও কংগ্রেস (আই)-এর শ্রীমনীষকর ভৌমিক, টি, ইউ, জে, এস, এর নেতা শ্রীশ্যামাচরন ত্রিপুরাও সেখানে গিয়েছেন। তাদের সাহায্য করবার জন্যে।

শ্রীজওহর সাহা ঃ - তারা তো তাদের নিজেদের কাজেও যেতে পারেন।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ— হ্যাঁ, এই সব কাজে তারা সময় পান। তারা সেখানে যেতে পারেন। তবে মাননীয় সদস্যের দুর্ভাগ্য যে, তারা উনার কোন সাহায্য নেন নি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :-পয়েন্ট অব ক্ল্যারিফিকেসান স্যার, আমি এই ঘটনা জানতাম না। পরে যা শুনেছি যে, মাননীয় উপ-মুখ্যমন্ত্রীর নিকট নাকি ১২/১৩ বছরের ছেলেমেয়েরা গিয়েছিল। এরা যা করেছে তা অত্যন্ত দুঃখজনক এবং আমরা এই ধরনের ঘটনার নিন্দা করি। কিন্তু ঘটনাকে রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে টেনে এনে মাননীয় মুখ্যমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেটা প্রভাগ্যাটিভ আমরা মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন এই ঘটনাকে রাজনৈতিক দিক দিয়ে বিচার না করেন। কারণ এতে রাজনৈতিক ব্যাপার সেপার নেই। মাননীয় উপমুখ্যমন্ত্রী যদি একটু ধৈর্য্য ধরে তাদের কথা শুনতেন তাহলে হয়তো এইটার মীমাংসা হয়ে যেত। কিভাবে একজন মন্ত্রীকে রেস্পেক্ট করতে হয় তারা তা জানে না। এরা একেবারে ইম্‌মেচিউর। কাজেই এইটাকে টি, ইউ, জে, এস বা কংগ্রেস (আই) কে এর সঙ্গে জড়িয়ে দেওয়া ঠিক নয়। আমরা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন এইটাকে পলটিকেলাইজ না করেন।

শ্রীনৃপেন চক্রবর্তী :- মিঃ স্পীকার স্যার, এই ঘটনা যেহেতু মাননীয় উপমুখ্যমন্ত্রীর বাড়ীর সামনে ঘটেছে, আমি তাকে অনুরোধ করব এই ঘটনা সম্পর্কে একটা বিবৃতি দিতে।

শ্রীদশরথ দেব :— মিঃ স্পীকার, স্যার, ঘটনাটা খুব ছোট ঘটনা বলেই আমি মনে করি এবং পলিটিক্যাল কিছু ছিল না প্রথম দিকে। ঘটনাটা কি? ওরা আমার কাছে বিচারের জন্য যায় নি। এর আগে একবার নাকি শেখর দেববর্ম্মার বাড়ীতে হামলা করেছিল ৫০/৬০ জনকে নিয়ে। ওরা কেউ বাড়ীতে ছিল না। সন্ধ্যার ঠিক একটু পরে সূর্য্যের আলোটা যখন অন্ধকার হয়ে আসছিল। মার্চ্চের দুই তারিখে জিরানীয়াতে সংহিত সমাবেশ থেকে ফেরার পথে আমি বইমেলাতে ঢুকি সাড়ে ছটার সময়। সেখান থেকে বাসায় গিয়ে দেখি ৫০/৬০ জন ছেলে দরজা ভাঙছে আর হৈ চৈ করছে। তখন আমি ঘরে না ঢুকেই জিজ্ঞাসা করলাম পাশের বাড়ীতে কি হয়েছে? বলল উমাকান্ত স্কুল থেকে ছেলেরা এসেছে শেখরকে ধরবার জন্য। আমি তখন নিজে সিকিউরিটি পুলিশকে বললাম হৈ চৈ না করে এ ছেলেদের কয়েকজনকে এখানে আসতে বল। আমি দেখি ব্যাপারটি কি? তারপর ৬ জন ছেলে এল। একজন রঞ্জিত দেববর্মা, বি, এ, ফেল করেছে, আর একটা হলো অবনী দেববর্মা এম, বি, বি, কলেজ সম্ভবতঃ সায়েন্স নিয়ে পড়ছে। আরও কয়েকজন, নাম

আমি জানি না। বললাম শেখর যখন বাড়ীতে নেই তখন ভাঙচুর করে কি হবে? ওরাতো ভাড়াটিয়া। বাড়ীর মালিক কি করল তোমাদের যে ওরা ভাঙ্গবে? ওরা বলল, আপনারা কি মীমাংসা করে দিতে পারেন? আমি বললাম যদি তোমরা আমার মধ্যস্থতা মান তাহলে চেষ্টা করে দেখতে পারি। কালকে আমি বগাফা যাব, পরের দিনও সংহিত সমাবেশে হবে, সেখানে যাব। এর পরের দিন তোমরা এস। ৪/৫ জনের বেশী আসবে না। ইতিমধ্যে আমি বলে যাব যাতে শেখরকে তারা আনার ব্যবস্থা করে। রেডিও মেসেজও পাঠানো হয়। কিন্তু শেখর তখন বাড়ীতেই নেই। এল না। তারপর তারা ৫০/৬০ জন এল। এসে ভাঙচুর শুরু করল এবং দেখে নেব এবার কি করে ইলেকশান করে ইত্যাদি বলল। আমি বললাম তোমরা ৬ জন এল তোমাদের সঙ্গে আমি আলোচনা করব। তখন রঞ্জিত দেববর্মা, অবনী দেববর্মা এবং আরও কয়েকজন মিলিয়ে ৬ জন এল। প্রথম বলল শেখর কি এসেছে? আমি বললাম আমি খবর দিয়েছি, কিন্তু এখনও আসে নি। তারা বললে, তাহলে শেখর ছাড়া আলোচনা চলতে পারে না। আমি বললাম ঠিকই বলেছ। প্রতিপক্ষ যদি উপস্থিত না থাকে তাহলে আলোচনা চলতে পারে না। তাহলে তোমরা মিটিংটা বন্ধ রাখ। কারণ, আমার আজকে কেবিনেট মিটিং আছে। তারপর প্রথম তারা রাজী হয়েছিল। কিন্তু বাইরে থেকে অন্যরা চিৎকার করছে আজকে করতে হবে। তারপর ওদের আমি বললাম দেখ, তোমরাই তো বলছ শেখর ছাড়া মীমাংসা হবে না। তাহলে শেখর তো নেই। তাহলে কি করে মীমাংসা হবে? আমি বললাম শেখরকে আমি পুলিশকে দিয়ে হলেও গ্রেপ্তার করে আনবার ব্যবস্থা করব। কিন্তু তোমাদের কি করে খবর দেওয়া হবে। একজন বলল উমাকান্ত বোর্ডিং এ যেকোন ছাত্রকে বললেই হবে। পারমানিক জমাতিয়া বলে একজন ছাত্র আছে। তার কাছে বললেই হবে। তারপর বাইরে গিয়ে আমার বাড়ীর সামনে তারা চেচামেচি করতে থাকল। অশ্রাব্য কুশ্রাব্য গালাগালি করে। আমি এস, পি, কে বললাম, ওরা কলেজের ছাত্র। ওদের তো বিচার বুদ্ধি থাকা উচিত। আমি আবার তাদের ডেকে আনলাম। ইতিমধ্যে শেখরদের ঘরে কিছু ভাঙচুর হয়ে গেছে। তারপর সোয়া এগারটার সময়ে ডেকে আনলাম ডি,এস,পির মাধ্যমে। আবার ওদের কয়েকজনকে বাসার ভিতর ডেকে নিলাম। বললাম,—এখন তোমরা চলে যাও। শেখরকে আনার ব্যবস্থা করব। আর

একদিন বসা যাবে। ওরা বলল, আজকে না হলে আমরা যাব না। আপনি আমাদের গ্রেপ্তার করুন, গুলি করুন। আমি বললাম, তোমরা আমার শত্রু নও। গুলি চালাতে পারব না। গ্রেপ্তার করতেও পারব না। তবে শৃঙ্খলার ব্যাপারটা পুলিশের হাতে। পুলিশ কি করবে জানি না। তবে আমি পুলিশকে বলব, কারো গায়ে যেন ফোর্স অ্যাপলাই না করে। মিনিষ্টার হিসাবে, নাগরিক হিসাবে থানাকে টেলিফোন করে পুলিশ এনে তোমাদের ধরিয়ে দিতে পারতাম, তোমরা যদিও ২রা মার্চ হৈচৈ করেছিলে, খালি বাড়ী আক্রমন করেছিলে, আমি তাদের গ্রেপ্তার করতে পারতাম। কিন্তু আমি সেই পথে যাই নি। ছাত্ররা অবুঝ, সেজন্য আমি তাদের ডেকে এনেছি। এই কাজ উপ-জাতি যুব সমিতির নেতারা করবেন কিনা জানি না। প্রেস ক্লাবে গিয়ে সেই নেতারা তাদের উস্কানি দিয়েছেন। কি হয়েছে না হয়েছে সেটা পরে বলব। কিন্তু আমার সম্পর্কে ওরা যা বলেছে যে আমি ছাত্রদের সঙ্গে দুর্ব্যবহার করেছি তা মোটেই সত্য নয়। পাড়ার যুবকেরা এসেছে। তারা বলছে আমরা ওদের তাড়িয়ে দেব। আমরা চেষ্টা করে দেখি। আমি বললাম, খবরদার এটা তোমরা কর না।

মিঃ স্পীকার : মাননীয় মুখ্যমন্ত্রী আজ একটি নোটিশের উপর বিবৃতি দিতে রাজী হয়েছিলেন। বিষয়টি হলে মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা কর্তৃক আনীত "গত ২রা মার্চ ১৯৮৭, কাঞ্চনপুর ব্লক অফিসের সামনে শান্তিপূর্ণ বিক্ষোভ মিছিলের উপর পুলি-শের লাঠি চার্জ সম্পর্কে"। আমি এখন মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব বিষয়টি সম্পর্কে একটি বিবৃতি দেওয়ার জন্যে।

শ্রীনৃপেন চক্রবর্তী : মাননীয় স্পীকার স্যার, গত ২-৩-৮৭ ইং তারিখ বেলা প্রায় ২-৩০ মিঃ কংগ্রেস (আই) ও ত্রিপুরা উপজাতি যুব সমিতির কয়েক হাজার সমর্থক টি, ইউ, জে, এসের নেতা শ্রীদ্রাউকুমার রিয়াং, শ্রীমতি মাতাকন রিযাং এবং কংগ্রেস (আই) নেতা শ্রীসুনীল বড়ুয়া, শ্রীবিনয়ভূষণ রায় এবং শ্রীজীতেন্দ্র নাথের পরিচালনায় কাঞ্চন-পুর ব্লক অফিসে বিভিন্ন দাবীর ভিত্তিতে বিক্ষোভ প্রদর্শন করেন। বিক্ষোভকারীগণ পর পর দুইটি পুলিশ বেষ্টনিভেদ করিয়া জোর পূর্বক ব্লক অফিসে প্রবেশ করতে চেষ্টা করেন। কর্তব্যরত পুলিশ বাধা প্রদান করলে উত্তেজিত জনতা পুলিশের সাথে ধস্তাধস্তি শুরু করে এবং তাদের উপর ইট পাটকেল ছুড়েন। ফলে একজন সাব-ইনসপেক্টার, একজন কনস্টেবল এবং সি,আর,পি,এফের দুই জন জোয়ান আহত হন। বিক্ষোভ-

কারীদের মধ্যে শ্রীমতারুন রিয়াং ও আরও ৩ জন মহিলা আহত হন। আহতদের প্রত্যেককে প্রাথমিক চিকিৎসার পর ছেড়ে দেওয়া হয়। একমাত্র শ্রীমতি মাতারুন রিয়াং চিকিৎসার পর গত ৫/৩/৮৭ ইং তারিখে হাসপাতাল হতে ছাড়া পান।

বিক্ষোভকারীদের মধ্যে ১৪ জন ৪-১৫ মিঃ সময় বি, ডি, ও, কাঞ্চনপুরের সঙ্গে দেখা করে নিম্নে বর্ণিত সাত দফা দাবী নিয়ে আলোচনা করেন। যেহেতু এ' দাবী-গুলির কোনটাই এস ডি,ও. অথবা বি.ডি,ওর এক্তিয়ারে পড়ে না, সেজন্য তিনি বিষয়-গুলি সরকারের নিকট উত্থাপন করবেন বলে আশ্বাস দেন, কিন্তু বিক্ষোভকারীগণ ইহাতে সন্তোষ্ট না হয়ে তাদের বিক্ষোভ চালিয়ে যেতে থাকেন এবং সরকার থেকে সন্তোষ্ট-জনক সাড়া না পাওয়া পর্য্যন্ত বি, ডি, ও, অফিসের সামনে অনশনের সিদ্ধান্ত গ্রহন করেন।

গত ২রা মার্চ তারিখ হতে সর্বশ্রী দ্রাউকুমার রিয়াং ( উপজাতি যুব সমিতি ) সুনীল বড়ুয়া কংগ্রেস ( আই ) এবং অন্যান্য ১৩ জন ৭ দফা দাবীর ভিত্তিতে কাঞ্চনপুর ব্লক অফিসের সামনে অনশন শুরু করেন। তাদের ৭ দফা দবী হল ঃ

1. Resettlement benefit at the rate Rs. 25,000/- to self style regroupting villages.
2. Distribution (free) of yarn to 2000 S.T. women at the rate 20 mouja each.
3. Declaration of Kanchanpur Block as Sub-Division.
4. Formation of sub-block or Damcherra and Khedcachera areas.
5. Declaration of Kanchanpur Block as famine area.
6. Immediate implementation of growth centre at Anandabazar.
7. A.D.C. members be included in all Block-Sub-Committees.

ঘটনাস্থলে এস, ডি, ও, ধর্মনগর এবং এস. ডি, পি, ও, ধর্মনগর উপস্থিত ছিলেন। বিক্ষোভ মিছিলের উপর পুলিশ লাঠি চার্জ করেন নাই। গত ৩—৩ - ৮৭ ই ং তারিখ হতে অনশনকারীদের সাথে আরও কয়েকজন যোগ দেন। এদের মধ্যে কয়েকজন মহিলাও আছে। গত ৭ — ৩ —৮৭ ই ং সন্ধ্যা ৭ —৩০ মিঃ সময় অনশনকারীগণ তাদের অনশন প্রত্যাহার করেন।

কর্ত্তব্যরত পুলিশের কাজে বাধা প্রদান এবং পুলিশ কর্মচারীদের আহত করার অভি-যোগে কাঞ্চনপুর থানায় ভারতীয় দণ্ড বিধির ১৪৮,১৪৯,৩৩২ ধারায় ১ (৩) ৮৭ নং মকোদ্দমা নথীভুক্ত করে পুলিশ তদন্ত শুরু করেন। এখন পর্য্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয় নাই। ঘটনার তদন্ত চালিতেছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ স্যার, অন এ পয়েণ্ট অব ক্লারিফিকেশান। মাননীয় মন্ত্রী বলেছেন যে, পুলিশ লাঠি চার্জ করে নাই। তাহলে যে কয়েকজন নাগরিককে হাসপাতালে চিকিৎসা করা হল, কি কারণে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ স্যারও, আমি মাননীয় সদস্যদের আমার বিবৃতিটা ভাল করে পড়ে নিতে বলব, মাননীয় সদস্যদের নিশ্চয় জানা আছে যে এই অঞ্চলটা একটা উপদ্রুত অঞ্চল, সম্প্রতি সেখান থেকে মিলিটারী প্রত্যাহার করে নেওয়া হয়েছে এবং সি, আর. পি, এফ, সেখানে মোতায়ন করা হয়েছে। এখন সমস্ত দায়িত্বটা যদি সি আর. পি. এফের উপর দেওয়া হয়, তাহলে তারা কি টি, এন, ভির খুঁজে যাবে, নাকি এই সব আন্দোলন এর মোকাবিলা করবে ? কিছুক্ষণ আগে উপমুখ্যমন্ত্রীর বাড়ীর সামনে হামলা সম্পর্কে বলতে গিয়ে কেউ কেউ দাবী করল, সেখানে গুলি চালানো হল, না কেন, সেই রকম ঐ কাঞ্চনপুরে গুলি চালানো হল না কেন ?— তাহলে তো এই হাউসকে গরম করে তোলা যেত। কিন্তু এখন বড় ঠাণ্ডা স্যার। স্যার, সেখানে তো একটা গোলমাল বাঁধাবার জন্য সবচেয়ে যে পিছিয়ে পড়া মানুষ, তার মধ্য থেকে একটা রিয়াং মেয়েকে ঐ সি আর পি, এফের গায়ের উপর ছুঁয়ে দেওয়া হল। কংগ্রেস দাবী করে থাকে, আন্দোলনের জন্য তাদের নাকি ঐতিহ্য আছে কিন্তু, এটা কি আন্দোলন ? সকলের ছেলে মেয়েদের নিয়ে আন্দোলন অথবা মেয়ে ছেলে-দের নিয়ে আন্দোলন এদের নিয়ে রাজনীতি করা ? স্যার, তাদের ৭ দফা দাবীর মধ্যে আছে যে কাঞ্চনপুর এলাকাকে দুর্ভিক্ষ এলাকা বলে ঘোষণা করতে হবে। স্যার, এই সম্পর্কে আলোচনা করবার জন্য তাদের এক নেতা আমার কাছে এসেছিলেন, তিনি হলেন শ্রীনরেশ চন্দ্র ভট্টাচার্য্য, তিনি অনেক পুরানো স্বাধীনতা সংগ্রামের এক কর্মী, তাঁকে আমি বলেছি, মশাই, আমি আপনাকে এক্ষুনি মুখ্যমন্ত্রী করে দিচ্ছি, আপনি নিজে কি এটা করবেন ? যেখানে নাকি ১˙৮৬ টাকা দরে ডাবল রেশন পাওয়া যাচ্ছে, আর যেখানে নাকি অন্যান্য জায়গাতে ৪ টাকার নীচে চাউল পাওয়া যাচ্ছে না। আপনিই ভেবে দেখুন

সেই এলাকায় কি দূর্ভিক্ষ এলাকা বলে ঘোষনা করার প্রয়োজন আছে ? দুর্ভিক্ষ এলাকা ঘোষনা করা কি এত সহজ ব্যাপার ? কৈ বিহারের কালাহান্দির মত জায়গাতে যেখানে নাকি এক হাজারের বেশী মানুষ না খেয়ে মারা গেছে, সেখানে কি দূর্ভিক্ষ এলাকা বলে ঘোষনা করা হয়েছে ? তারা ও তো সবাই ট্রাইবেল। স্যার, আমি খুসী যে উনারা বিষয়টা ভাল করে বুঝতে পেরেছেন এবং তাদের আন্দোলন প্রত্যাহার করে নিয়েছেন। আমি তো বলছি যে এর তদন্ত করা হবে, কিন্তু তবু কেন ব্যারিকেড ভাঙ্গতে যান ? দু' টোই তদন্ত করা হবে। এবং আমি খুশী হয়েছি উরা সেটি মেনে নিয়েছে। আর সুতার যে ডিমাণ্ড সেটাতো কোন প্রশ্নই নয়, কারন বামফ্রন্ট ক্ষমতায় এসেই প্রথম সূতার প্রগ্রাম হাতে নিয়েছে ( ইন্টারাপশান শেম শেম ধ্বনি ) স্যার, এটা বুঝতে পেরেছে সেজন্যই আমাকে শেষ করতে দিচ্ছে না। চেঁচামেচি করলে তো আমি বুড়ো মানুষ, আমি আপনাদের সঙ্গে পারব না। যারা যারা সূতা চায় তাদের নাম দিন ডি, এম, সেগুলি তদন্ত করে দেখবেন, তারপর তাদের সূতা দেওয়া হবে। আমরা কাউকে ডিপ্রাইভ করব না। এবং বামফ্রন্ট সরকার এই এলাকার ১০টি পঞ্চায়েত নিয়ে একটা প্রজেক্ট হাতে নিয়েছে যার মধ্যে অধিকাংশ লোকই হচ্ছে রিয়াং পরিবারের লোক। সেই প্রজেক্টটি যাতে সার্থক হয় আমি আশা করব তার জন্য আপনারা সহযোগীতা করবেন।

মিঃ স্পীকার ঃ— গত ৬-৩-৮৭ইং তারিখ মাননী সদস্য শ্রীগোপাল চন্দ্র দাস মহোদয় কর্তৃক উত্থাপিত নিম্নে উল্লেখিত বিষযবস্তুর উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নোক্ত বিষয়বস্তুর উপর বিবৃতি দেওয়ার জন্য। বিষয়বস্তু হল "গত ৪ঠা মার্চ রাত আনুমানিক ১টায় উদয়পুর চকবাজার আকস্মিক অগ্নিকাণ্ডে ভষ্মীভূত হওয়া সম্পর্কে"।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ— মিঃ স্পীকার স্যার, গত ৫, ৩. ৮৭ইং তারিখ রাত প্রায় ১টার সময় দক্ষিণ ত্রিপুরা জিলার উদয়পুর চকবাজারে এক ভয়াবহ অগ্নিকাণ্ড ঘটে।

এই ঘটনাটির সংবাদ রাত প্রায় ১-১০ মিঃ-এর সময় উদয়পুর থানার কর্তব্যরত অফিসার টেলিফোন যোগে উদয়পুর ফায়ার সার্ভিস স্টেশনকে জানিয়ে দেন। উদয়পুর ফায়ার সার্ভিস স্টেশনের কর্মীগণ এই সংবাদ পাওয়ার ১৯ সেকেণ্ডের মধ্যে একটি ওয়াটার টেঙ্কার এবং পোর্টেবল পাম্প নিয়ে ঘটনাস্থলে পৌছেন। ঘটনাস্থলে পৌছে দমকল কর্মীগণ দেখতে পান যে আগুন বাজারের সমস্ত অংশে ব্যাপকভাবে বিস্তার

লাভ করেছে। ফলে তাহারা বিলোনীয়া, শান্তিরবাজার এবং আগরতলা ফায়ার স্টেশন সমূহে ঘটনাস্থলে দ্রুত আসার জন্য সংবাদ প্রেরণ করেন। এই সংবাদ পাওয়া মাত্রই উপরোক্ত স্থান সমূহ থেকে দমকলকর্মী ও অফিসারগণ দ্রুত ঘটনাস্থলে পৌঁছে আগুন নিবাইতে সাহায্য করেন। দমকল কর্মীগণ তাহাদের ওয়াটার টেণ্ডার-এর ট্যাঙ্ক থেকে এবং নিকটবর্ত্তী স্থান সমূহ থেকে পোর্টেবল পাম্প-এর সাহায্যে জল এনে প্রায ৫টা ৩৯ মিঃ সময় আগুন আয়ত্বে আনতে সক্ষম হন।

এই অগ্নি কাণ্ডের ফলে ১২৭টি দোকাম সম্পূর্ণ পুড়ে যায়. ৭টি দোকান আংশিক পুড়ে যায় এবং ৬৫টি দোকান ক্ষতিগ্রস্ত হয়। ক্ষতিব পবিমান মং ২৩,২৮,১০০ টাকা। ক্ষতিগ্রস্ত দোকান সমুহের মধ্যে মাত্র ১১টি দোকানের ইনস্যুর করা ছিল। ক্ষতিগ্রস্ত পরিবারগুলির মধ্যে ১০১টি পরিবারকে মং ৩০০ টাকা করে, ১৯টি পবিবারকে মং ২০০ টাকা করে, ৪টি পরিবারকে মং ১৫০ টাকা করে, ৩৫টি পরিবারকে মং ১০০ টাকা করে এবং ৬০টি পরিবারকে মং ৫০ টাকা তাৎক্ষণিক আর্থিক সাহায্য প্রদান করা হয়। এই আর্থিক সাহায্য ছাড়াও মুখ্যমন্ত্রীর রিলিফ ফাণ্ড হইতে ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে নিম্নলিখিত হারে সাহায্য দেওয়া হবে ঃ—

১) ১০১টি পরিবারের প্রত্যেকে মং ৩০০ টাকা করে পেয়েছেন। তাহারা প্রত্যেক আরো ৫০০ টাকা করে সাহায্য পাবেন।

২) ১৯টি পরিবাব প্রত্যেককে মং ২০০ টাকা করে সাহায্য পেয়েছেন তাহাবা প্রত্যেকে আরো মং ৫০০ টাকা করে সাহায্য পাবেন।

৩) ৪টি পরিবার প্রত্যেকে মং ১৫০ টাকা করে পেয়েছেন। তাহারা প্রত্যেকে মং ১৫০ টাকা করে পাবেন।

৪) ৩৫টি পবিবাব প্রত্যেকে মং ১০০ টাকা করে পেয়েছেন। তাহারা আরো মং ১০০ টাকা পাবেন। যে সমস্ত দোকানদারের দোকান বীমা করা আছে তাহারা এই অতিরিক্ত সাহায্যের আওতায় আসবেন না। ক্ষতিগ্রস্ত দোকান সমূহের বেশীর ভাগই উদয়পুর নোটিফায়েড এরিয়া অথরিটির মালিকাধীন। দোকানদারগণ ভাড়ার মাধ্যমে যেখানে ব্যবসা করিতেছিলেন। দোকান ঘরগুলি পুনঃ নির্মানের জন্য প্রয়োজনীয় অর্থ নোটিফায়েড এরিয়া কমিটি অথরিটিকে দেওয়া হবে। এ ব্যপারে ক্ষতিগ্রস্ত দোকানের মালিকগণ যাতে পুনরায় ব্যবসা আরম্ভ করতে পারেন সেইজন্য

ব্যাংকগুলিকে আর্থিক ঋণ দানের ব্যবস্থা করার জন্য অনুরোধ করা হবে। অগ্নিকাণ্ডের কারণ জানা যায় নি। তদন্ত চলছে।

শ্রীগোপাল চন্দ্র দাস ঃ — পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি যে বাজারের যে জায়গাটাতে আগুন লেগেছে সেখানে কতকগুলি চা- এর দোকান, ছালা ঘর, দাড়ি, ছালা ইত্যাদি দিয়ে ছাউনি ছিল। এই রকম একটা অব্যাবস্থা সেখানে চলছিল। মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে পুনর্নির্মান করা হবে। তাহলে কি তিনি এটা সিকিউর করবেন যে, সেখানে শেড তৈরী হবে, কলাপ্সেবল গেইট হবে যাতে ভবিষ্যতে এরকম ঘটনা না ঘটে। দুই নম্বর হচ্ছে, যে সমস্ত চা ষ্টল আছে সেগুলি সরিয়ে অন্যত্র নেওয়া হবে কি না ? কারন এগুলি থেকেই আগুন লাগে।

শ্রীনৃপেন চক্রবর্তী : — মাননীয় সদস্য উনি জানেন যে উদয়পুরে নোটিফায়েড কমিটি একটা ব্যাপক প্রোগ্রাম নিয়েছেন একটা নূতন মার্কেট কমপ্লেক্স গড়ে তুলবেন। কিছু শেড হয়েছে, আরও আরম্ভ হয়েছে। পুরোণ জায়গায় তারা হাত দিতে পারেন নি। গতকালকে আমি এস. ডি. ও. ডি. এম চেয়ারম্যান, এর সঙ্গে আলোচনায় বসে একটা সিদ্ধান্ত নেওবা হয়েছে যে মামুলি রিপেয়ার নয়, সম্পূর্ণভাবে নুতনভাবে পরিণতঃ করতে হবে। গ্রামের থেকে যারা আসে সেই তাদের জন্য জায়গা নিশ্চিত করতে হবে। ব্যাংক যাতে আরো সাহায্য করে, টাকার যাতে অভাব না হয় তার জন্যও চেষ্টা করা হবে। দ্বিতীয়তঃ চায়ের দোকান। আমি গত ৯ বছর চেষ্টা করেছি এগুলিকে বাজার থেকে দূরে সরিয়ে করার জন্য। কিন্তু এটা এত সহজ নয়। উদয়পুরের যারা প্রতিনিধি তারা যদি এটা করতে পারেন তাহলে ভাল। এদের জন্য আলাদা একটা জায়গা সেখানে আট দশটা দোকান থাকবে, তাহলে বাকী বাজারের যে অংশ সেটাতে বিপদের সম্ভাবনা কম থাকে। ক্ষতিগ্রস্তদের সাহায্যের জন্য ব্যাংকের ঋণের ব্যবস্থা করা হবে। যারা একবার ঋণ নিয়েছেন তারা যাতে আবার ঋণ নিতে পারেন তার ব্যবস্থা করা হবে যাতে তারা মূলধন তৈরী করতে পারেন।

## CALLING ATTENTION

মিঃ স্পীকার ঃ— সভার পরবর্তী কার্যসূচী হল যে মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ এনেছেন এবং এটা উত্থাপন করার জন্য আমি অনুমতি

দিয়েছি। নোটিশটির বিষয় বস্তু হল—"বাংলাদেশের পার্বত্য চট্টগ্রাম থেকে আগত উপজাতি শরণার্থীদের স্বদেশে ফেরত পাঠানো সম্পর্কে।" আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নোটিশটির উপর উনার বিবৃতি দেওয়ার জন্য। যদি তিনি আজ না পারেন তাহলে পরবর্ত্তী একটা তারিখ জানাতে পারেন।

শ্রীনৃপেন চক্রবর্তী : মাননীয় স্পীকার স্যার, আমি আগামী ১২ই মার্চ হাউসের সামনে এই সম্পর্কে বিবৃতি দেব।

মিঃ স্পীকার :—আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য নারায়ণ দাস এনেছেন। উনি হাউসে উপস্থিত নেই। ফলস থো্ল হল।

আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীরসিক লাল রায় মহোদয় এনেছেন এবং সেটা উথ্থাপনের জন্য আমি অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয় বস্তুত হল :— গত ২রা ফেব্রুয়ারী সোনামুড়া বিভাগে কুলুবাড়ী গাঁওসভার আয়ুব আলীর মেয়ে, মনোয়ারা বেগমকে অপহরণ সম্পর্কে। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিবৃতি দেওয়ার জন্য। যদি আজ না পারেন তাহলে তারিখ জানাতে পারেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার স্যার, আমি আগামী ১০ই মার্চ বিবৃতি দেব।

মিঃ স্পীকার : আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য মতিলাল সাহা, ভানুলাল সাহা এবং জহর সাহা এনেছিলেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় সেই সম্পর্কে আজ বিবৃতি দেবেন বলে স্বীকৃত হয়েছিলেন। বিষয়টির বিষয় বস্তু হল "গত ২৫শে জানুয়ারী রাতে লাটিয়াছড়া গ্রামে টি এন ভি দ্বারা মরন ভৌমিকের পরিবারের নারী ও শিশু সহ ৫ জন লোক খুন হওয়া সম্পর্কে।" আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিবৃতি দেওয়ার জন্য। সময় বেশী নাই।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী : -সময় যখন বেশী নাই। রিসেসের পর দেব।

মিঃ স্পীকার : -সভার কাজ অদ্য বেলা দুই ঘটিকা পর্য্যন্ত মুলতুবি রইল।

## AFTER RECESS AT 2-00 P. M.

মিঃ স্পীকার :—মাননীয় মুখ্যমন্ত্রী।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী : –গত ২৫-১-৮৭ইং সন্ধ্যা প্রায় ৬ ৩০ মিঃ সময়ে স্থানীয় কতিপয় উপজাতি দুস্কৃতকারী ধারালো অস্ত্র নিয়ে বিশালগড় থানাধীন লাটিয়াছড়া গ্রামে শ্রীমরণ ভৌমিকের বাড়ী আক্রমণ করে ঘটনা স্থানে শ্রীভৌমিকের স্ত্রী. পুত্র এবং কন্যা সমেত ৫ জনকে নিহত করে।

নিহতদের নাম :—

| | | |
|---|---|---|
| ১। | শ্রীমতি আশুবালা ভৌমিক | ৩৫ বৎসর স্ত্রী |
| ২। | শ্রীমতি প্রতিমা ভৌমিক | ১৩ বৎসর কন্যা। |
| ৩। | শ্রীকৃষ্ণ ভৌমিক | ১১ বৎসর—পুত্র। |
| ৪। | শ্রীমতী স্বপ্না ভৌমিক | ৯ বৎসর কন্যা। |
| ৫। | শ্রীকার্ত্তিক ভৌমিক | ৭ বৎসর পুত্র। |

ঘটনার সময় শ্রীমরণ ভৌমিক বাড়ী ছিলেন না। চড়িলাম গাঁওসভার প্রধান শ্রীসন্তোষ কুমার দাসের অভিযোগ মূলে বিশালগড় থানায় ভারতীয় দণ্ডবিধির ১৪৮।১৪৯।৪৪৮।৩০২ ধারায় মোকদ্দমা নং ১৭ (৯) ৮৭ নথিভুক্ত করে পুলিশ তদন্ত আরম্ভ করেন।

তদন্তকালে পুলিশ গত ২৬/১/৮৭ইং হতে ৩ ২-৮৭ইং মধ্যে ৬ জনকে গ্রেপ্তার করে আদালতে প্রেরণ করে। এছাড়া ৫ জন অভিযুক্ত ব্যক্তি ১৮-২-৮৭ইং হতে ২-৩-৮৭ইং মধ্যে আদালতে আত্মসমর্পন করে।

ধৃত এবং আদালতে আত্মসমর্পনকারী ব্যক্তিদের নাম, পদবী, ঠিকানা এবং তাহাদের বর্ত্তমান অবস্থা নিম্নে প্রদত্ত হল :

| নাম ঠিকানা এবং পদবী | গ্রেপ্তারের তারিখ | বর্ত্তমান অবস্থা |
|---|---|---|
| ১। শ্রীঅজিত দেববর্মা। গ্রাম-লাটিয়াছড়া, কৃষক। | ২৬ ১ ৮৭ | জামিনে মুক্ত |
| ২। শ্রীসুরেন্দ্র দেববর্মা। গ্রাম-লাটিয়াছড়া, ৪র্থ শ্রেণী কর্মচারী | ২৬.১ ৮৭ | জেল হাজতে |

| নাম, ঠিকানা এবং পদবী | গ্রেপ্তারের তারিখ | বর্ত্তমান অবস্থা |
| --- | --- | --- |
| ৩। ননীগোপাল দেববর্মা, গ্রাম-লাটিয়াছড়া, শিক্ষক, হীরাপুর জে, বি, স্কুল। | ২৮-১-৮৭ | জেল হাজতে |
| ৪। শ্রীসদানন্দ দেববর্ম্মা, সাং-লাটিয়াছড়া, শিক্ষক, হীরাপুর জে, বি, স্কুল। | ২৮-১-৮৭ | জেল হাজতে |
| ৫। শ্রীহরেন্দ্র দেববর্ম্মা, সাং-কাকিড়মুড়া। দৈনিক মজুর। | ২-২-৮৭ | জেল হাজতে |
| ৬। শ্রীগণেশ দেববর্মা। সাং-লাটিয়াছড়া শিক্ষক মাতানুপাড়া জে বি, স্কুল। | ৩-২-৮৭ | জেল হাজতে |
| আদালতে আত্মসমর্পনকারী | | |
| ১। শ্রীসুরঞ্জন দেববর্মা, গ্রাম বড়জলা ছাত্র মাধ্যমিক পরীক্ষার্থী | ১৮-২-৮৮ | জেল হাজতে |
| ২। শ্রীবলরাম দেববর্মা, সাং-বড়জলা ৮ম শ্রেণীর ছাত্র। | ১৮-২-৮৭ | জেল হাজতে |
| ৩। শ্রীপ্রবীর দেববর্মা সাং-লাঠিয়াছড়া। দশম শ্রেণীর ছাত্র। | ২-৩-৮৭ | জেল হাজতে |
| ৪। শ্রীরণজিৎ দেববর্মা, সাং-লাটিয়াছড়া, দ্বাদশ শ্রেণীর ছাত্র। | ২-৩-৮৭ | জেল হাজতে |
| ৫। শ্রীসুবল দেববর্মা। সাং-লাটিয়াছড়া | ২-৩-৮৭ | জেল হাজতে |

পুলিশ ঘটনাস্থল হতে কয়েকটি পোষ্টার উদ্ধার করেন। পোষ্টারগুলিতে ইংরেজির নিম্নরূপ গুলো :—

1) Indian Army go back

2) TNV Long Live

উচ্চপদস্থ পুলিশ অফিসারগণ ঘটনাস্থল পরিদর্শন করে তদন্ত কার্য্য পরিচালনার জন্য প্রয়োজনীয় নির্দ্দেশ দেন।

ঘটনাটির তদন্ত চলছে।

**শ্রীমতিলাল সাহা** :— পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, থার্ড জানুয়ারী বড়জলায় একজন ট্রাইবেল খুন হয়। তারপর লাটিয়াছড়ায় সি. পি. এম, কর্মীরা মিটিং করে মরন ভৌমিকের বাড়ীতে হামলা করার সিদ্ধান্ত নেন এবং ২৫শে জানুয়ারী দিনটি তারা বেছে নেন, কারণ ঐ দিন সারা রাজ্যে টি, এন, ভি হামলা হওয়ার কথা ছিল সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা আছে কিনা ?

নাম্বার সেকেণ্ড — শ্রীসদানন্দ দেববর্মা যিনি বর্ত্তমানে জেল হাজতে আছেন সে একজন সি. পি. এমের সক্রিয় কর্মী সাক্রুম কালাডেপা স্কুলের শিক্ষক থার্ড জানুযারী সে তিন দিনের সি, এল, নিয়ে লাটিয়াছড়ায় আসে ঘটনার পর রাত্রিতে কালাডেপার উদ্দেশ্যে রওয়ানা হয় এবং পরে স্কুলে গিয়ে স্কুলের হাজিরা খাতায় ৬ তারিখ থেকে ২৭ তারিখ পর্যান্ত সই করেন এই তথ্য মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা আছে কিনা ?

থার্ড নাম্বার : - এখনও লাটিয়াছড়া এবং বড়জলার অনেক পরিবার বাড়ী-ঘর ছাড়া এবং ঘটনার পর চড়িলামের আশপাশের সি. পি. এম কর্মীরা উপজাতিরা বাজারে আসলে হুমকি দেয় এবং চড়িলামের বোর্ডিং-এর উপজাতি ছাত্রদের বিভিন্ন জিনিষপত্র এবং বই-পত্র লুট করে নিয়ে গেছে এই তথ্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে কিনা।

**শ্রীনৃপেন চক্রবর্তী** : স্যার, এই সব নিতান্তই বানানো গল্প এর সঙ্গে সত্যের কোন সম্পর্ক নেই।

**শ্রীতামুলাল সাহা** :— পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, ২৫ তারিখে এই নির্মম হত্যাকাণ্ডের পর ২৬ তারিখ যখন পুলিশ এবং গ্রামবাসী এই মৃত দেহগুলি সৎকারের উদ্যোগ নেন তখন চড়িলামে কংগ্রেস (আই) নেতা ক্যাপটেন চাটার্জির সঙ্গে কংগ্রেস (আই) এর কর্মীদের একাংশ মিলে মৃত দেহগুলি সৎকারে বাধা দেন এবং মন্ত্রী না আসলে এই মৃত দেহগুলি সৎকার করতে দেওয়া হবে না এই শ্লোগান দিয়ে তারা সারাদিন মৃত দেহগুলি আটকে রাখেন এবং শেষ পর্য্যন্ত ২৬ তারিখ সন্ধ্যার পর সেগুলি সৎকার করা হয় এই তথ্য মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা আছে কিনা ?

**শ্রীনৃপেন চক্রবর্তী** : - এটা ঠিক।

**শ্রীজওহর সাহা** :— পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশ্যান স্যার, গত ২৫ তারিখ লাটিয়াছড়া হত্যাকাণ্ড যেটা অত্যন্ত পূর্ব্ব পরিকল্পিত, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কিনা এই যে,

যারা সেদিন হত্যাকাণ্ডের সঙ্গে জড়িত ছিলেন বলে তথ্য দেওয়া হয়েছে দেখা যায় তার মধ্যে কয়েকজন সরকারী কর্মচারী এবং বিশেষ করে তিন নাম্বারে যার নাম দেওয়া হয়েছে শ্রীসদানন্দ দেববর্মা, পিতা কার্তিক দেববর্মা, সাক্রম মহকুমার মনু বাজারের কালাপানি স্কুলের একজন শিক্ষক, তিনি একজন ভারপ্রাপ্ত শিক্ষক। কয়েক দিন ধরে তিনি অসুস্থতার কারণ দেখিয়ে স্কুলে যাচ্ছিলেন না। যিনি ঐ কালাপানি স্কুলের ভার-প্রাপ্ত শিক্ষক এবং এই স্কুলে দুজনই শিক্ষক আছেন, সুতরাং স্বাভাবিক ভাবে উনার অনুপস্থিতিতে সদানন্দ দেববর্ম্মার হাতে দায়িত্ব অর্পিত ছিল। উনি ঘটনার আগের দিন যে-হেতু এই ঘটনা পূর্ব-পরিকল্পিত এবং এই রাজ্যে জাতি উপ-জাতির মধ্যে সম্প্রীতি নষ্ট করার জন্য এটা পূর্ব পরিকল্পিত ঘটনা সেখানে সদানন্দ দেববর্মা শিক্ষক উনি ঘটনার আগের দিন লাটিয়াছড়ায় এসে পড়েছিলেন এবং লাটিয়াছড়ায় হত্যাকাণ্ড সংগঠিত করার পর উনি পরবর্ত্তীকালে একটা গোপন পথ দিয়ে দুপুরে মনু বাজারে গিয়ে পৌছেন এবং যেহেতু উনার কাছে স্কুলের চাবি ছিল, অফিস ঘরের চাবি ছিল সেই সুযোগে উনি সই করেছেন এই তথ্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে কিনা। এই সদানন্দ দেববর্ম্মা তিনি মনু বাজারে সি,পি এমের সক্রিয় বিশিষ্ট কর্মী এবং তিনি মনুবাজার সমন্বয় কমিটির প্রচার সম্পাদকও ফলে এই যে রাজ্যের জাতি-উপজাতির সম্প্রীতিকে বিনষ্ট করার জন্য সুপরিকল্পিতভাবে কাজ করেছেন এবং লাটিয়াছড়ার হত্যা কাণ্ডটাকে টি, এন, ভির হত্যাকাণ্ড হিসাবে চিহ্নিত করার জন্য যে-সকল পরিকল্পনা ও পোষ্টার তারা দিয়েছেন, সেই সকল ব্যাপারে আরও কঠোর কি কি ব্যবস্থা নেওয়া যায় যারা যারা রাজ্যের সম্প্রীতি নষ্ট করার চষ্টা করেছেন তাদের জন্য, মাননীয় মন্ত্রী মহোদয় তা জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ -স্যার, মাননীয় সদস্যকে অনুরোধ করব যে, আগুন নিয়ে খেলবেন না। ১০১ জন খুন হয়েছেন, এক দুই জন না। অমরপুরের দাঙ্গার কিনারায় আমাদের যেতে হয়েছে, আরমি টহল দিতে হয়েছে, লাটিয়াছড়ায় সেই তারা শুরু করেছিলেন যদি কয়েকজন সুস্থ মস্তিস্ক কংগ্রেস (ই) কর্মী মাথা না দিতেন তাহলে সেখানেও ভয়ংকর দাঙ্গার সম্ভাবনা ছিল। কারা করছেন ? পুলিশকে তো বিভ্রান্ত করতে পারবেন না। মাননীয় সদস্যরা পাবলিককেও বিভ্রান্ত করতে পারবেন না। এখানে গল্প ছড়ানো হচ্ছে যে সি, পি, আই (এম) পরিকল্পিত ভাবে এই সব করছে, এই সব গল্প এখানে না করে যাদের জন্য গল্প ছড়িয়ে বিভ্রান্ত করতে চান সেখানে যান। (শ্রীজহর সাহা ঃ—অস্বীকার করুন এই ঘটনাকে) এইটা

গল্প ছড়ানোর জায়গা না. তথ্য অনুসন্ধান করে বের কবার জায়গা এইটা অমরপুরে। কি অবস্থা সৃষ্টি করেছে, দৈনিক সংবাদ ৬ তারিখ লিখলেন যে বাঙ্গালী ভেরুয়া, বদলা নিতে জানে না। তার পরে সেখানে ট্রাইবেলদের খুন করা হয়েছে, কাজেই মাননীয় সদস্য রাজনীতি করেন করুন, কিন্তু আগুন নিয়ে খেলবেন না। মাননীয় স্পীকার স্যার আমরা লক্ষ্য করেছি আমি আগেও বলেছি এই হাউসের সামনে যে. বেশ কিছুদিন ধরে পুলিশ লক্ষ্য করছিল যে টি. এন, ভির এক অংশ, উপজাতি কর্মচারী সমিতির এক অংশ প্রত্যক্ষভাবে ভূমিকা পালন করছেন। টি. এন, ভির, কি করছিল ? তারা চাঁদা সংগ্রহ করছিল, গণহত্যায় অংশ নিয়েছিল, পুলিশের কাছে স্বীকৃতি আছে হ্যাঁ, আমরা মালবাসাতে ছিলাম অনেক কষ্টে তাকে ধরতে হযেছে। পলায়মান অবস্থায় তাকে ধরতে হয়েছে। আমাদের আসাম রাইফেলকে ধন্যবাদ, সি, আর. পি, এফকে ধন্যবাদ তারা বেশ কিছু সহায়ককে গ্রেপ্তার করেছে। মাননীয় সদস্যরা অপেক্ষা করুন, তথ্য এই হাউসে পরিবেশন করব। মাননীয় স্পীকার স্যার, একটা ভয়ংকর বিপদের হাত থেকে আমরা চলে এসেছি। সি. পি, এম, ইংরাজীতে পোষ্টার লেখে ? ইংরাজীর ভক্ত ওরা, এইজন্যই ছেলেমেয়েকে শিলং-এ পাঠায় ইংরাজী মিডিয়ামে পড়ানোর জন্য।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্যদের আমি অনুরোধ করছি মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতি শেষ করতে দিন

শ্রীনৃপেন চক্রবর্তী : – স্যার, মাননীয় সদস্য অপ্রাসঙ্গিক হলেও তিনি বলেছেন আমি কেন ইংরাজী বক্তৃতা করেছি, উনি রোমান্স হরফে ককবরক দাবী তুলে নিন, আমি সব বক্তব্য বাংলায় করব।. ওদের ছেলে মেয়েদের ইংলিশ মিডিয়ামে কলেজে পাঠানো ছেড়ে দিন আমি বাংলায় বলব।

( গণ্ডগোল )

## DISCUSSION ON THE GOVERNOR'S ADDRESS,

মিঃ স্পীকার :— সভার পরবর্তী কার্য্যসূচী হলো, মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আলোচনা এবং ঐ ভাষণের উপর যে ধন্যবাদসূচব প্রস্তাব গত ৬ই মার্চ, শুক্রবার ১৯৮৭ ইং তারিখে এসেছে তার উপর আলোচনা। ধন্যবাদসূচক প্রস্তাবটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রীমানিক সরকার মহোদয় এবং সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা মহোদয়। প্রস্তাবটি হলো : —গত ৬ই মার্চ, শুক্রবার, ১৯৮৭ ইং তারিখে

মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্যে ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীর ভাবে কৃতজ্ঞ।

মাননীয় সদস্যগণের অবগতির জন্য জানাচ্ছি যে, ধন্যবাদসূচক প্রস্তাবের উপর আমি বেশ কিছু সংখ্যক সংশোধনী নোটিশ পেয়েছি। সংশোধনী নোটিশগুলির তালিকা মাননীয় সদস্যদের নিকট বিতরণ করা হয়েছে। উক্ত তালিকাভুক্ত সমস্ত সংশোধনী প্রস্তাবগুলো সভায় উৎথাপিত হয়েছে বলে গণ্য কারা হলো। এখন ধন্যবাদসূচক প্রস্তাব এবং সংশোধনী প্রস্তাবগুলোর উপর আলোচনা শুরু হবে। আলোচনা শুরু হওয়ার পূর্বে প্রত্যেক দলের চীফ হুইপদের আমি অনুরোধ করব এই আলোচনায় তাঁদের দলের যে সকল সদস্য অংশ গ্রহণ করবেন তাদের একটি নামের তালিকা আমায় দেবার জন্য। মূল ধন্যবাদসূচক প্রস্তাব ও সংশোধনী প্রস্তাবগুলি একই সাথে আলোচনা হবে।

মাননীয় সদস্যদের আমি সময়টা জানিয়ে দিচ্ছি, মোট সময় হল ৩,৫০মিঃ
কংগ্রেস - ৬০ মিঃ, টি ইউ জে এস - ৩২, ইণ্ডিপেণ্ডেন্ট ১৮, ট্রেজারী বেঞ্চ ২২৪ ভোটিং - ১৪ মিনিট। মোট ৩৫০ মিনিট।

আমি এখন মাননীয় সদস্য শ্রীমানিক সরকার মহোদয়কে অনুরোধ করছি ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর আলোচনা আরম্ভ করতে। মাননীয় সদস্য শ্রীমানিক সরকার মহোদয়ের আলোচনা শেষ হওয়ার পর প্রস্তাবের সমর্থনকারী সদস্য শ্রীভানুলাল সাহা মহোদয় আলোচনা আরম্ভ করবেন।

শ্রীমানিক সরকার ঃ— মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল এই অধিবেশনের শুরুর দিনে এই বিধানসভায় তাঁর যে ভাষণ উপস্থাপিত করেছিলেন সে ভাষণের বাস্তবতার সহিত আমি সম্পূর্ণ একমত। কতিপয় মাননীয় সদস্য মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে সংশোধনিগুলি এনেছেন আমি দুঃখিত যে এই সংশোধনগুলি সমর্থন করতে পারছিনা। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণ উপস্থিত করতে গিয়ে ত্রিপুরার সমস্যাগুলিকে বিচ্ছিন্নভাবে দেখাবার চেষ্টা করেননি। সমাজ-জীবনে এবং অর্থ নৈতিক জীবনে যে-সমস্ত সমস্যার মুখোমুখি আমরা হচ্ছি সেগুলির আন্তর্জাতিক বিশ্লেষণ করবার চেষ্টা করেছেন। বামফ্রন্ট সরকারের সামগ্রিকপ রিস্থিতির নীরিখে তিনি তাঁর ভাষণ রাখবার চেষ্টা করেছেন। আমার ধন্যবাদসূচক প্রস্তাবের উপর আমি আলোচনা করতে গিয়ে আমি বিস্তৃত ব্যাখ্যায় না গিয়ে

আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল খুব সঠিকভাবে তাঁর বক্তব্যে উল্লেখ করেছেন যে আমরা আমাদের দেশের ভিতরে ও বাহিরে হুমকির সম্মুখীন হয়েছি। আমি জানিনা এই বক্তব্যের গম্ভীরতা আমরা ভারতবর্ষের নীরিখে কতটুকু উপলব্ধি করতে পারব এবং আমরা যারা বিধানসভার ভিতরে আছি তারাও বা কতটুকু উপলব্ধি করতে পারব। তবে একজন দেশ প্রেমিক হিসাবে, আমি মনে করি, তিনি খুব গুরুত্বপূর্ণ বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণ করতে চেষ্টা করেছেন। তাতে তিনি গোটা রাজ্যের মানুষের প্রতি দৃষ্টি আকর্ষণ করবার, চেষ্টা করেছেন। ভারতের প্রধানমন্ত্রী তাঁর বাজেট পেশ করতে গিয়ে বলেছেন যে, আমাদের সীমান্তে উত্তেজনা রয়েছে এবং যে-কোন সময়ে একটা অনভিপ্রেত যুদ্ধ আমাদের দেশের উপর চাপিয়ে দেওয়ার সম্ভাবনা আছে। কাজেই এ ব্যাপারে সরকার নীরব ভূমিকা নিতে পারে না। আমিও এ ব্যাপারে একমত। যে দিক থেকে বিপদ সে সম্পর্কে দেশের মানুষ কতটুকু সতর্ক সেটা যারা সরকার পরিচালনা করেন তাদের ভূমিকার উপর নির্ভর করছে। পাকিস্তান আজকে নিজেকে আধুনিক থেকে অত্যাধুনিক অস্ত্রে সজ্জিত করছে। আজকে পত্রিকায় দেখলাম যে তারা আণবিক অস্ত্রে নিজেকে সজ্জিত করতে পিছিয়ে থাকবে না। মার্কিন সাম্রাজ্য বাদ এ ব্যাপারে তাদেরকে সর্ব্ববিষয়ে সাহায্য করছে। স্বাধীনতার পরে তাদের সঙ্গে ভারতবর্ষের ৩ বার যুদ্ধ হয়েছে এবং সবগুলিতে মার্কিণ সাম্রাজ্যবাদ তাদেরকে মদত দিয়েছিল। একমাত্র সোভিয়েত ইউনিয়ন এ জাতীয় বিপদের দিনে ভারতকে সাহায্য করেছিল। আজকে পাকিস্তানকে খুব শক্তিশালী ভাবার কোন কারণ নাই, এই কথা বলে ভারতের এমন কিছু রাজনৈতিক দল আছে যারা এটাকে ছোট করে দেখবার চেষ্টা করছেন। তারা বলছেন ভারতের ভিতরকার সমস্যাগুলির মোকাবিলা করতে পারছেন না বলে সরকার মানুষের মনকে অন্য দিকে সরিয়ে দেওয়ার চেস্টা করছেন। তারা আরও বলছেন যে, ভারতের জনসংখ্যা কত, আর পাকিস্তানের জনসংখ্যা কত। কিন্তু আমরা তাদের এই বক্তব্যের সঙ্গে সম্পূর্ণ দ্বিমত পোষণ করি কারণ এর পেছনে পাকিস্তানের প্রতি মার্কিন মদত আছে। আমি একজন দেশপ্রেমিক, আমি দেশকে ভালবাসি। যে দেশের জন্য বিনয় বাদল দীনেশ প্রাণ দিয়েছেন সে দেশের প্রতি যারা বিরুদ্ধাচারণ করেন সেটা দুঃখের বিষয়। রাজ্যপাল আজকে সেটা তাঁর ভাষণের মধ্যে সঠিকভাবে উল্লেখ করেছেন। মার্কিন সাম্রাজ্যবাদ আজকে আমাদের দেশের মধ্যে আগুন জ্বালাবার চেষ্টা করেছেন। আজকে তারা গোটা বিশ্বের শান্তি নষ্ট করেছেন। আজকে তারা শুধু আনবিক যুদ্ধেই সীমাবদ্ধ নয়, আজকে তারা নক্ষত্র যুদ্ধের চেষ্টা করছেন। সারা

বিশ্ব আজকে এর জন্য ধিক্কার দিচ্ছেন। আমাদের দেশের প্রধানমন্ত্রী রাজীব গান্ধীও এর জন্য ধিক্কার দিচ্ছেন। শুধু শান্তির কথা বললে হবে না, শত্রুকে চিহ্নিত করতে হবে। আজকে ভারতবর্ষের চারিদিকে মার্কিন সাম্রাজ্যবাদ বেষ্টন করে ফেলছে। সোভিয়েত ইউনিয়নের এমবেসি পাকিস্তান বন্ধ করে দিয়েছে। শুধু পাকিস্তান নয় থাইল্যাণ্ড থেকেও ভারতবর্ষেব ভিতরে কার্য্যকলাপ চালানোর জন্য চেষ্টা করছে। শ্রীলংকাতে ষড়যন্ত্র চলছে, নেপালের ভিতর থেকে মদত দিয়ে ভারতে গোর্খাল্যাণ্ড করবার চেষ্টা করছে বাংলাদেশ থেকে আমাদের রাজ্যে টি, এন, ভি, এসে এখানে আক্রমণ করে, খুন সন্ত্রাস সৃষ্টি করে আবার বাংলাদেশে চলে যায়। সেখানে বি, ডি, আর, তাদেরকে ভি, আই, পি, ট্রিটমেণ্ট করে এই সাম্রাজ্যবাদী শক্তি গোটা পৃথিবীতে ত্রাসের সৃষ্টি করেছে। কাজেই আজকে আমাদের চিহ্নিত করতে হবে কারা দেশের সংহতি ও ঐক্যকে বিনষ্ট করতে চেষ্টা করছে। জওহরলাল নেহেরু এই সাম্রাজ্যবাদী শক্তির মোকাবেলা করবার জন্যে জোট নিরপেক্ষ দেশগুলিকে একত্রিত করেছিলেন। শ্রীমতী ইন্দিরা গান্ধীও সেই জোট নিরপেক্ষ আন্দোলনকে এগিয়ে নিয়ে গিয়েছিলেন। কিন্তু এখন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী সেই জওহরলাল এবং তার মায়ের নীতিকে কতটুকু বিশ্বাসী সেটা বোঝা যাচ্ছে না। নামের কয়েকটি সম্মেলন হয়ে গেল। সে সম্মেলনে ৩৯ বার মার্কিন সাম্রাজ্যবাদীর কথা উল্লেখিত হয়েছে। কিন্তু ভারতের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী সাম্রাজ্যবাদী শক্তির কথা বলছেন কিন্তু আমেরিকার নাম তিনি একবারও উল্লেখ করেননি। তিনি কেন এই মার্কিন সাম্রাজ্যবাদীর নাম করতে ভয় পান ? না আই, এম, এফ, থেকে ঋণ নেবার ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হতে পারে। কাজেই শুধু মুখে সাম্রাজ্যবাদী সাম্রাজ্যবাদী বলে চিৎকার করলে কিছু হবে না। আসল শত্রুকে চিহ্নিত করতে হবে-কারা আমাদের সর্বনাশ চেষ্টা করছে।

কিন্তু আশ্চর্য্যের ব্যাপার, প্রধানমন্ত্রী, বা তার মন্ত্রীসভার মন্ত্রীরা, বা কেন্দ্রের সরকার পরিচালনা করে যে দল সেই কংগ্রেস দল, তার একটা ঐতিহ্য আছে-প্রায় ১০০ বৎসর তার বয়স, পৌনে দুইশত বৎসর এই দল দেশের স্বাধীনতার জন্য ব্রিটিশদের বিরুদ্ধে লড়াই করেছে-কাজেই তাদের একটা ঐতিহ্য আছে, যদিও সে ঐতিহ্য আজকে আক্রান্ত, সেই দল আজকে সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে একটি কথাও উচ্চারণ করছে না। দেশকে স্বাধীন করবার পরে সাম্রাজ্যবাদীর বিরুদ্ধে, দেশের ঐক্য ও সংহতির বিরুদ্ধে যদি দেশ-

বাসীকে সচেতন না করা হয় তাহলে শুধু সৈন্য সৈন্য করলে তো আর দেশের স্বাধীনতা রক্ষা করা যায় না। ব্রিটিশ সাম্রাজ্যবাদীদের সৈন্য কি কম ছিল? কিন্তু তারা পেয়েছিল ভারতবর্ষকে ধরে রাখতে? সেই বাংলাদেশ স্বাধীন হলো—ইয়াহিয়ার সৈন্য কি কম ছিল? সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের মূল যে শত্রু সেই শত্রুকে যদি চিহ্নিত করা না যায়, সেই শত্রু সম্পর্কে যদি মানুষকে সচেতন করা না যায়, সংগ্রামের ময়দানে তাদের সমবেত করা না যায়, সংগ্রামের ময়দানে তাদের সমবেত করা না যায় তাহলে শুধু বিপদ বিপদ বলে চিৎকার করলে হবে না। সেটা হবে তাহলে সেই রাখাল বালকের মত, যে শুধু বাঘ বাঘ বলে চিৎকার করতো। এই জায়গায় দাঁড়িয়ে মাননীয় রাজ্যপালের কণ্ঠে কণ্ঠ মিলিয়ে সাম্রাজ্যবাদীদের থেকে যে বিপদ সেই বিপদে কি আমরা উদ্বেগ প্রকার করতে পারিনা? আমরা তো ছোট রাজ্যের মানুষ, আমাদের দল ছোট, ছোট একটি রাজ্য চালাই। কিন্তু ত্রিপুরার বিপদ শুধু ত্রিপুরার বিপদ নয় গোটা ভারতবর্ষের। সেই দিক দিয়ে যারা গোটা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বড় দল তাদের একটি ইতিবাচক ভূমিকা থাকা উচিত ছিল। সাম্রাজ্যবাদী শক্তির প্ররোচনা যেমন দেশের ভেতরে রয়েছে তেমনি দেশের বাইরেও রয়েছে। আরো দশ বিশ বৎসর পরে আমাদের দেশ এক থাকবে কি না সে আশংকা আমাদের মনে দেখা দিয়েছে।

আমরা যে ভারতবর্ষের মানচিত্র নিয়ে গর্ব করি, সেদিন আমেরিকায় যারা ভারতীয় ভারতবাসী বাস করেন তাদের একটা সম্মেলন হয়ে গেলে। সে সম্মেলনে ভারতের যে মানচিত্র দেখানো হয় তাতে কাশ্মীরকে দেখানো হয়নি, সেটাকে দেখানো হয়েছে পাকি-স্থানের মানচিত্রে। তখন কিছু নিষ্ঠাবান ভারতবাসী তার প্রতিবাদ করেন এবং তারা এই সম্মেলন থেকে বেরিয়ে আসেন।

খালিস্তানের হেড কোয়াটার হচ্ছে সেই কানাডায়, অস্ট্রেলিয়ায়, আমেরিকায়। পাকিস্তানের মধ্যে তাদের বিরাট ঘাটি আছে। সোভিয়েত দেশের একটি পত্রিকা বলেছে, খালিস্তানীদের সেখানে তিন তিনটি ক্যাম্প রয়েছে। সেখানে খালিস্তান পন্থীদের ট্রেনিং দিয়ে তাদের অস্ত্র হাতে পাঠিয়ে দেওয়া হচ্ছে ভারতবর্ষে পাঞ্জাবের মধ্যে, ভারতবর্ষের ও সংহতিকে বিপন্ন করবার জন্যে। এই ঘটনা। এই জায়গায় দাঁড়িয়ে আজকে ভারতবর্ষের ঐক্য ও সংহতি বিপন্ন।

কি কারণে এই ঐক্য বিপন্ন? কারণ মানুষের দারিদ্র্য, বেকারত্ব, মানুষের ক্রয় ক্ষমতা কম, জীবন ধারণের মান ক্রমশ নীচের দিকে চলে যাচ্ছে। আত্মরক্ষার জন্যে

তাদের ন্যুনতম ব্যবস্থা এই ভারতবর্ষের মানুষের নেই। ১০০ জন মানুষের মধ্যে ৬৫ জন দারিদ্র সীমার নীচে বাস করেন। বড় বড় অর্থনীতিবিদদের মতে ভারতবর্ষের মানুষ ত্রিশ দিনে ৬০ টাকা থেকে ৬৫ টাকা পর্য্যন্ত খরচ করতে পারেন। কাজেই তাদের গরীব বলা যায় না, গরীবের চেয়েও তারা একেবারে অধম। স্বাধীনতার ৪০ বৎসর পরেও সেখানে সেখানে শতকরা ৬৫ ভাগ মানুষ দারিদ্রসীমার নীচে বাস করেন, এই জায়গায় দাঁড়িয়ে মানুষ বিভ্রান্ত হতে পারেন। তাদের এই সমস্যার জন্য যে যেভাবে বলছে সে সেইভাবে চলছে। অন্য দিকে এই ভারতবর্ষের মধ্যে যে ছোট ছোট জাতীগোষ্ঠী রয়েছে তাদের ভাষা, কৃষ্টি, সস্কৃতি এই সব বিকশিত হয়নি। এইগুলিকে বিকশিত করবার জন্যে গণতান্ত্রিক পদ্ধতিতে তাদের সুযোগ-সুবিধা দেওয়া হয়নি। ত্রিপুরাজ্যে এই ধরণের ছোট ছোট জাতী গোষ্ঠি রয়েছেন। কিন্তু ত্রিপুরার বামফ্রন্ট সরকার ত্রিপুরীদের মাতৃভাষা কক্‌বরককে রাজ্যে সরকারী ভাষার মর্য্যাদা দিয়েছেন তাদের পাঠ্যপুস্তক করা হয়েছে এবং স্কুলে শিক্ষা দেওয়া হচ্ছে। এই ভাষাকে বিকশিত করবার জন্য এখানকার বামফ্রন্ট সরকার চেষ্টা করেছেন। কিন্তু ভারতবর্ষের অন্য কোন রাজ্যে তো সে রকম কোন ব্যবস্থা নেওয়া হয়নি। ট্রাইবেল ভারতবর্ষের মধ্যে ৬ থেকে ৭ কোটি। কিন্তু সারা ভারতবর্ষের মধ্যে ট্রাইবেলদের জন্য এখনো পর্য্যন্ত কোন পলিসি গ্রহণ করা হয়নি। একটা ছোট রাজ্য এই ত্রিপুরা যদি এই ট্রাইবেলদের জন্য একটা প্লেন নিতে পারে ভারতবর্ষ বিরাট দেশ, সেখানে কেন এই ধরণের কোন পলিসি থাকবে না? এইটা কি ধরণের ব্যবস্থা? মধ্যপ্রদেশে ১ কোটি ২০ লক্ষ মানুষ ট্রাইবেল। কিন্তু এই ট্রাইবেলদের জন্য তো কোন পলিসি সে রাজ্যের সরকারের নেই।

এই জায়গায় দাঁড়িয়ে সমগ্র উত্তর-পূর্বাঞ্চলে কি ঘটছে? আপনারা মিজোরাম বলুন, নাগাল্যাণ্ড বলুন, মনিপুর বলুন, অস্ত্র কাঁধে নিয়ে ট্রাইবেল ছেলেরা ঘুরছে তাদের বয়স ২০, ২৫ কি ২৮ বৎসর হবে। হবেনা কেন? স্বাধীনতার ৪০ বৎসর পরেও তাদের মায়ের ভাষায় কথা বলতে পারেনা। নিজেদের কৃষ্টি সংস্কৃতি অবহেলিত। তারা নিজেদের ভাষায় গান গাইতে পারেনা। এই ভাষার বিকশিত হবার সুযোগ নেই। কোর্টে গিয়ে মেজিষ্ট্রেটের কাছে তার নিজের ভাষায় তার উপর

অত্যাচারের কাহিনী বলতে পারেনা, ডাক্তার বাবুদের কাছে গিয়ে তার নিজের অসুখের কথা তার ভাষায় বলতে পারেনা, ডাক্তারবাবু তার কথা বুঝেন না।

কাজেই এইটা একটা দারুন জিনিস। 'কি হলো? দেশতো স্বাধীন হলো ৪০ বছর হয়েছে, কিন্তু কি হয়েছে! তোমার ভাষা, তোমার কৃষ্টি, তোমার সংস্কৃতির উন্নতি হয়েছে? চলে এসো আমাদের পাশে, রাইফেল কাঁধে নাও, এদেরকে তাড়াও, কোথাও বাঙ্গালী, কোথাও বা আসামী, কোথাও বা অন্য কোন জাতীর লোকদের। দেখবে তোমাদের দেশ স্বাধীন হয়ে যাবে। সব সমস্যার সমাধান হয়ে যাবে।

এইটা হচ্ছে ভুল পথ। রিজিওন্যাল অটোনোমি সেটা ভারতবর্ষের সংবিধানে উল্লেখ রয়েছে। কিন্তু ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার, বা বিভিন্ন রাজ্য যে সব কংগ্রেস দল আছে তারা কোথাও এই ধরণের অটোনোমি দিচ্ছে না। গোর্খাল্যাণ্ড তো যে আজকে যে আন্দোলন চলছে তার মূল কারণ কি? এই পশ্চিমবঙ্গে কংগ্রেস এবং বামফ্রন্ট মিলে যুক্তভাবে সিদ্ধান্ত নেয় যে, নেপালী ভাষাকে সংবিধানের অষ্টম তপশিলভুক্ত করবার জন্য দাবী করা হবে। এই দাবী জানানোও হয়। কিন্তু আজকে কংগ্রেস বলছে যে না এইটা দেওয়া যাবে না। কিন্তু কি দৃষ্টিভঙ্গী নিয়ে এই সংবিধানের মধ্যে এই রিজিওন্যাল অটোনোমির কথা উল্লেখ করা হয়েছিল? আজকে কারা তাকে ধূলিসাৎ করছে? কারা তাকে অস্বীকার করছে? এই যে, ছোট প্রশ্ন, এই প্রশ্ন আজকে ছোট ছোট উপজাতি গোষ্ঠিগুলির মধ্যে উঠেছে। আজকে সমগ্র উত্তর পূর্বাঞ্চলে শ্লোগান উঠেছে, এই গোটা অঞ্চলটাকে একটা খ্রীস্টান রিজিওনে তৈরী করতে হবে। মানুষকে ধর্মান্তরিত করা হচ্ছে, ত্রিপুরাতেও হচ্ছে। বিশেষ করে যারা ট্রাইবেলদের মধ্যে গরীব তাদের সেই দুর্বলতার সুযোগ নিয়ে কখনো তাদের ছেলেমেয়েদের বই দিচ্ছে, স্কুল দিচ্ছে পোষাক দিচ্ছে খাবার দিচ্ছে, এমনকি অর্থ সাহায্য করছে। আর বলছে কি লাভ হলো? বরং এই ধর্মে চলে এসো। এইটা হচ্ছে। কিভাবে একটা বিপজ্জনক একটা অবস্থার মধ্যে তাদের নিয়ে যাচ্ছে।

এরপর ভাষা-স্বাধীনতার শুরু থেকে এই ভাষার জন্য যে নীতি সরকার নিয়েছেন

সেটা ভুল নীতি তারা অনুসরন করছেন। আমরা দেখছি চাপিয়ে দিয়ে একটা রাষ্ট্রের ভাষা নির্ধারন করা যায় না। মানুষ তার দৈনন্দিন জীবনের অভিজ্ঞতার মধ্যে দিয়ে কোনটা রাষ্ট্রভাষা হবে তা নির্ধারন করবে। জোর করে কারো ভাষাকে কারোর উপরে চাপিয়ে দেওয়া যায় না। ভাষা চাপিয়ে দিয়ে কি হয়—এই বাংলাদেশ তার জ্বলন্ত প্রমাণ। ১৯৫২ সালে যখন তার উপর চাপিয়ে দেওয়া হয়েছিল যে, না বাংলা টাংলা হবে না। সেই জায়গায় ৫২ সালে পোষ্টার লেখা হয়েছিল যে, আমরা মায়ের ভাষায় পড়তে চাই, মায়েব ভাষা শিখতে চাই। তখন তো বাংলাদেশের লোকেরা জানতো না যে, এই পোষ্টার লেখার মাধ্যমেই স্বাধীন বাংলাদেশেব গোড়া-পত্তন হয়েছে। ৫২ সালে লেখা সেই পোষ্টার ১৯৭১ সালের পূর্ণাঙ্গরূপ নেয়—স্বাধীন বাংলাদেশের মধ্যে দিয়ে। অথচ আমরা দেখছি এই ভারতবর্ষের মধ্যে বিশেষ করে দক্ষিণ ভারতে তামিলনাডুতে কংগ্রেস এবং এ, আই, ডি, এম, কে, দল হিন্দি ভাষাকে জোর কবে চাপিয়ে দিযে সেখানে একটা অস্থিবতার সৃষ্টি করছে। সংবিধানে যা আছে, সেটাকে আমবা স্বীকার করি। কিন্তু তাকে ভিত্তি করে একটা সভিনিষ্টিক গভার্ণমেন্ট-হিন্দি ভাষার মানুষের সঙ্গে অহিন্দী ভাষার মানুষেব মধ্যে একটা রায়ট সৃষ্টি করতে চাইছে। গোটা দক্ষিণ ভারতে আজকে উত্তেজিত, টগবগ করে ফোটছে। এবং আমরা দেখছি কিছু রাজনৈতিক দল এমন সব কথাবার্তা বলছেন, সর্বনাশা—সেটা আমরা কখনো সমর্থন করতে পারি না। এই নীতিতো সংশোধিত হওয়া দরকার। কেন তার জন্য এমন সব ঘটনা ঘটছে? হিন্দি ভাষার সঙ্গে কারো তো বিরোধ নেই। তেমনি ইংরেজী ভাষার সঙ্গেও কারো বিরোধ নেই। আমি যদি সত্যি আমার নিজের মাতৃভাষাকে শ্রদ্ধা করি অন্যের মাতৃভাষাকেও শ্রদ্ধা করতে হবে, ভালবাসতে হবে।

একটাকে বাদ দিয়ে আর একটা হয় না। হতে পারে না। সুতরাং এই ভাষা নীতি আজকে ভারতবর্ষের ঐক্যের উপর আঘাত করছে। এটাকে অস্বীকার করার উপায় নেই। সবচেয়ে বিপজ্জনক যেটা, ধর্ম এবং রাজনীতিকে এক করে ফেলা হয়েছে। শুধু পাঞ্জাবে কেন, পাঞ্জাবে শুধু ধর্মের ব্যাপার ঘটেছে তা নয়। ক্ষমতায়

টিকে থাকার জন্য আমরা দেখছি, বিশেষ করে শাসক দল, অত্যন্ত দুর্ভাগ্য, ঐতিহ্যময় রাজনৈতিক দল, যারা ভারতবর্ষের সংবিধান তৈরী করেছেন, যারা স্বাধীনতা সংগ্রামে অংশ নিয়েছেন, যারা এই কথাগুলি রাত দিন সবচেয়ে বেশী আওড়াতেন, তারা আজকে দেখছি সমস্ত কিছু উল্টো পাল্টা করে দিচ্ছে। উত্তর প্রদেশে রাম জন্মভূমি, বাবার মস্‌জিদ নিয়ে বিতর্কটা কে সৃষ্টি করেছে? স্বাধীনতার পরে গত '৩৫ বছর কোর্ট কাছারী চলছে। হঠাৎ করে দেখা গেল উত্তর প্রদেশ সরকার সেখানকার কোর্ট রায় দিয়েছে যে আজকে থেকে এটা হিন্দুদের মন্দির। এটা ছেড়ে দাও। এর দরজা খুলে দাও। আর সবাই মিলে মিছিল করছে আমরা জিতেছি। তার প্রতিক্রিয়া কি হল? সারা ভারতবর্ষে দাঙ্গা লেগে যাওয়ার মত অবস্থা হল। ঘোষণা করা হল ২৬ জানুয়ারী বয়কট করা হবে। একটা সংগঠন তৈরী হয়ে গেল। এই জিনিষটার কি দরকার ছিল? এই ধর্মীয় প্রতিষ্ঠান নিযে বিতর্কে কি হবে। হতে পারে এটা রাম জন্মভূমি। কিন্তু আজকে ব্যাপারটা যে জায়গায় এসে দাঁড়িয়েছে এর সমাধান কিভাবে হবে? এটা কেন করা হল? এটা করা হল, এর আগে শাহ বানু মামলাকে ভিত্তি করে কেরালার মধ্যে যে ঘটনা ঘটে গেল, মুসলমান মেয়েদের যে জীবন যাত্রা, একজন স্বামী একাধিক মহিলাকে বিয়ে করতে পারে এবং তালাক দিতে পারে। এটা পরে সুপ্রীম কোর্টে গেল। সুপ্রীম কোর্ট রায় দিলেন যে, না তাকে খোরপোষ দিতে হবে। প্রধান মন্ত্রীর কথা হল সমস্ত বিরোধী দলের নেতাদের সংগে। কিন্তু তিনি সেখান থেকে শিফ্‌ট করলেন। মুসলমান নেতারা বললেন এটা হতে পারে না। তারা ক্ষেপে যাচ্ছেন। আমাদের ধর্মের উপর আঘাত। রাজীব গান্ধী অসহায়। ভোটে জিততে হবে। কাজেই সেই জায়গায় গিয়ে সারেণ্ডার করলেন। সংশোধনী হলো যে, না খোরপোস দিতে হবে। তবে যে স্বামী তালাক দিবেন তিনি দিবেন না। কে দেবেন? মহিলা বাবার বাড়ীতে চলে যাবেন। বাবা খোরপোষ দিবেন। বাবা যদি না থাকে তাহলে ভাই দেবেন। ভাই যদি না থাকে তাহলে আত্মীয়রা দেবেন। এটা হতে পারে? এটা সূর্যকে চাঁদ বলার মত ব্যাপার। বাবা বিয়ে দিলেন হাজার হাজার টাকা খরচ করে, সম্পত্তি বিক্রি করে। তারপর সেই মেয়ের দায়িত্ব কোন্‌

বাবা নিতে যাবেন ? কোন. ভাই নেবেন ? এটা কি বাস্তবের সঙ্গে সঙ্গতিপূর্ণ ? এটা হচ্ছে মোল্লা যারা প্রতিক্রিয়াশীল তাদের খুশী করবার জন্য। এটা কে ব্যালান্স করার জন্য বাবার মস্‌জিদ ব্যাপারটা করা হল। এই যে পদ্ধতি, এটা কি ভাল পদ্ধতি ? এটা তো ভাল পদ্ধতি নয়। ধর্মীয় পোলারাইজেশান হয়ে যাচ্ছে। একদিকে মুসলমানেরা বলছেন, আমর ভারতবর্ষের মধ্যে সাত ভাগ হতে পারি, কিন্তু পৃথিবীর মধ্যে আমরাই সবচেয়ে বড় ধর্মীয় জাতি গোষ্ঠির মানুষ। বিপজ্জনক! উল্টো দিক থেকে আমরা দেখছি আজকে বিশ্ব হিন্দু পরিষদ, বি, জে, পি, আর, এস, এস, আমাদের এই ত্রিপুরা রাজ্যের মধ্যেও সক্রিয়। এরাও পোলারাইজড করছে। লোকসভায় কযদিন অধিবেশন সুরু হয়, প্রথমদিন সেখানে কত বড় জমায়েত করেছে বি, জে, পি,। সেখানে হিন্দু সনাতন পন্থী থেকে সমস্ত বক্তব্য রাখার চেষ্টা করা হয়েছে এবং সমস্ত বক্তব্যের মুল প্রতিপাদ্য বিয়ে হচ্ছে মুসলিম বিরোধিতা। মুসলিমদের বিরুদ্ধে ঘৃণা বিদ্বেষ ছড়ানো কেরালা মধ্যে আমরা দেখছি আরও করুন চিত্র। ১৪০ জনের বিধানসভার মধ্যে কংগ্রেস দল সংখ্যা গরিষ্ঠ। সমস্ত ধর্মান্ধ রাজনৈতিক দলগুলির বিধায়কদের সঙ্গে বসেছে আপনারা আসুন মসজিদ বানিয়ে দেব। কংগ্রেস না থাকলে কি দেশটা অশুদ্ধ রয়ে যাবে। ভারতবর্ষের সংবিধানে তো এই কথা বলা নেই যে, এখানে যে দল থাকবে তাদেরই দেশটাকে চালাতে হবে।

ক্ষমতা থেকে সরে যাওয়ার মত অবস্থার সৃষ্টি হলে ধর্মকে ব্যবহার করা হয়ে থাকে এবং শুধু তা নয়, আজকে আমরা লক্ষ্য করছি ক্ষমতায় যেখানে টিকে থাকতে হবে তার কাছে উগ্রবাদ, বিচ্ছিন্নতাবাদী তাদের সঙ্গে সমঝোতা করছেন। এই পদ্ধতি অনুসরণ করার মধ্য দিয়ে কংগ্রেস দলের শক্তি বা মহিমা বাড়ছে না। দেশ আগে তারপর দল মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে সঠিকভাবে এই উদ্বেগ প্রকাশ করছেন। তাই আমাদের সভায় সবাই উদ্বেগ প্রকাশ করবেন। তার জন্য নিশ্চয়ই আমরা আবেদন রাখব। আমাদের রাজ্যের পরিস্থিতি আমি বিস্তৃত করে বলবার চেষ্টা করব না। কিন্তু এটা ঠিক যে টি. এন. ভি'র বে-আইনী হয়েছে কেন্দ্রীয় সরকার এটাকে বে-আইনী ঘোষণা করেছেন। বামফ্রন্ট সরকার এটাকে বিরোধিতা করবেন। এখানে কিছু অঞ্চলকে উপদ্রুত এলাকা ঘোষণা করা হয়েছে। কেন্দ্রীয় সরকার যেভাবে

চেয়েছিলেন যে রাজ্য সরকারের কোনরকম নিয়ন্ত্রণ থাকবে না, রাজ্য সরকারের সমস্ত ক্ষমতা অস্বীকার করার অর্থ হচ্ছে গণতন্ত্রের প্রতি অশ্রদ্ধা, সেভাবে হয়নি। কেন্দ্রীয় সরকারের মধ্যে যারা আছেন, নেতৃত্বের একটা অংশ সেটাকে মেনে নিয়েছেন। তার ফলে মিলিটারী নয়, প্যারা মিলিটারী ফোর্স হিসাবে আসাম রাইফেলস এখানে এসেছে। এবং রাজ্য সরকারের সংগে সহযোগিতা করে কাজকর্ম করছেন। টি, এন, ভি -এর সন্ত্রাসবাদও কিছুদিন যাবত বন্ধ। কিন্তু আমি অন্তত বলতে চাই যে, এর থেকে আমাদের আত্মতৃপ্তির কোন কারণ নেই। যদি আমরা মনে করি যে সমস্যাটা মিটে গেল তাহলে ভুল করা হবে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে এ রাজ্যের নাগরিকদের দৃষ্টি আকর্ষণ করব যে মিলিটারী দিয়ে দেশের ঐক্য সংহতি রক্ষা করা যায় না। বিরোধী দলের বন্ধুরা এইগুলি বুঝতে চাইছে না। কিন্তু আজকে আমরা দেখি, প্রধানমন্ত্রী এই কথা বলেন। পাঞ্জাব প্রশ্নে যখন বলা হয় এখানে সরকারকে ভেঙে দিলে সমস্যার সমাধান হবে তখন তিনি বলেন যে, মিলিটারী ইজ নদি নট দি অনলী সলিউশান। গতকালকে জমায়েত হল, শুধু কি আকালী দল ? সমস্ত দল সেখানে গিয়েছে। আমরাও এই কথা বলেছি বার বার। এটা শুধু বামফ্রন্ট সরকারের কথা নয়, সমস্ত ত্রিপুরার ২২ লক্ষ মানুষের কথা। দল মতের উর্ধে থেকে আসুন না দেশটার সার্বভৌমত্ব রক্ষার চেষ্টা করি। কিন্তু আমরা দেখি এই প্রস্তাবের উপর কোনরকম সিদ্ধান্ত করতে পারে না যে সমস্যা সমাধান হয়ে গেল। টি, এন, ভি,-এর, হেড কোয়ার্টার চট্টগ্রামে। আমরা আবার মাননীয় প্রধানমন্ত্রীর কাছে আবেদন জানাবে যে, আন্তর্জাতিক প্রশ্নে তিনি আলাপ আলোচনা করুন। দেশ বিদেশের সমস্যা সম্পর্কে আলোচনা তিনি করেন। দক্ষিণ আফ্রিকার শিশুদের জন্য তাঁর রোদন ভরা কান্না। খুব ভাল। কিন্তু এই ত্রিপুরার সমস্যাকে সমাধান করার জন্য কেন চেষ্টা করছেন না ? ব্যাপারটাকে কেন সার্কে নিচ্ছেন না। সার্কের মধ্যে ভারতবর্ষের একটা ভূমিকা আছে, তার কথাবার্তার একটা মূল্য আছে। শ্রীলঙ্কার সমস্যা আলোচনা করার জন্য বাঙ্গালোরে একদিন আগে প্রধানমন্ত্রী চলে যেতে পারেন। এরশাদ সাহেব সভাপতি ছিলেন। তার সংগে কেন আমাদের ব্যাপারটা নিয়ে আলোচনা করা গেল না ? কেন চাপ সৃষ্টি করা হচ্ছে না, টি, এন, ভি,-দের বে-আইনী ঘোষণা করুন এরসাদ সাহেব। তাদের তুলে দিন ত্রিপুরা সরকারের হাতে। তারা ভারতবর্ষের পতাকা পোড়াচ্ছে। ২৬শে জানুয়ারী মানে না। তারা দেশের পতাকা নামিয়ে ফেলে। তারা স্বাধীন ত্রিপুরার আন্দোলন করে।

কেন চাপ সৃষ্টি করা হচ্ছে না ? ঐখানে যে-সব টি, এন, ভি ঘাটি গেড়ে আছে, তাদের কেন বে-আইনা ঘোষনা করা হচ্ছে না এবং কেন বলা হচ্ছে না, যে তাদেরকে ত্রিপুরা সরকারের হাতে তুলে দেওয়া হউক ? কিন্তু এসব তো কিছু করা হচ্ছে না, ওরা যে সমস্ত দেশদ্রোহী কার্য্যবলাপ করছে, ওরা যে ভারতের জাতীয় পতাকা পুড়ছে, ভারতের স্বাধীনতা দিবস মানছে না, ২৬শে জানুয়ারী মানছে না দেশের পতাকে নামিয়ে স্বাধীন ত্রিপুরার শ্লোগান দিচ্ছেন, এটা তো প্রধানমন্ত্রী তাদেরকে বলতে পারেন এবং তাঁর এটা বলা উচিত। কাজেই এই দিক থেকে বলব যে, প্রশ্ন মিলিটারীর নয়, প্রশ্নটা টি এন. ভিকে বে-আইনী ঘোষনা করা নয় আসল যে সমস্যা, সেটা হচ্ছে রাজনৈতিকা প্রধানমন্ত্রীও আজকে এটা বলছেন, কেন বলছেন না সমস্যার মুখামুখি হয়ে একথা বলতে তিনি বাধ্য হচ্ছেন। আর এটাই হচ্ছে, এই সমস্যার ইতিবাচক দিক। কাজেই আমি বলব, আমাদের রাজ্যে যারা বিশৃঙ্খলা সৃষ্টি করবার চেষ্টা করছেন, তাকে সর্ব ভারতীয় সমস্যা হিসাবে, জাতীয় সমস্যা হিসাবে বিচার করে, তার সমাধান করবার জন্য এগিয়ে যাবার চেষ্টা করুন এবং এই জায়গায় যেটা মূল লক্ষ্য—শান্তি, সেটাকে দল, মত, জাতি, ধর্ম, বর্ন এবং সমপ্রদায় নির্বিশেষে আমরা সবাই মিলে যদি ঐক্যবদ্ধ হয়ে রুখে দাঁড়াই, তাদেরকে যদি জনবিচ্ছিন্ন করা যায়, কোনঠাঁসা করা যায় এবং নির্মূল করা যায়, তাদের বিরুদেধ যদি ঐক্যসংহতি গড়ে তোলা যায়, এর মধ্য দিয়ে শুরু ত্রিপুরাই নয় গোটা ভারতকে শক্তিশালী করা যাবে। এই দিক থেকে মাননীয় রাজ্যর পাল তাঁর ভাষণের মধ্যে যে গুরুত্বপূর্ণ আন্তর্জাতিক, জাতীয় আন্দোলন সে রাজ্যের ভিতরে বা বাহিরের সমস্যার সমাধানের ক্ষেত্রে, তাঁর বক্তব্য রাখার চেষ্টা করেছেন। আমি মনে করি তাঁর ভাষণ অত্যান্ত সঠিক এবং বাস্তবোচিত এবং গুরুত্বপূর্ণ জাতীয় গুরুত্ব দৃষ্টিকোন প্রসূত। কাজেই আমি আশা করব, এসভা সর্ব সমুমতিক্রমে তাঁর এই সব বক্তব্যকে সাধুবাদ জানাবেন এবং তাঁর বক্তব্যের যে স্পিরিট, তাকে ভিত্তি করে আগামী দিনে রাজ্যে রাজ্যে শান্তি ও সংহতি করে ভারতেকে রক্ষা করা বা সুন্দরভাবে গড়ে তোলার জন্য এগিয়ে আসবেন, একথা বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

শ্রীভানুলাল সাহাঃ- মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ৬ই মার্চ এই সভায় মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ রেখেছেন, তার উপর ধন্যবাদ সূচক যে প্রস্তাব এসেছে- তাকে আমি

সমর্থন করে আমি আনার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল, তাঁর এই ভাষণে দেশের এবং রাজ্যের বিভিন্ন যে সমস্যা এবং তার সমাধানের ক্ষেত্রে যে উদ্যোগ সেগুলির উপর তাঁর মতামত আলোকপাত করেছেন। আমি যে কথা বলতে চাই- সেটা হল আমাদের এই রাজ্যের মধ্যে এখন যে সমস্যা সেঁ সমস্যা তাঁর এই ভাষনের মধ্যে সংক্ষিপ্ত আকারে লল্লেখ করা হয়েছে। আমাদের রাজ্যের প্রধান সমস্যা হল জাতি-উপজাতির মধ্যে ঐক্য রক্ষা করা। সেই ঐক্য বিনষ্ট করার ক্ষেত্রে বিভিন্ন শক্তি যেমন ক্রিয়াশীল, তেমনি এই ঐক্যকে রক্ষা করার জন্য বানফ্রন্ট সরকার, স্ব-শাশিত জেলা পরিগদ এবং রাজ্যের গলতান্ত্রিক জনগন, তাদের সমস্ত শক্তি দিয়ে চেষ্টা চালিয়ে যাচ্ছেন। আমরা দেখি ১৯৮০ সালের স্বল্পকালীন সময়ের যে দাঙ্গা, সেই দাঙ্গার ক্ষতকে শুধু মুছে দেওয়া হয় নি, এই ধরনের দাঙ্গা যাতে পুনঃরায় না ঘটতে পারে, সরকার এবং জনগনএকযোগে অতন্ত্র প্রহরীর মত কাজ করে চলেছেন। আমাদের বাজ্যের বিপদগামী কিছু উপজাতি যুবক স্বাধীন ত্রিপুরার শ্লোগান দিয়ে বিদেশী রাষ্ট্রে ঘাটি গেড়ে রাজ্যের অভ্যান্তরে ঢুকে রাজ্যের লোকজনদের খুন করে চলেছেন। এটা গত কয়েক বছরের ঘটনা। এই চল্তি যে বছর, এই বছরে তাদের আক্রমনের ধারা ছিল অত্যন্ত মারাত্মক। উপজাতি স্ব-সাসিত জেলা পরিষদ-এর সীমান্ত অঞ্চলে একনাগারে শুধু অ-উপজাতিদের খুন করা শুরু করেছিল। জাতিউপজাতির মধ্যে সম্প্রতি বামফ্রন্ট সরকার এবং শান্তিকামী জনসাধারণ রক্ষা করছেন, তার মূলে কুঠারাঘাত করে পুনঃরায় আজ একটা দাঙ্গা বাঁধিযে দিতে চাইছে, এটাই হল তাদের মূল লক্ষ্য। আমরা দেখেছি যে নভেম্বর/ডিসেম্বর মাসে এই ধরনের ঘটনাগুলি পর পর ঘটেছে এবং গনতান্ত্রিক শক্তি যেখানে খুব দুর্বল, সেখানে তারা সফলকাম হওয়ার চেষ্টা করেছিলেন। তাই আমরা দেখি, অমরপুরের মালবাসাতে তারা দুই এক জন অ-উপজাতিকে খুন করে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে, সেই সব বিপদগামী যুবকদের যদি আমরা মূল স্রোতে ফিরিয়ে না আনতে পারি, রাজনৈতিকভাবে মোকাবিলা করার যে শ্লোগান রাজ্য সরকারের পক্ষ থেকে রাখা হয়েছে, সেটাকে আমরা কার্য্যকরী করতে পারব না, যদি বিরোধীরা সরকারের সংগে এই সম্পর্কে সহযোগিতা না করেন। শুধু বামফ্রন্ট সরকারের বিরোধীতা করাব জন্যই যদি বিরোধীতা করেন, তাহলে এটা সম্ভব হবে না। অথচ আমাদের বিশ্বাস যে রাজ্যের শান্তি রক্ষার

জন্য তার এই পথে না গিয়ে সরকারের সঙ্গে সহযোগিতা করার জন্য এগিয়ে আসবেন। কিন্তু তা না করে যদি ঐ বিপদগামী যুবকদের উৎসাহ দেন অথবা তাদের সাহায্য করেন, সেটা নাকি ইতিমধ্যে রাজ্যের জনগণ জেনে ফেলেছেন যে টি. এন, ভি হয়ে তাদের সাহায্যকারী হয়ে বিভিন্ন অঞ্চলের মধ্যে গিয়ে অর্থ তোলার ক্ষেত্রে সাহায্য সহায়তা করছেন, শুনেছি এর মধ্যে নাকি কমিশন পাওয়ার ব্যবস্থা আছে। এই খবর বেরিয়ে আসছে যারা নাকি আত্মসমর্পন করেছেন, তাদের স্বীকারোক্তি থেকে। সেটা হল টি. এস. এফ. সেই টি. এস. এফ শুধু অর্থ তোলায় ব্যাপারেই সাহায্য করছে না, লাটিয়াছড়ার ঘটনাও তার একটা জ্বলন্ত দৃষ্টান্ত। এখানে আসল টি এন, ভি বলে কিছু নেই, সবই নকল টি, এন, ভি, সেখানে কিছু উপজাতি কর্মচারী সামতি লোক বা টি, এস এফ-এর লোক এই ঘটনা ঘটিয়েছে। স্যার, এটা কেমন ঘটনা একবার শুনুন—২৫ তারিখ সন্ধ্যা রাতে এই ঘটনা হল, আর ঐ দিনই রাত্রি ৩টার সময়ে বিশ্রামগঞ্জ বাজারে পোস্টারিং করা হল টি এন ভির নামে, পর দিন ভোর বেলায় প্রমোদনগর এবং অমরেন্দ্র নগরে পতাকা পুড়ানো হল। স্যার, টি. এন, ভির শক্তি তো এত নেই, তাহলে তারা কারা? যারা ল্যাটিয়া-ছড়াতে খুন করল, বিশ্রামগঞ্জ বাজারে পোস্টারিং করল এবং প্রমোদনগর আর অমরেন্দ্র নগরে জাতীয় পতাকা পুড়ালো। স্যার, মরণ ভৌমিকের মেয়ে এখনও বেঁচে আছে, সে নাম বলেছে এবং তাদের চিনতে পেরেছে—কারা, যারা ঘরের মধ্যে ঢুকে আক্রমন করেছিল। তাই আজকে আমাদের করনীয় কাজ হল ঐ সব কোলাবরেটদের বিরুদ্ধে কোলাবরেটদের কার্য্যকলাপকে আমরা যাতে চিহ্নিত করতে পারি, সেই চেষ্টা আমাদের করতে হবে, আর তাহলে পরে রাজ্যের অভ্যন্তরে টি, এন, ভির উগ্রপন্থি যে কার্য্যকলাপ, তাকে অনেকাংশে দমন করতে পারব। আর এই ক্ষেত্রে আমরা আমাদের দায়িতব অবশ্যই পালন করব স্ব-শাসিত জেলা পরিষদ সেখানে গিয়ে যে কাজ গুলির জন্য টি এন, ভি তাদের নূতন রিক্রুয়েট খুঁজে পায় টি, এন, ভির প্রতি সহমত আচরণ করে তাদের সম্পর্কে খোঁজ খবর নিয়ে তার অর্থনৈতিক পরিকল্পনাগুলি কার্য্যকরী করবেন যাতে ঐ সব উন্নয়ন মূলক কর্মসূচীর দ্বারা আকৃষ্ট হয়ে লোকেরা বিপদগামী না হতে পারে। বিশেষ করে স্ব-শাসিত জেলা পরিষদ গঠনের মধ্য দিয়ে উপজাতি জনগোষ্টির মধ্যে যেভাবে আস্থা ফিরে এসেছে, তাকে নষ্ট করে দেওয়ার জন্য একদল কায়েমী স্বার্থের লোক প্রচেষ্টা চালিয়েছে। কাজেই শুধু স্ব-শাসিত জেলা পরিষদের গঠনই না,

তার সামগ্রিক উন্নয়ন ক্ষেত্রে আরও দ্রুত উন্নসনের জন্য সমাজের জন্য অংশের মানুষের সঙ্গে মিলিত হওয়ার যে চেষ্টা, সেটাকে বাস্তবে রূপ দিতে গেলে শুধু রাজ্য সরকারই নয়, কেন্দ্রীয় সরকারের তরফ থেকে আরও বেশী করে অর্থ সাহায্য আসতে হবে, আর তাহলে পরেই এই রাজ্য থেকে উগ্রপন্থীর মূল নির্মূল করা সম্ভব হবে। কিন্তু এটা করতে গিয়েও আমরা লক্ষ্য করছি যে, "আমরা বাঙ্গালীর" শ্লোগান এখনও মরে যায় নি। এমন কি এই বিধানসভার একজন দায়িত্বশীল সদস্য হয়ে মাননীয় সদস্য শ্যামা চরণ বাবু শান্তির বাজারে যে বক্তৃতা করেছেন, তার মধ্য থেকে আমরা সেটার ইঙ্গিত পাই। উনি সেখানে বলেছেন,-অ-উপজাতিরা যদি মনে করেন, তাহলে তারা স্ব-শাসিত জেলা পরিষদ এলাকা থেকে চলে যেতে পারেন। তাই বলি-- এটা কিসের ইঙ্গিত? জেলা পরিষদকে বিপন্ন করে তোলার জন্যই কি এই শ্লোগান দেওয়া হচ্ছে না? প্রকাশ্য সভায় উনি এই ধরনের বক্তৃতা দিয়েছেন, যেটা সাধারণ মানুষ নিজেরাই শুনতে পেরেছে। অথচ এই জেলা পরিষদ হচ্ছে—জাতি-উপজাতির মধ্যে ঐক্যের একটা গ্যারাণ্টি তার বিরুদ্ধেও শ্লোগান দেওয়া হচ্ছে। এছাড়া আমরা আরও দেখি এই জেলা পরিষদকে বিভিন্নভাবে দূর্বল করার যে সব সুযোগ আছে, তা নিয়ে একটা সর্ব ভারতীয় রাজনৈতিক দল নির্বাচনের লাভা-লাভের প্রশ্নে বিচ্ছিন্নতাবাদকে মদত দিয়ে যাচ্ছে। এই অবস্থায় দাঁড়িয়ে মানীয় রাজ্যপালের ভাষনের মধ্যে স্ব-শাসিত জেলাপরিষদ অংশে উনি যে বক্তব্য রেখেছেন এই বছরে প্রায় ২৫ কোটি টাকা এই অঞ্চলে খরচা হবে বলে যে ইংগিত দিয়েছেন এটা আশার কথা। আমরা দেখছি শুধু জেলাপরিষদই নয় আমরা দেখছি কেন্দ্রীয় সরকার এই রাজ্যের প্রতি কি দৃষ্টিভংগী পোষন করেন '৮০ সালের জুনের দাংগার পর একটা ব্যাপক তদন্ত হয়েছিল —দীনেশ সিং কমিশন দ্বারা। তাঁরা সমস্যার খুব গভীর যাওয়ার চেষ্টা করেছিলেন। তাঁরা সব কিছু দেখে শুনে এইরাজ্যে যাতে এই ধরনের পরিবেশের সৃষ্টি না হয় তার জন্য কতগুলি সুপারিশ করেছিলেন তাঁরা বলেছিলেন যে এই রাজ্যে রেল যোগাযোগ সম্প্রসারন করতে হবে এই রাজ্য প্রচুর কাঁচা মাল আছে অতএব এইরাজ্যে কাগজ কল হতে পারে। এ এই সব কথা তারা মেনশান করেছিলেন। কিন্তু বাস্তবে আমরা দেখছি আমামাদের রাজ্যে যে বিরাট বেকার বাহিনী আছে তাদের জন্য কিছু না করলে ওরা বিপথগামী হওয়া সম্ভব বিভিন্নজায়গায় যা হচ্ছে উনার ভাষনে উনি বলেছেন সেই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার খুব একটা উৎসাহ নিয়ে এগিয়ে আসছেন না। ত্রিপুরার জন্য শুধু টাকা দিয়েই নয় ত্রিপুরার বেকার

যুবকদের প্রশ্নে কেন্দ্রীয় সরকারকে আরো সুষ্ঠু ভাবে এগিয়ে আসতে হবো আজকে ত্রিপুরাকে ভারতবর্ষের মধ্যে রাখার জন্য যে চেষ্টা সেটাকে ভাংগার জন্য চেষ্টা চলছে অর্থাও সংহতি রক্ষার প্রশ্নে সঠিক ভুমিকা নিয়ে এগিয়ে আনতে হবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমরা দেখছি যে, দুই দুইটা বাজেট পালামেণ্টে পেশ করা হল অথচ এই সমস্যার সমাধানের সঠিক কোন ইংগিত সেখানে আমরা দেখছি না। আর এই প্রসংগে আমি মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের জিজ্ঞাসা করছি যে, কংগ্রেস করলেই কি সমস্যার সমাধান হয়ে যাবে ? তাই যদি হত তাহলে মেঘালয়ে, অরুনাচলে সেই সব রাজ্যগুলিতে তো কংগ্রেস ছিল, কই সেই সব রাজ্যেতো এক ইঞ্চি ও রেলপথ যায়নি।
তাহলে দেখা যাচ্ছে আপনারা কংগ্রেস করছেন মন্ত্রীত্বের জন্য জনগনের কল্যানের জন্য নয়। স্যার, আমরা যে টাকা জনগনের কল্যানের জন্য চাইছি সেই টাকা কেন্দ্র থেকে আসছে না। তবু আমরা যে টাকা পাই আমরা সেই টাকা শুধু খরচাই করি না তার উপরেও আমাদের খরচা করতে হয়। আমরা আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকার জাতীয় সংহতির নামে জাতি উপজাতি মৈত্রিয় প্রশ্নে যে পরিমান অর্থের আমাদের প্রয়োজন সেই টাকা আমরা কেন্দ্র থেকে পাচ্ছিনা। আমরা দেখছি যে মাননীয় রাজ্যপাল রাজ্যের বলিষ্ঠ অর্থনৈতিক উন্নয়নে ত্রিপুরাতে রেলওয়ের উপর যথেষ্ট গুরুত্ব দিয়েছেন অথচ আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকারের ত্রিপুরাতে রেল সম্প্রসারনের প্রশ্নে বাজেটে টাকা থাকেনা। আমরা আশা করব কেন্দ্রীয় সরকার ৮৭--৮৮ সালের বাজেটে এর জন্য অর্থের সংস্থান রাখছেন—যদিও আমাদের বাস্তব অভিজ্ঞতা অন্য কথা বলে তাছাড়া আমরা দেখছি যে ত্রিপুরার উপজাতি জনগনের স্বার্থ রক্ষার জন্য বামফ্রন্ট সরকার যে কর্মসূচী নিয়েছে সেগুলিও উল্লেখ করা হয়েছে শুধু তাই নয় তপশীল জাতি এবং অন্যান্য দরিদ্র অংশের মানুষের জন্য এন, আর, ই, পি, এস, আর, ই, পি, এস, আর ই, পি, ইত্যাদির মাধ্যমে বিভিন্ন পরিকল্পনার কথা আমরা দেখতে পাই। এখানে আমরা দেখছি আমাদের মাননীয় সদস্য শ্রী সুধীর রঞ্জন মজুমদার মহোদয় ৩২ দফা সংশোধনী এনেছেন শুধু নো মেনশান নো মেনশান! সেখানে ২২নং দফায় বলা হয়েছে। there is no mention about the failure of the Government to provide employment to rural unemployed througout the year'। ত্রিপুরায় ২ লক্ষ বেকারের জন্য যদি আমাদের ১০০ মেনডেজ কাজের সৃষ্টি করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকার আমাদের

দিতে হবে ৫০ কোটি টাকার উপর। আর বাস্তবে আমরা কি দেখছি, সেখানে কোটিতে আসে না লক্ষতেই থেকে যাচ্ছে ত্রিপুরার গ্রামীন বেকারদের জন্য এস. আর. ই. পি. র মাধ্যমে শতকরা ৬০ ভাগ কর্ম সংস্থান করছে আর বাকী ৪০ শতাংশ এন. আর. ই. পি. ইত্যাদির মাধ্যমে করা হচ্ছে এখানে তিনি আরও বলেছেন,

" There is no mention about the failure of the Government to develop industries in the state"

স্যার, ভারতবর্ষের প্রশাসনিক কাঠামোয় কোন ইণ্ডাস্ট্রি কেন্দ্রের অনুমোদন ছাড়া কোন রাজ্যে কোন ইণ্ডাস্ট্রি খোলা যায় না এই যিনি সংশোধনী এনেছেন তিনি নিজে আমার চেয়ে ভাল করেই জানেন। আমাদের রাজ্যে প্রচুর কাঁচা মাল থাকা সত্বেও কেন ত্রিপুরায় কাগজ কল হচ্ছে না, সেটা তিনি জানেন। তিনি আরও বলেছেন যে জাতীয় সংহতির নামে দলবাজী করা হচ্ছে। জাতীয় সংহতির জন্য দিল্লীতে বসে টি,ভি এবং রেডিওতে প্রচার করলেই হয়ে যাবে? জাতীয় সংহতি রক্ষা করতে সেই সব অংশের মানুষের সমাবেশ ঘটাতে হবে না? আমার অভিজ্ঞতা থেকে বলছি যে ১০ই জানুয়ারীর সারা রাজ্যের সমাবেশে সাড়ে তিন লাখ টাকা খরচা হয়েছে! উদয়পুরে সমাবেশের জন্য ৭৫টি গাড়ী করে ৮ হাজার লোক আনা হয়েছিল. সেখানে রাজ্য সরকার দিয়েছিলেন মাত্র ১০ হাজার টাকা ১০ হাজার টাকায় ৭৫টি গাড়ীর ভাড়ার সাবসিডি হয়? এরজন্য খরচা হবে নাতো কিসের জন্য খরচা হবে? আর এক দিকে পশ্চিমবঙ্গে নির্বাচনকে কেন্দ্র করে প্রধানমন্ত্রীর শাটল করেছেন সেটা মিস ইউজ হচ্ছে না। আমরা এখানে আরও দেখছি উনি বলার চেষ্টা করেছেন যে রিক্রুটমেণ্ট পলিসি নাই। হ্যাঁ, বামফ্রণ্ট সরকারের ট্রান্সফার পলিসি নাই, আগে ছিল। আমরা আগে দেখেছি যারাই সমিতি সংগঠণ করতেন তাদের দুর্গম অঞ্চল বদলী করা হত। আর এখন যারা ফেডারেশান করছেন বামফ্রণ্ট সরকার তাদের হেডকোয়াটারেই রেখে দিয়েছেন, কোথাও বদলী করা হয় না। আর রিক্রুটমেণ্টের কথা যদি বলতে হয় তাহলে আমাকে বলতে হয় যে, অতীতে আমরা দেখেছি তৎকালীন শিক্ষা মন্ত্রীর স্ত্রীর হাতে বা তাঁর এজেণ্টের হাতে টাকা না দিয়ে চাকরী পাওয়া যেত না।

বামফ্রণ্টের আমলে রিক্রুইট.মণ্টের একটা পলিসি আছে। ৭০ পার্সেণ্ট চাকুরী সিনিয়ারিটির ভিত্তিতে হচ্ছে। তার মধ্যে পার্সেণ্ট সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীরা ঠিক করছেন।

সেখানে সি পি আই (এম), কংগ্রেস সব পার্টির লোকেরাই চাকুরী পাচ্ছে। কিন্তু কেন্দ্রীয় সরকার তো রিক্রুইটমেনট বন্ধই করেদিয়েছেন। কোন কেন্দ্রীয় দপ্তরে লোক নেওয়া হয় না। এরকম একটা পরিস্থিতির মধ্যেও বামফ্রন্ট সরকার লোক নিয়োগ করছেন। কাজেই আমি রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ ডেপুটী স্পীকার ঃ- মাননীয় সদস্য সুধীর রঞ্জন মজুমদার।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার ঃ- মাননীয় ডেপুটী স্পীকরা স্যার, আজকে এখানে গত ৬ই মার্চ মাননীয় রাজ্যপাল এই বিধানসভায় যে ভাষণ দিয়েছিলেন তার উপর ধন্যবাদসূচক প্রস্তাব মাননীয় সদস্য মাণিক সরকার এনেছেন এবং তাকে সমর্থন করেছেন মাননীয় সদস্য ভানুলাল সাহা। আমি এই প্রস্তাবের বিরোধীতা করি এবং বিরোধী পক্ষ থেকে আনীত সমস্ত অ্যামেণ্ডমেন্টকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। এই সম্পর্কে আমার বক্তব্য রাখার আগে আমি বলছি যে মাননীয় রাজ্য পাল যে ভাষন দিয়েছেন এটা তার নিজস্ব ভাষণ নয়। এটা তৈরী করেন সরকার। কাজেই এই ভাবণে সরকারেরই বক্তব্য প্রকাশ পেয়েছে। রাজ্য পালের নিজস্ব ভাষণ হলে সেটা অন্য রকম হত। আন্তর্জাতিক প্রসঙ্গ তুলে রাজ্যপালের ভাষণকে ভিত্তি করে মাননীয় সদস্য মানিকবাবু বক্তব্য রাখার চেষ্টা করেছেন।

তিনি বলছেন যে, পাকিস্তান আমাদের দেশ আক্রমণ করছে তার বিরুদ্ধে ভারত সরকার বা রাজীব গান্ধীর সরকার কিছু বলছে না। এটা যে কত বড় অসত্যের প্রলাপ এটা বলা অপেক্ষা রাখে না। একটা দলীয় মতামত রাখতে গিয়ে সমস্ত কিছুকে বিভ্রান্ত করছেন। তালগোল পাকিয়ে দিচ্ছেন। উনারা নিজেদেরকে অত্যন্ত দেশপ্রেমিক ভাবেন। ১৯৬২ সালে চীন যখন আমাদের দেশ আক্রমণ করে তখন তাদের ভূমিকা কি ছিল? ১৯৬৫ সালে পাকিস্তান যখন আমাদের দেশ আক্রমণ করেছিল তখন তাদের কি বক্তব্য ছিল? দেওয়ালের লিখন তো এখনও মুছে যায় নি। প্রয়াত ইন্দিরা গান্ধী তখন সমস্ত প্রতিক্রিয়াশীলদের বিরুদ্ধে লড়াই করেছেন। এটাতো কংগ্রেসের ইতিহাস। কংগ্রেসের এই প্রসংশনীয় ভূমিকার কথা সেই স্বাধীনতা সংগ্রাম থেকে আরম্ভ করে আজ পর্য্যন্ত

সকলেরই জানা। শত্রু পক্ষও মনে মনে সেটা স্বীকার করবেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে মাননীয় সদস্য উল্লেখ করেছেন যে কেন্দ্র কিছু দেয় না। অনেক টাকা চান কিন্তু পান না। এই পুস্তক আমার নয় অর্থ দপ্তরের। এখানে যে তথ্য দেওয়া হয়েছে সেটা আমি বলছি। ষ্ট্যাট শেয়ার অব একসাইজ ডিউটি এই হেডে দেখা যায় ১৯৮৪-৮৫ সালের দেওয়া হয়েছে ১৫ কোটি ৪৩ লক্ষ টাকা। ১৯৮৫-৮৬ সালে সেইটা বেড়ে হয়েছে। ৫৩ কোটি ৩১ লক্ষ ৭ হাজার টাকা। ১৯৮৬-৮৭ সালে সেইটা হয়েছে ৭৫ কোটি ৯০ লক্ষ টাকা। এইবার বাজেট এস্টিমেটে সেটা ধরা হয়েছে ৮৮ কোটি ৯২ লক্ষ টাকা। তাহলে এটা স্বীকার করবেন যে কেন্দ্রীয় সরকার উদাসীন নয়। সব সময়ই উদার হস্ত।

গ্রাণ্ট ইন আইড—১৯৮৪-৮৫ সালে দিয়েছিল ১৬২ কোটি ৫৩ লক্ষ টাকা। ১৯৮৫-৮৬ সালে ২০৫ কোটি ১৬ লক্ষ ২০ হাজার টাকা। ১৯৮৬-৮৭ সালে ২৫৪ কোটি ৫ লক্ষ ৬৩ হাজার টাকা। এই বছর বাজেট এস্টিমেটে ২৮৪ কোটি ৭৪ লক্ষ ৫৬ হাজার টাকা। টোটেল একসাইজ ডিউটিতে যে কণ্ট্রিবিউশন হয়েছে সেটা এই বছর হয়েছে ৩১৪ কোটি ৭৪ লক্ষ ৭৭ হাজার টাকা।

মিঃ ডেপুটি স্পীকার স্যার, এই ফিগার থেকে প্রমানিত হচ্ছে ওদের দেওয়া তথ্য থেকে যে এখানে কিভাবে সেটাকে চালানো হচ্ছে, কি দৃষ্টি-ভঙ্গিতে এই সরকারের হাতে টাকা দিচ্ছে। অন্য দিক থেকে যেটা অসত্য তথ্য এবং ভুল তথ্য এবং বিভ্রান্তিকর তথ্য দেওয়া হয়েছে এখানে যেটা রাজ্যপালের ভাষণে ৯ নম্বরে বলা হয়েছে গত বারের বাজেটে যেটা প্ল্যানে আউট লে সেটা ছিল ১০৫ কোটি ১২ লক্ষ টাকা সেটা এইবারের এষ্টিমেটে হচ্ছে ১২২ কোটি টাকা অত্যন্ত শোচনীয় ভাবে রাজ্যপালের ভাষণ কেন্দ্রীয় যে সমস্ত জিনিষগুলি দেওয়া হয়েছিল সেন্ট্রাল স্পনসর্ড সেখানে আমি এই মেমোরেনডাম থেকে উল্লেখ করছি মেমোরেডাম পেইজ ২৫ সেখানে যেটা ১১ কোটি, ৫৫লক্ষ ৪১ হাজার দেওয়া হয়েছিল এন, ই, সি, ফাণ্ড সেটা উল্লেখ করা হয় নি। সেটা তো ত্রিপুরা রাজ্যের উন্নয়নের জন্য দেওয়া হয়েছে। এ ছাড়া সেন্ট্রাল স্পনসর্ড যে-সব স্কীম তাতে ২৬ কোটি ৫০ লক্ষ, ৭০ হাজার টাকা সেটা উল্লেখ করেননি। সেটা উল্লেখ করলে উনারা যে কথাগুলি বলেন যে, কেন্দ্র কিছু দেয় না, আমরা কিছু পাই না এই সমস্ত কথাগুলি বলবেন কি করে? মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে এখানে রাজ্যপাল তাঁর ভাষণে টি, এন, ভি সম্পর্কে এবং সামগ্রিক ভাবে আইন শৃংখলা সম্পর্কে

যে সমস্ত তথ্য দিয়েছেন বাস্তব ঘটনা তার বিপরীত। এখানে তিনি বলেছেন যে ত্রিপুরা রাজ্যে গত বছর গত বছর টি. এন, ভিরা খুন করেছেন ১১4 জন গত ১৯৮৬-এর জানুয়ারী থেকে ডিসেম্বর পর্য্যন্ত আর এই বছর ৮৭ জানুয়ারী থেকে ফেব্রুয়ারী পর্য্যন্ত ১২ জন এই যে১২৬ জন লোক খুন হলো এই সরকার কি দাবী করতে পারেন, এই সরকারের হাতে তো যথেষ্ট ফোর্স আছে তাদের রক্ষার জন্য এই সরকার কি কখনও এগিয়ে এসেছেন? এখানে একটা কথাই বলা হয় রাজনৈতিক সমাধান. প্রধান মন্ত্রী রাজীব গান্ধীও বলেন সেটা আমিও স্বীকার করি। কিন্তু এই অসহায় মানুষগুলি যখন প্রাণ দেবে এই টি, এন, ভিদের হাতে অসহায়ভাবে যেখানে এই সমস্ত ঘটনা ঘটছে এই যে পাঞ্জাবের কথা বলছেন সেখানে কি সরকার নীরব থাকছেন, সেখানে কি বাহিনী কোন কাজ করছেন না? তাহলে ত্রিপুরা রাজ্যের এই লোকগুলিকে বাচানোর জন্য কোন চেষ্টা হলো না কেন কি কারনে এই কথা এখানে উল্লেখ নেই? মানুষ যারা যাবে রাজনৈতিক সমাধানের নাম করে মন্ত্র উচ্চারন করে চলবেন তাতে তো টি, এন,ভির হাত থেকে মানুষগুলি বাঁচবে না। ওরা তো অস্ত্র নিয়ে আসে অসহায় মানুষগুলি নিরস্ত্র মানুযগুলি তাদের হাতে অসহায়ভাবে প্রাণ দেবে এই অবস্থায় আমরা বুঝতে পারি না এখানে একটা সরকার রয়েছে। এই এই সরকারের হাতে হাজার হাজার বাহিনী, অস্ত্র রয়েছে রাজনৈতিক সমাধানের নামে সেটা তুলে রাখা হয় তবুও আমাদের সরকারকে সমর্থন করতে হবে, এই সমস্ত ভাষণকে আমাদেব সমর্থন করতে হবে। টি. এন. ভি. সম্পর্কে এখানে বলেছেন যে টি, এন, ভিকে নিষিদ্ধ করলে নাকি সকস্ত উপজাতি সম্প্রদায়ের বিরুদ্ধে যুদ্ধ ঘোষনা করা হবে, এখানে নাকি আর্মি আনলে উপজাতিদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষনা করা হবে। সি, আর, পি, যদি না পারে. বি, এস এফ, যদি না পারে আর্মি আনতে হবে এই আর্মি তো আমাদের দেশেরই লোক। এখানে ঐক্য-সংহতির কথা উল্লেখ করেছেন, ঐক্য সংহতির জন্য ওদেব দরদ, ভারতবর্ষের প্রতি দরদ ওদের উতলে পড়ছে। আমি আগেও উল্লেখ করেছি ১৯৬২ সালে ওদের টিকিটিও পাওয়া যায় নি, যখনই এই দেশ কোন ক্রাইসিসের সামনে পড়ত তখন তাদের টিকিও দেখা যায় নি। কোথাও দাঙ্গা বিধ্বস্ত মানুষের পাশে আপনাদের দেখি নি। ১৯৮০ সালে জুনের দাঙ্গার সময়ও আপনাদের পাওয়া যায় নি, কোথাও দাঙ্গা বিধ্বস্ত মানুষের পাশে আপনাদের দেখি নি। কেন্দ্র থেকে ইন্দিরা গান্ধী

সোলজার পাঠিয়েছেল, আমি দমন করেছেন মানষের প্রাণ রক্ষার জন্য। দীনেশ সিং রিপোর্ট যখন দেওয়া হয়েছিল তখন এই দাঙ্গায় ক্ষতিগ্রস্তদের পুর্নবাসনের জন্য যে অর্থ সেই অর্থ আত্মসাতের জন্য এসেছিলেন; তখন আপনাদের দেখা গিয়েছিল। আমরা সেদিন দেখেছি কলকাতায়, পত্র পত্রিকাগুলি যদি পড়ে থাকেন এবং ঠিক রিপোর্ট যদি দিয়ে থাকে তাহলে সেই দিন জ্যোতিবাবু মিটিং করেছিলেন আকালীদের নিয়ে, তাদের উস্কানী দেওয়া হয়েছে যে আমরা আছি তোমরা চালিয়ে যাও দেশের ঐক্য ও সংহতিকে বিনষ্ট কর, আমরা বক্তৃতাদেবঐক্য ও সংহতি রক্ষার জন্য, এই হচ্ছে এদের দ্বমুখী আচরন, মুখে বলবেন ঐক্য ও সংহতির বিকাশ, আর তলে তলে সমস্ত ঐক্য ও সংহতি বন্ধ করে দেবেন। এই হচ্ছে আপনাদের কার্য্যকলাপ এবং সেই জন্যই আজকে ত্রিপুরা রাজ্যে টি, এন, ভির উপদ্রব, আজকে এখানে যে টি, এন, ভিকে নিষিদ্ধ করার কথা আপনারা তো বলেছেন মাননীয় মুখ্যমন্ত্রী তথ্য দিয়েছেন ১৫০ জন নাকি টি. এন, ভি, আছে, এই ১৫০ জন যদি নিষিদ্ধ ঘোষনা করা হয় তাহলে কি করে ট্রাইবেলদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষনা করা হয় আমার মাথায় আসে না। যারা দেশের স্থায়িত্ব টাকে ধ্বংস করছে তাদেরকে নিষিদ্ধ করাটা ভুল সিদ্ধান্ত? আজকে এই সরকার বাধ্য হয়েছেন জনগনের সামনে কংগ্রেস ও বিরোধী টি. ইউ. জে. এস-এর চাপে এবং কেন্দ্রীয় সরকারেরচাপে এখানে ডিষ্টার্বড এরিয়া মেনে নিতে এবং আমরাও চাই আমরাও এইটা বলেছিলাম সর্ব্বদলীয় সভায় যে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার একমত হয়ে টি, এন, ভিকে মোকাবেলা করার জন্য। টি. এন, ভিকে নিষিদ্ধ করে ডিষ্টার্বড এরিয়া ঘোষনা ও আরমি নিয়োগ করার জন্য, সেই প্রয়াসকে আমরা নিশ্চয়ই স্বাগত জানাই, সঙ্গে সঙ্গে আমরা এই কথাও বলি যে, যে সমস্ত এলাকাগুলি ডিষ্টার্ভ এরিয়া বলে ঘোষনা করা হয়েছে, আজকে ডম্বুর জলাধারকে ডিষ্টার এরিয়া বলে ঘোষনা করা হয়েছে। আমরা জানি না যে, সেখানে উগ্রপন্থী কোথায়, হতে পারে ডম্বুর এলাকার মাছগুলি যদি উগ্রপন্থী হয়ে যায়। আজকে যে-সমস্ত এলাকাগুলিকে ডিষ্টার্বড এরিয়া ঘোষনা করা হয়েছে তাতে দুই দিকে দুইটা রাস্তা খোলা রাখা হয়েছে সময় মত তাদের আসা যাওয়ার জন্য। এখানে রাজনৈতিক সমাধানের কথা বলা হয়েছে, মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে যে যারা এষ্টি মিষ্ট তাদের রাজনৈতিক আলোচনার জন্য দরজা খোলা রাখা হয়েছে।

মাননীয় মুখ্যমন্ত্রীতো আরও আলোচনা করেছেন, এই বিজয়ের সঙ্গে, বেশ কয়েক বা। আ.লাচনা করা হয়েছে মহাকরনে বসে ত্রিপুরার জনগনতো জা.ন না কি পালোচনা হয়েছে ! আসলে আলোচনার নামে হয়েছে সেই সমস্ত চুক্তি, ... তোমরা বাহিরে থেকে ত্রিপুরায় এই সমস্ত কার্য্যকলাপ চালাও, আমি ভিতরে থেকে ... মাদের সমস্ত সহযোগিতা করব, পরবর্ত্তী ঘটনাগুলি তারই প্রমান। আর সেই জন্য টি এন ভিদের একজনকেও আজ পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি, এখানে ১১ জনকে গ্রেপ্তার করাব কথা বলা হয়েছে, আমি জানি না তারা টি এন ভি কি না যাদের আপনারা টি, এন, ভি বলে ধরা হয়েছে। আমি জানি উত্তর ত্রিপুরায় ডোরলংকে এরেষ্ট করা হয়েছিল টি. এন. ভি, বলে, সেখানে আপনাদের দলের লোকরা বলেছিল যে তাকে টি এন ভি বলে আত্মসমর্পন করাও, এই বলে একটা গাদা বন্দুক না কি তুলে দেওয়া হয়েছিল তার হাতে। বলতো এরেষ্ট করা হয়েছিল, কিন্তু কয়টা মামলা দায়ের করা হয়েছে তাদের বিরুদ্ধে ? এক জনের বিরুদ্ধেও কি মামলা দায়ের করা হয়েছে, এক জনের বিরুদ্ধে কি কোন শাস্তির ব্যবস্থা করেছেন ? কাকে এরেষ্ট করেছেন আপনারা ? এক জন টি, এন, ভিকেও এরেষ্ট করেন নি আপনারা, সমস্ত বিরোধীদের ধরে নিয়ে টি, এন, ভি বলে চালিয়ে দিয়েছেন জনগনকে প্রমান করাতে যে, আমরা টি, এন, ভিকে এরেষ্ট করেছি। যদি সত্যিকারের টি এন, ভিকে এরেষ্ট করা হত তাহলেতো তার বিরুদ্ধে মামলা করা হত, তার শাস্তি হত। এই ৯ বছরে একজনেরও শাস্তি হল না। এইভাবে ধোকা দিয়ে জনগনকে বেশী দিন ভুলিয়ে রাখা যায় না। সুতরাং এই রাজনৈতিক সমাধান যা হবে তা আগেও হয়েছে, আজকেও তাই হবে। সেই জন্যই আমি এইটা মেনে নিতে পারছি না সেই জন্য দুঃখিত। এখানে সাধারন আইন শৃংখলার কথা বলা হয়েছে, বলা হয়েছে সেটা না কি স্বাভাবিক। সাধারন আইন শৃংখলা যদি স্বাভাবিক হয় তাহলে এই সোনামুড়ার যে প্রধান খুন হয়েছে এইটাও কি সাধারন আইন শৃংখলার নমুনা ? তাহলে এত ডাকাতি হচ্ছে কেন, খুন হচ্ছে কেন, নারী নির্যাতন হচ্ছে কেন ? এরই নাম কি স্বাভাবিক ? এরই নাম কি নিয়ন্ত্রন ? এখানে মাননীয় সদস্য বলেছেন এ, ডি, সি, কে যথেষ্ট টাকা দেওয়া হয়েছে ? দেওয়া হয়েছে এইটা আমি স্বীকার করছি। কিন্তু কোথায় দেওয়া হয়েছে ? কোথায় চলে যাচ্ছে সেটা ? তার কিছুটা চলে যাচ্ছে পার্টির ফাণ্ডে, কিছু

চলে যাচ্ছে এম, এল. এ-দের পকেটে. কিছু যাচ্ছে প্রধানদের পকেটে, কিছু যাচ্ছে সমন্বয় নেতাদের পকেটে, যাদের জন্য এই টাকা দেওয়া হয়েছে তাদের জন্য কিছুই করা হচ্ছে না। সেখানে এইটা করা খুব সহজ কারণ সেখানেতো এ. জি, অডিট করে না, সুতরাং এখান থেকে টাকাটা তুলে দিয়ে এ ডি সিকে গছিয়ে দেওয়ার পর সে টাকাটা পকেটে ঢুকিয়ে নেয়। আজকে সেটা খুব হচ্ছে। যাদের জন্য টাকা দেওয়া হয় তাদের কাজে যদি যেত তাহলে ভাল হত আর তাহলে আজকে পাহাড়ে কোন হাহা-কার থাকত না। মাননীয় ডেপুটি স্পীকারস্যার, এখানে অনেক স্কীমের কথা বলা হয়েছে জানিনা কোন্ স্কীমটা তাদের স্কীম। বামফ্রন্ট সরকারের একটা স্কীমও ওনাদের স্কীম নয়। সমস্ত স্কীম কেন্দ্রীয় সরকারের, ওনারা শুধু ইম,প্লিমেণ্ট করেন। যারা গরীব তাদের জন্য, ট্রাইবেলদের জন্য কিছু করছেন না। এখানে মাননীয় সদস্য মানিকবাবু যা বলেছেন তাতে আমি বলছি যে, ওনার দলত সংবিধান রচনা করেন না, জানিনা ওনার দল কয়েকবার জন্ম গ্রহন করে পারবেন কিনা, কংগ্রেস চিরদিন করছে এবং করবে। এইযে ২০ দফা কর্মসূচী সেটা কার ? আমাদের স্বর্গত প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধী সেটা করেছেন। তখন সেদিন মাননীয় মুখ্যমন্ত্রী সেটার বিরোধিতা করেছিলেন এবং বলেছিলেন যে আমার রাজ্যে ২০ দফা চালু করা হবেনা। কিন্তু যখন কেন্দ্র টাকা দিয়েছেন তখন বলছেন হবে।

মিঃ স্পীকার :- মাননীয় সদস্য, আপনার বক্তব্য শেষ করুন, সময় শেষ হয়েছে।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার - এই সরকার বলছেন যে ১ লক্ষ ২০ হাজার বেকার আজকে কাজ পাচ্ছেনা। আজকে ৪ হাজারের মত বেকার বয়স সীমা অতিক্রম করে গেছে। ওনারা বলছেন যে ওনারা ক্ষমতায় এসে ৪১ হাজার বেকারকে চাকুরী দিয়েছেন। তাহলে এই হাজার হাজার বেকারের কেন চাকুরী হলনা ? তাদেরও ত হতে পারত যদি আপনাদের ইচ্ছা থাকত এটা কি আপনাদের হৃদয়হীনতার ব্যাপার নয় ? তাহলে কারা চাকুরী পেয়েছে ? আপনাদের নিজের দলের লোকেরা নয়কি ? আজকেও গ্রামে যারা কংগ্রেস করে তাদেরকে বলা হয় যে আমাদের দলে চলে এস তাহলে চাকুরী দেব। কিন্তু তাতেও কুল পাচ্ছেন না, লোককে দলে টানতে পারছে না। সুতরাং এই প্রস্তাবকে আমি সমর্থন করতে পারছিনা। আবার আমি বিরোধীদলের অ্যামেণ্ডমেণ্টগুলিকে

সমর্থন করে রাজ্যপালের ভাষণের উপর প্রস্তাবকে বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকারঃ—মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া।

শ্রী নগেন্দ্র জমাতিয়াঃ— মিঃ স্পীকার স্যার, গত ৬ই মার্চ, ১৯৮৭ ইং মাননীয় রাজ্য পালের ভাষণের উপর মাননীয় সদস্য শ্রী মানিক সরকার যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন সেটাকে আমি বিরোধিতা করি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত অ্যামেণ্ডমেণ্ট এসেছে সেগুলিকে ও বিরোধীদলের সবগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আমি লক্ষ্য করছি যে, এটা বাস্তবের সঙ্গে আকাশ পাতাল পার্থক্য রেখে করা হয়েছে। যাতে সাধারণ মানুষ বিভ্রান্ত হন। এই ভাষণকে ধন্যবাদ জানানো খুবই অন্যায় হবে। আমার মনে হয় শাসক দলের অনেকেরও, যাদের বাস্তবের সঙ্গে সম্পর্ক আছে তাদের কাছেও এটা খারাপ লাগবে কিন্তু দলের দিকে চিন্তা করে হয়ত এটাকে সমর্থন করবেন কিন্তু তাদের বিবেক এতে সায় দেবেনা। মিঃ স্পীকার স্যার, এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দেখেছি যে ১১ হাজার ১৪০ টাকা চাঁদা উগ্রপন্থীদের কাছ থেকে উদ্ধার করা হয়েছে। এটা তেলিয়ামুড়ার গর্জন টিলার ধনিয়া সাধন জমাতিয়া, তিনি একজন মধ্যবিও কৃষক, তার বাড়ীতে পুলিশ হানা দিয়ে এই টাকা উদ্ধর করেছে এই পরিবার গত বছরে ৯ হাজার টাকা করে ৫ কানির একটি লেইক ক্রয় করেছিল এবং বছরে ২০০ মনের মত ধান বিক্রী করে। এই ধরণের পরিবারের হাতে ১১। ১২ হাজার টাকা থাকা অস্বাভাবিক নয়। যদি কোন ল্যাণ্ডলেস জুমিয়া পরিবারের ঘর থেকে এই টাকা পাওয়া যেত তাহলে এই প্রশ্নটা উঠত কিন্তু একজন সচ্ছল পরিবার, যে পরিবার বছর বছর আয় থেকে জমি কিনছেনতার কাছে কি এই টাকা থাকতে পারেন ? এই টাকাটা হঠাৎ করে বাজেয়াপ্ত করে এই তথ্যটা রাজ্যপালকে দিয়ে বিবৃত করে একটা সংকীর্ণ রাজনৈতিক ভাওতা দেওয়া হল, এটা অত্যন্ত নিন্দনীয়। আমরা মাননীয় রাজ্য পালের চেয়ারকে নিশ্চয়ই সন্মাম করি তবে মন্ত্রীসভার লিখিত ভাষণ তাঁকে পড়তে হয় সেটা আমরা মানি। কিন্তু মাননীয় রাজ্যপালকে দিয়ে এভাবে সংকীর্ণমনোভাব নিয়ে একটা বিকৃত তথ্য পড়ান আমরা ভাবতে পারিনা। এভাবে মাননীয় রাজ্য পালকে সংকীর্ণ রাজনীতিতে টেনে আনা উচিত হয়নি। তদন্ত

হয়েছে কিন্তু পুলিশ হয়ত তদন্ত রিপোর্ট বিকৃত করতে বাধ্য হতে পারেন কিন্তু তার আগেই ত এই ভাষণ ছাপান হয়েছে।

আপনারা কি রাজি আছেন ? ট্রেজারী বেঞ্চের সদস্যরা কি রাজি আছেন যদি আজকে এই বিষয়টির জুডিশিয়াল তদন্ত করা হোক ? এবং সি.বি,আই তদন্ত করা হোক। তাতে যদি প্রয়োজন হয় যে এই টাকা তার নিজের তাহলে কি হবে ?

মিঃ স্পীকার স্যার, এইখানে টি, এন, ভি, সম্পর্কে কিছু ভাসা ভাসা বক্তব্য দেখেছেন। কিন্তু সেই সম্পর্কে আজকে রাজ্য সরকার সুষ্ঠুভাবে, কোন সুস্পস্ট নীতি নির্ধারিণ করেন নি, এখানে রাজ্য সরকারের দুদুল্যমানতা প্রকাশ পেয়েছে, তাদের নীতির সুস্পষ্ট প্রকাশ হয়নি। আমার মনে হয় রাজ্য সরকারের এই দুদুল্যমানতা ত্যাগ করা উচিত এবং তাদের সুস্পষ্ট নীতি ঘোষণা করা উচিত।

মি: স্পীকার স্যার, এইখানে মাননীয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে, কৃষির উৎপাদন প্রচুর পরিমানে বাড়ানো হবে, কৃষি বিপ্লব আনা হবে, প্রচুর ফসল উৎপাদন করা হবে। এইসব প্রতিশ্রুতি রাখা হয়েছে। কিন্তু আজকে সকালের অধিবেশনে শাষক দলের একজন মেমবার তিনি তাঁর বক্তব্যে উল্লেখ করেছেন যে, দুদুটি সুইচ গেট চালু হলেও সেগুলি কোন কাজে আসছে না। আমরা যদি জানতাম যে, লিফট্ ইরিগেশন চালু হবার পর সেটা কাজে আসছেনা তাহলে মেনে নিতে পারতাম। কিন্তু সুইচ গেট তার গেট খোলে দিলেই তো সেটা কার্য্যকরী হয়ে যায়, অথচ সেটা কোন কাজে আসছে না। এই ভাবে প্রচুর অর্থ খরচ করে স্কীম নেওয়া হয় কিন্তু সে স্কীম কোন কাজে আসে না। কাজেই এই ধরনের ভাষনের কি দাম আছে, কি অর্থ আছে ? সবই শ ন্য প্রতিশ্রুতি শোনানো হচ্ছে মাননীয় রাজ্য পালের মুখ দিয়ে।

মিঃ স্পীকার স্যার. চট্টগ্রামের সমস্যা নিয়ে রাজ্যপাল শরনার্থীদের সম্পর্কে বলেছেন যে, মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে রাজ্য সরকার তার সর্বশক্তি দিয়ে এই শরনার্থীদের সমস্যার মোকাবিলা করছেন। বেমালুম ভাবে চেপে যাওয়া হয়েছে যে এই টাকাগুলি সমস্তটাই কেন্দ্রের। কেন্দ্র থেকে টাকা এনে শরনার্থীদের খাওয়ানো তাদের থাকার জন্য শেড নির্মান ইত্যাদি করা হচ্ছে। মাননীয় সুধীরবাবুর তার ভাষণে বলেছিলেন যে, আজকে কেন্দ্র থেকে রাজ্যে ১৮৪ কোটি টাকা এসেছে সাহায্য হিসেবে। এই বছর ৩৫৪ কোটি

## DISCUSSION ON THE GOVERNOR ADDRESS

টাকার মধ্যে ২৮৪ কোটি টাকা কেন্দ্র দিয়েছেন অর্থাৎ চারপঞ্চমাংশ টাকা হচ্ছে কেন্দ্রের। অথচ এইটাকে এখানে বেমালুম চাপিয়ে যাওয়া হচ্ছে। এইভাবে সত্য তথ্য-গুলিকে চেপে যাবার মূল লক্ষ্য হচ্ছে রাজনৈতিক ফায়দা তোলা। এমনভাবে বলছেন যে, কেন্দ্র যেন কোন টাকা দিচ্ছেই না। সবটাই যেন রাজ্যের নিজস্ব। হ্যাঁ, সেখানে কিছুটা অবশ্য স্টেট শেয়ার থাকতে পারে, সেটা নিশ্চয়ই তাদের পাওনা। কিন্তু বাকি যে গ্র্যান্ট ইন এইডস্ সেটার কথা তো বলা হলো না। তার সবটাই যদি আমাদের স্টেটের ইনকাম হতো তাহলে আমাদের রাজ্যের বাজেট ৫০০ কোটি টাকার উপরে হতো। কিন্তু সেটা তো আর হচ্ছে না কেন্দ্র থেকে আমাদের চার-পঞ্চমাংশ সাহায্য হিসেবে পাচ্ছি, সেক্ষেত্রে কেন্দ্রের বিরোধীতা করা তো আমাদের উচিত নয়। এইখানে ইণ্ডাস্ট্রিজ-এর কথা বলা হয়েছে, রেল লাইনের কথা বলা হয়েছে। নিশ্চয়ই রেল লাইনের দরকার রয়েছে, ইণ্ডাস্ট্রিজের দরকার রয়েছে। কিন্তু আমাদের রাজ্যে যে জুট মিল রয়েছে তার কথা তো তিনি একবারও বলেননি। এটা মরে গেছে কি বেচে আছে। মরে গেলে তো ভালই হতো কিন্তু বেঁচে থাকলে তো আমাদের ক্ষতি। তাররাণেশ্বরী সুগার মিল, সেটা মরে গেছে না বেচে আছে তাও বুঝা যাচ্ছে না। কাজেই এইভাবে শিল্পের নামে টাকা নিয়ে সেটা মেরে মেরে রাখবেন এটা কি একটা পলিসি হলো ?

মিঃ স্পীকার স্যার, আন্তর্জাতিক ক্ষেত্রে অনেক কথা বলেছেন মাননীয় রাজ্যপাল পৃথিবীর কোথায় কোথায় সমাজতান্ত্রিক বিপ্লব হচ্ছে। এইটা নিশ্চয়ই হবে, কিন্তু সে কথা এখানে বলার কি মানে থাকতে পারে ? এইখানেতে আপনারা ক্লাস ষ্ট্রাগলের কথা বলেন, কারন এখানে ক্লাস ষ্ট্রাগল রয়েছে। আমাদের দলের লোক হলে টাকা দেব, চাকুরী দেব-এইটাকে কি ক্লাস ষ্ট্রাগল বলে না ?

মিঃ স্পীকার স্যার, কাজেই এই সমস্ত কথা বলে মানুষকে বিভ্রান্ত করা যায়। কিন্তু এই সব বিভ্রান্তির দিন ফুরিয়ে এসেছে। আজকে সকালের একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের মধ্যে মাননীয় মুখ্যমন্ত্রী নিজে স্বীকার করেছেন যে, কাঞ্চনপুরে একটি ভুখা মিছিলের উপর তাদের পুলিশ বাহিনীকে লেলিয়ে দেওয়া হয়েছিল। এটা ক্লাস ষ্ট্রাগলের বিরুদ্ধে। কাজেই এইভাবে পুলিশকে ব্যবহার করে আবার রাজ্য-পালের মাধ্যমে পুলিশকে ধন্যবাদ দেওয়া হয়। অনাহারক্লিষ্ট মানুষ,ভুখা মানুষ তাদের

উপর পুলিশের, সি. আর, পি,-র লাঠি পড়লো, এইভাবে বামফ্রন্ট তাদের প্রশাসনিক বাহিনীকে ব্যবহার করছে। কাজেই এইভাবে মাননীয় রাজ্যপালের ভাষনের উপর ধন্য-বাদ আদায় করা যায় না। এটা এই হাউসে চলতে পারে যেহেতু আপনাদের সংখ্যাগরিষ্ট সমর্থন রয়েছে। কিন্তু হাউসের বাইরে জনগন সেটা সমর্থন করবেন না। ধন্যবাদ।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী সমীর দেব সরকার।

শ্রী সমীর দেব সরকার মি: স্পীকার স্যার, গত ৬ই মার্চ, ১৯৮৭ ইং তারিখে মাননীষ রাজ্যপাল এই হাউসে যে ভাষণ দিয়েছেন, সেই ভাষনের উপর মাননীয় সদস্য শ্রী মানিক সরকার যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের পুরাপুরি সমর্থন করে আমি বক্তব্য রাখছি।

প্রস্তাবটি আনতে গিয়ে মাননীয় সদস্য শ্রী মানিক সরকার মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে দিয়ে যে, রাজনৈতিক, অর্থনৈতিক, পরিস্থিতির, আন্তর্জাতিক পারিস্থিতির সামগ্রিক পরিস্থিতির মূল্যায়ন করেছেন, সুষ্ঠুভাবে ব্যাখ্যা করেছেন. তার উপর ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন। মাননীয় সদস্য শ্রী মানিক সরকার স্পষ্টভাবে উল্লেখ করেছেন যে, আমাদের দেশটা বাইরে এবং ভিতরে দুদিক থেকেই আজকে বিপদের সম্মুখীন হয়েছে এটা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে। আজকে সাম্রাজ্যবাদী শক্তি পাকিস্তানে, শ্রীলংকা, বাংলাদেশে, বার্মায় বসে চতুর্দিকে এই দেশকে আক্রমণ করবার চেষ্টা করছে, এই দেশের স্বাধীনতা বিপন্ন করবার চেষ্টা করছে। আর দেশের ভিতরে সি, আই, এ, এর মাধ্যমে এই দেশকে গ্রাস করবার চেষ্টা করছে। আজকে এই ভারতবর্ষ ভিতরে এবং বাইরে দুইদিক দিয়েই আক্রমণের এবং হুমকির সম্মুখীন। —দেশের মধ্যে আজকে ধর্মীয় গোঁড়ামি এবং রাজনীতি এক হয়ে গেছেন এই জিনিষটা সারা ভারতবর্ষে উদ্বেগজনক হয়ে পড়েছে। বৃটিশের যে চক্রান্ত, সেই চক্রান্তটা আজকে ভারতবর্ষে মারাত্মকভাবে দেখা দিয়েছে। উত্তর প্রদেশে মুসলিম ফাণ্ডামেণ্টালিষ্ট যারা, তাদের সঙ্গে বিশ্ব হিন্দ পরিষদ বা বরি মসজিদ নিয়ে গোলমাল করছে।

পাঞ্জাবে পাঁচ পুরোহিত শিরোমনি আকালী দলের নেতা এবং মুখ্য মন্ত্রীর মধ্যে চলছে ধর্মের সঙ্গে রাজনীতির সংঘর্ষ। গত ৭ই মার্চ পাঞ্জাবে ধর্মীয় প্রধান স্থান যে স্বর্ণ মন্দির সেখানে একজন কনস্টেবল প্রার্থনার জন্য গেলে তাকে উগ্রপন্থীরা ধরে নিয়ে যায় এবং তাকে উদ্ধার করতে গিয়ে মারাত্মকভাবে কয়েকজন আহত হয়েছেন এবং একজন নিহত হয়েছেন। এইভাবে আমরা লক্ষ্য করছি উত্তর পূর্বাঞ্চলে ধর্মের নামে মিশনারীরা মারাত্মক ভাবে একটা উত্তেজনা সৃষ্টির চেষ্টা করছে। যেমন করছে সাহাবুদ্দিন। খৃষ্টধর্মের নামে শ্লোগান দিচ্ছে যে আমরা আলাদা খৃষ্টান রাজ্য চাই। গত বছর অমরপুর স্বাধীনতা দিবসে পতাকা তুলতে গিয়ে একজন শিক্ষক নিহত হল। কাজেই রাজ্যপাল তাঁর ভাষণে ধর্মীয় গোঁড়ামীর ব্যাপারটা সঠিকভাবে উল্লেখ করেছেন। রাজ্যপাল এটাও সঠিক ভাবে উল্লেখ করেছেন যে সীমা বদ্ধ ক্ষমতার মধ্যে থেকে রাজ্য সরকার সঠিক ভাবে কাজ করার চেষ্টা করেছেন। তার সীমা বদ্ধ ক্ষমতার মধ্যে গনতান্ত্রিক ব্যবস্থায় কিভাবে পৌছে দেওয়া যায় তার ব্যবস্থা করছেন। আমরা নিজেরাও জানি যে ভারতবর্ষের স্বাধীনতার পর প্রথম দুটি পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ত্রিপুরার কোন স্থান ছিল না। এরপরেও কেন্দ্রীয় সরকার ত্রিপুরাকে যেভাবে বঞ্চিত করে আসছেন এটা রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করা ছাড়া আর কিছুই ভাবা যেতে পারে না। এমন কি উত্তর-পূর্বাঞ্চল পর্ষদকেও কেন্দ্রীয় সরকার যথেষ্ট গুরুত্ব দিচ্ছেন না।

মাননীয় বিরোধীদলের নেতা একটা কথা বলেছিলেন যে কেন্দ্রীয় সরকার ত্রিপুরাকে দরাজ হস্তে সাহায্য করে যাচ্ছেন। ভারতবর্ষের মত একটা স্বাধীন দেশের অখণ্ডতা রক্ষা করার জন্য কিছু করতে পারছেন না এটা ঠিক, কিন্তু কিছু চাটুকার তারা তৈরী করতে পারছেন যার জন্য এখানে বলতে পারেন যে ত্রিপুরাকে বঞ্চিত করা হয় নি। এই বিধানসভার মধ্যেই তারা একথা বলছেন। সাধারণ মানুষকে বঞ্চিত করার যে ঘৃণ্য চক্রান্ত করা হচ্ছে এটাকে সংকীর্ণ রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্যই চেষ্টা করছেন।

রাজ্যপাল উল্লেখ করেছেন যে এই সরকার তার কাজকর্মের মধ্য দিয়ে পরিকল্পনার বরাদ্দ কাজে লাগিয়েছেন এবং বরাদ্দের অতিরিক্ত কাজ তারা করেছেন কোন কোন ক্ষেত্রে। উত্তর প্রদেশের কথা বলা হয়েছে এবং উত্তর প্রদেশের সরকারের কাজকর্ম সম্পর্কে যে তথ্য প্রকাশিত হয়েছে, '৮৬-৮৭-এর আর্থিক বছর শেষ হয়ে গেল, কিন্তু বরাদ্দকৃত অর্থের ৫০ ভাগ তারা ব্যয় করতে পারেনি। অথচ ত্রিপুরার মত একটা ছোট রাজ্যের সরকার ব্যয় বরাদ্দের অতিরিক্ত টাকা খরচ করতে পেরেছেন।

সুতরাং এই সরকার মানুষের জন্য কাজ করেছে। যে কথা বলেছিলাম উত্তর প্রদেশের সরকার সম্বন্ধে তারা দুর্নীতির সংগে জড়িত। উত্তর প্রদেশের মুখ্য মন্ত্রীর পশ্চিম বংগের নির্বাচনে বক্তৃতা দেওয়ার জন্য আসার কথা ছিল। কিন্তু তার দলের সদস্যরা তাকে বাধা দিয়েছেন এই বলে যে এই মুখ্যমন্ত্রী দুর্নীতিগ্রস্ত। সুতরাং তিনি সেখানে গেলে নির্বাচনের ক্ষতি হবে। সুতরাং এই ত্রিপুরার বামফ্রন্ট সরকার সঠিক পথে চলেছেন বলে যে ভাষণ রাজ্যপাল মহোদয় দিয়েছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজহওর সাহা :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ৬ই মার্চ ত্রিপুরার মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণের পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্য মানিক বাবু যে ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাব এনেছেন, আমি দুঃখের সংগে বলছি যে আমি তাঁর সেই প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। অন্য দিকে এই ভাষণের বিরোধী দলের পক্ষ থেকে যে সব সংশোধনী আনা হয়েছে, সেগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। এটা আমারা সহজে বুঝতে পারি যে মাননীয় রাজ্যপাল যে লিখিত ভাষণ দিয়েছেন, তাতে ত্রিপুরা রাজের যে বাস্তব সমস্যা, তার কথা তুলে ধরা হয়নি, বরং রাজ্য সরকার তার ভবিষ্যত উদ্দেশ্য ও লক্ষ্য নিয়ে যা কিছু এই ভাষণের মধ্যে লিখে দিয়েছেন, তাই তিনি পড়ে গিয়েছেন মাত্র। কাজেই রাজ্য সরকার কর্তৃক লিখিত এই ভাষণের মধ্যে রাজ্যের যে বাস্তব সমস্যা এবং তার সমাধানের যে চেষ্টা, তার সংগে রাজ্যপালের ব্যাক্তিগত মতামতের অনেক অমিল রয়ে গেছে, এটা আমরা তাঁর দেওয়া ভাষনের মধ্যে গেলে সহজে বুঝতে পারি। যেমন ত্রিপুরা রাজ্যের যে বড় সমস্যা, সেটা হল টি, এন, ভি, সমস্যা। এই সমস্যা সম্পর্কে ৫ নং প্যারাতে তিনি বলেছেন থ্রু মিনিংফুল নিগোসিয়েশান। কিন্তু আমার প্রশ্ন কাদের সংগে নিগোসিয়েশান করব ? ওদের কি কোন রাজনৈতিক ভিত্তি আছে,

নাকি কোন রাজনৈতিক মতাদর্শ আছে যে তাদের সংগে নিগোসিয়েশান করব? তাদের তো একটা মাত্র লক্ষ্য ও উদ্দেশ্য হল ত্রিপুরা রাজ্যের মানুষকে, জাতি উপজাতি যাকে পাও, তাকে খুন কর, যাতে করে ত্রিপুরাতে জাতি-উপজাতির মধ্যে যে ঐক্য আছে, তাকে নষ্ট করা যায়, আর তা করতে পারলে তাদের যে উদ্দেশ্য তা সফল হবে। ত্রিপুরা রাজ্যের মানুষের উন্নয়নের যে কথা..সেটা দাঁড়িয়ে যাবে। এটা অত্যন্ত দুঃখের ব্যাপার যে এতদ্ সত্বেও মিনিঙফুল নিগোসিয়েশানের কথা বলা হচ্ছে। এর আসল যে উদ্দেশ্য, সেটা হলো রাজ্য সরকার তথা মুখ্য মন্ত্রীর সংগে উগ্রপন্থীদের নেতা বিজয় রাঙখলের সংগে যে গোপন আলোচনা হয়েছিল, তার বিষয় বস্তুকে এড়িয়ে যাওয়ার জন্যই রাজ্যপালের ভাষনের মধ্যে একথাটা ঢুকিয়ে দেওয়া হয়েছে, ফলে রাজ্যপালের ভাষণটা একটা বিতর্কের বিষয় হয়ে উঠেছে। আমি মনে করি বিগত নভেম্বর/ডিসেম্বর মাসে এই রাজ্যের মধ্যে যে ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হয়েছিল, তার জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে আগে থেকে হুসিয়ার করে দিয়েছিল এবং কেন্দ্রীয় সরকারের প্রস্তাব মত যদি রাজ্য সরকার বাস্তব ব্যবস্থা নিত, তাহলে হয়তো এই ধরণের পরিস্থিতির সৃষ্টি হত না। কারণ আমরা দেখছি যে পরবর্তী সময়ে রাজ্য সরকার কেন্দ্রের পরামর্শ মতো রাজ্যের মধ্যে উপদ্রুত অঞ্চল ঘোষণা দিতে বাধ্য হয়েছে, এমন কি কেন্দ্রীয় সরকার এক তরফা ভাবে টি, এন, ভিকে নিষিদ্ধ করাব যে ঘোষণা দিলেন, তাও রাজ্য সরকার মেনে নিতে বাধ্য হয়েছেন, কারণ এ সময়ে রাজ্যেব আইন শৃঙ্খলার পরিস্থিতি এমন একটা অস্বাভাবিক অবস্থায় এসে পড়েছিল যে পর্যন্ত অঞ্চলের মানুষ খুন হয়েছে, আর খুনীরা পার পেয়ে যাচ্ছিল শাসক দল, তাদের পার্টির অফিসকে এ'সব উগ্রপন্থী বা খুনিদের আস্তানা হিসাবে ব্যবহার করতে দিয়েছিল। কাজেই রাজ্যের ভয়াবহ অবস্থার যদি বাস্তব মূল্যায়ন করা হত, তাহলে আজকে সেটাকে বিরোধীতা করার কোন প্রয়োজনই হত না। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে পাঞ্জাব পরিস্থিতির কথা বলা হয়েছে, কিন্তু পাঞ্জাবে কি করা হচ্ছে? সেখানে শাসক দল এবং বিরোধী দল একত্রিত হয়ে শান্তি ও সংহতির জন্য মিছিল করা হচ্ছে, মিটিং করা হচ্ছে। আর, এই রাজ্যে কি করা হচ্ছে? কিছুদিন আগে আমার অমরপুরে বি, ডি, সি, থেকে সংহতি সম্মেলন করা হল, আমি নিজেই বি, ডি, সির চেয়ারম্যান, কিন্তু আমাকে কিছু জানানো হল না, সেই সংহতি সমাবেশের কি কর্মসূচী, কখন, কি ভাবে, কারা ঠিক করল, তার কিছুই জানা নেই, অথচ সেই সমাবেশে আমাদের মাননীয় রাজস্ব মন্ত্রী উপস্থিত ছিলেন। সেখানে বি, ডি, সির তরফ থেকে রাজ্যের সকল অংশের মানুষকে সহযোগীতা করতে বলা হয়েছে। এই সম্পর্কে বি, ডি, সিতে কো-আলোচনা হল না, সেখানকার গাঁও

প্রধান অথবা এম, এল, এদের সংগে কো-আলোচনা করা হল না। সেখানকার বি, ডি, ওকে নাকি ক্ষমতা দেওয়া হয়েছে, এসব কিছু করার জন্য। কাজেই আমি বলতে বাধ্য হচ্ছি যে এসব করা হচ্ছে নির্বাচনকে সামনে রেখে, এই সবের মাধ্যমে ত্রিপুরা রাজ্যের মধ্যে শাসক দল নির্বাচনের একটা মহড়া দিয়ে চলেছেন। শান্তি সংহতি কথাটা খুবই ভাল — কিন্তু পাঞ্জাবে যা করা হচ্ছে, তা তো সব বিরোধী দল আছেই সেই সংগে সেখানকার শাসক দলও আছে। তারা সবাই মিলে সেখানে রাজ্য সরকারকে প্রতিশ্রুতি দিয়েছেন যে রাজ্যের শান্তি ও সংহতি রক্ষার জন্য যা কিছু প্রয়োজন, তারা সবাই এক যোগে করবেন। আর ত্রিপুরা রাজ্যের বেলায় সেই সবের কোন বালাই নেই, এখানকার রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গী অন্য রকম। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে ৪২ নং প্যারাতে একটা কথা বলা হয়েছে — সেটা হল করাপশান বন্ধ করার জন্য সরকার উদ্যোগ দিয়েছেন। কিন্তু যে উদ্যোগের কথা বলা হয়েছে, সেটা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছেন ? মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি গত বিধানসভায় ও আলোচনা করেছিলাম যে আমার অমরপুরের করবুক এবং বাইজল বাড়ীতে ব্যাপক সংখ্যক বাংলাদেশী এসে আশ্রয় নিয়েছে, সেই সব শরনার্থীদের জন্য সরকার যে টাকা খরচ করছেন তা বিলি বণ্টন করতে গিয়ে অনেক নয় ছয় করা হয়েছে। শুনেছিলাম, এই নিয়ে নাকি ভিজিনেন্সের একটা তদন্ত হওয়ার কথা, কিন্তু জানিনা কি কারনে সেই তদন্তের কাজ বন্ধ রাখা হয়েছে। এই সব শরনার্থীদের জন্য কেন্দ্রীয় সরকার অনেক টাকা দিয়েছেন, যেটা নাকি রাজ্য সরকারের মাধ্যমে এখানকার শরনার্থীদের দেওয়াব কথা, কিন্তু কার্যত দেখা যাচ্ছে যে এসব শরনার্থীদের টাকা আত্মসাত করা হয়েছে। অমরপুরের প্রত্যেকটি মানুষ এই খবর জানেন। এর সংগে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর ফাষ্ট পি, এ এবং বি, ডি, ওর যোগাযোগ আছে। অভিযোগের ভিত্তিতে সি, বি, আই, ইনকোয়েরী করতে এসেছিল, কিন্তু তাও মাঝ পথে বন্ধ হয়ে গেছে। অথচ আমাদের রাজ্যপাল তাঁর ভাষণের মধ্য দিয়ে আমাদের আশ্বাষ দিয়েছেন যে দূর্নীতি কঠোর হস্ত দমন করা হবে। কিন্তু অবস্থা যা, তা দেখে ত্রিপুরা রাজ্যের ২২ লক্ষ মানুষ বিশ্বাস করতে পারছেন না। তবু আমি সরকারকে অনুরোধ করব যে ত্রিপুরা রাজ্যের মানুষের উন্নয়নের কথা চিন্তা করে, ত্রিপুরা রাজ্যের ভবিষ্যতের কথা চিন্তা করে, সরকার যেন প্রয়োজনীয় ব্যবস্থা নেন, একথা বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রী লেনপ্রসাদ মালসই।

**শ্রীলেন প্রসাদ মালসই:** মিঃ স্পীকার স্যার, গত ৬ই মার্চ ১৯৮৭ ইং আমাদের মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এর উপর আমাদের মাননীয় সদস্য শ্রী মানিক সরকার যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, এটা আপনারা সবাই জানেন যে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে ত্রিপুরার মানুষের বহু উপকার করেছেন সেটা আমরা সবাই জানি। আমরা এটা জানি যে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর ত্রিপুরাকে বাঁচিয়েছে। কারন মহারাজের আমলের কথা বলে লাভ নেই, মহারাজার শাসনের পর ত্রিপুরায় ৩০ বছর কংগ্রেস শাসন করেছে। সেই ৩০ বছরে ত্রিপুরার বহু লোক পুলিশের হাতে মিলিটারীর হাতে প্রাণ দিতে হয়েছে ত্রিপুরার নিরীহ মানুষদের। তারপর বামফ্রন্ট এসে যারা গুলির হাত থেকে বেঁচেছে তাদের জন্য বার্ধক্য ভাতার ব্যবস্থা করলেন। সেই ভাতা বাড়িয়ে বাড়িয়ে আজকে সেটাকে ৭৫ টাকায় উঠান হয়েছে। এই সব কথা আপনারা সবাই জানেন -সব চেয়ে বড় কথা হল -আমি যেহেতু পাহাড়ে বাস করি আমি বিশেষ করে পাহাড়ের দুই একটা কথা বলছি। ত্রিপুরার গ্রাম পাহাড়ের মানুষ অভাবের তাড়নায় তাদের সন্তান পর্য্যন্ত বিক্রী করতে বাধ্য হত আমি গণ্ডাছড়াতে আমি দেখেছি ২৫০ টাকায় সন্তান বিক্রী করছে। অভাবের কারনে ত্রিপুরা ছেড়ে চলে যাচ্ছে, এই রকম বহু পরিবার চলে গিয়েছে। মহাজনদের অত্যাচারে। ত্রিপুরার বেশীর ভাগ টিলা জমি ত্রিপুরার এমন কোন টিলা জমি বাকী নাই যেখানকার জংগল থেকে মানুষ খাদ্যের অভাবের জন্য বনের আলু তুলে খায় নাই। স্যার, কাঞ্চনপুর এলাকায় সবংপুর নামে একটা জায়গা আছে সেখানকার একজন ট্রাইবেল মহিলা বয়স ৬১ বছর তিনি জংগলে বনের আলু খুড়তে গিয়েছিলেন—অত্যন্ত দুঃখের কথা না খেয়ে তিনি এত দুর্বল হয়ে গিয়েছিলেন যে গর্ত খোড়ার মেহনত তিনি আর সহ্য করতে পারেন নাই, তিনি সেই গর্তের মধ্যেই পড়ে মারা যান। এই ছিল তখন ত্রিপুরার অবস্থা। এটা আমার মুখের কথা নয় এটা বাস্তব ঘটনা। এটা ইতিহাস। মিঃ স্পীকার স্যার, কিছুদিন আগে কাঞ্চনপুর এলাকায় উপজাতি যুব সমিতি এবং কংগ্রেস (আই), তোমাদের সূতা দেওয়া হবে, আমাদের মিছিলে আসলে তেমোদের ২৫ টাকা করে বি, ডি, ও, র কাছ থেকে আদায় করে দেওয়া হবে এই বলে এলাকার মানুষদের বি, ডি, ওর অফিসের দিকে নিয়ে গেল। তার পর যখন দেখা গেল যে কিছুই পাওয়া যাচ্ছে না তখন তারা বাড়ীর দিকে রওয়ানা হল। এবং তারা বলাবলি করতে আমি শুনেছি যে, আমরাতো সারাদিন এখানে কাটালাম আমাদের তো রোজগার হয় নাই, এখন আমাদের ছেলে মেয়েরা কি খাবে। আর এই

যে সূতার কথা বলা হচ্ছে সেই সূতাও পাওয়া যাবে কিনা বলতে পারছি না। সেখানে সূতা দিবে বলে লোকদেরকে বলেছিল। কিন্তু যে পর্য্যন্ত দেয়নি। আমাকে একজন জিজ্ঞাসা করল যে সূতা দেওয়ার কথা ছিল, সূতা দিবে না কি? আমি বললাম যে, আমি তো জানি না। এই লোকগুলিকে ভাওতা দিয়ে এই ভাবে তারা নিয়ে এসেছে। এই বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ স্পীকার :— শ্রী রতিমোহন জমাতিয়া।

শ্রী রতিমোহন জমাতিয়া : - মাননীয় স্পীকার স্যার, বিগত ৬ই মার্চ মাননীয় রাজ্যপাল মহোদয় এখানে যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর মাননীয় সদস্য মানিক সরকার ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছন এবং মাননীয় সদস্য ভানুলাল সাহা সেটাকে সমর্থন করেছেন। কিন্তু একটি কারণে আমি এই ভাষণকে সমর্থন যোগ্য মনে করি না। কেন না ভাষণের সংগে বাস্তবের কোন মিল নেই। যেমন ২৪ নং আইটেমে লিখা আছে যে ১৯৮৬ ৮৭ সালের বিদ্যুতের উন্নতির ক্ষেত্রে সেটা প্রশংসনীয়। কিন্তু ২৫ নং আইটেমে দেখা গেল এই বিদ্যুতের ক্ষেত্রে ১১ মেগাওয়াট ঘাটতি। এই যে বিদ্যুত ঘাটতি সেটা পূরণ করা হবে কেন্দ্রীয় সরকারের অন্তর্ভুক্ত বিদ্যুত কেন্দ্র থেকে। তাহলে তো সাংঘাতিক উন্নতি হয়েছে? এইভাবে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে জনসাধারণকে ভাওতা দেওয়ার জন্য একটা অপচেষ্টা করেছেন। এই ভাষণকে আমরা পুরোপুরি সমর্থন করতে পারি না। ৪৮ নং আইটেমে লিখা হয়েছে যে বেকার সমস্যার মোকাবিলা করছেন। মাননীয় সদস্য ভানুলাল সাহা বলেছেন যে রাজ্যে এ পর্য্যন্ত বেকার সমস্যা প্রায় ১ লক্ষ বিশ হাজার। তাদের কর্মসংস্থানের কোন ব্যবস্থা এখানে রাখা হচ্ছে না। সেই জন্য এই ভাষণ বাস্তবের সংগে কোন মিল নেই। আমরা লক্ষ্য করছি যে বিগত বহু বছর ধরে তীর্থমুখে পৌষ সংক্রান্তী মেলা হয়। সেটাকে ট্রাইবেল ও নন্ ট্রাইবেল লোকদের মিলন ক্ষেত্র বলা যায়। অথচ এই বামফ্রন্ট সরকার এই মেলা করতে ব্যর্থ হয়েছে। এই যে তাদের ব্যর্থতা সেটা রাজ্যপালের ভাষণে নেই। এটাতে প্রমাণিত হয়েছে যে রাজ্য আইনশৃঙ্খলা পরিস্থিতি মোকাবিলা করতে এই সরকার সম্পূর্ণ ব্যর্থ। ৩৬ নং আইটেমে বলা হয়েছে কলিকাতা সল্টলেকে একটি ছাত্রাবাস নির্মানের কাজ চলেছে। কিন্তু শিলঙ-এ প্রায় দুইশো আড়াইশো ছাত্র ছাত্রী আছে। তাদের ছাত্রাবাস কেন নির্মাণ করা হচ্ছে না সেটা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

মাননীয় চেয়ারম্যান সাহেব, আরেকটা ১১ নং আইটেমে মহারানীব্যারেজের কথা বলা হয়েছে। এখানে বলা উচিত ছিল যে খাল কতটুকু পাশ এবং কতটুকু গভীর হবে। কারন ২৬শে ফেব্রুয়ারী আমি গিয়েছিলাম। দেখলাম যে তিন হাত পাশ এবং তিন হাত গভীর হবে। আমরা আরও লক্ষ্য করেছি বিগত জানুয়ারী মাস থেকে এই ব্যারেজের জল আটকে রেখেছিল। যার ফলে পার্শ্ববর্তী গ্রামগুলি ডুবে যায়। সেখানে নাল জমির ফসল নষ্ট হয়ে গেছে। গত ১৩ জানুয়ারী এই এলাকার প্রধানরা মিলে সিদ্ধান্ত নেয় যে, সর্বমোট যে পরিমাণ ফসল নষ্ট হয়েছে সেটার ক্ষতি পূরণ সরকারকে করতে হবে। প্রায় ৫৮টি পরিবারের ফসল নষ্ট হয়ে গেল।

১৩ তারিখ মিটিং করে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল ৫৮টি পরিবার তাদের যে ফসল নষ্ট হয়ে গেল তার জন্য ধরা হয়েছে ২ লক্ষ, ৬৫ হাজার, ৪০ টাকা তা সত্বেও কেন এখন পর্য্যন্ত এই সমস্ত ক্ষতিপূরন দেওয়া হলো না এবং এই ক্ষতি-পূরনের ব্যবস্থা এখন পর্য্যন্ত করা হয় নি। ৬ তারিখ অধিবেশন বসেছে, তারও আগে ১৩ই জানুয়ারী সিদ্ধান্ত করা হয়েছিল তা সত্বেও এটা হচ্ছে না। যে সমস্ত পরিবার এফেকটেড তাদেরকে ক্ষতি-পূরণ না দেবার কারন বুঝা যাচ্ছে না।

মিঃ চেয়ারম্যন ঃ মাননীয় সদস্য আপনার বক্তব্য সংক্ষেপে করুন।

শ্রীরতিমোহন জমাতিয়া ঃ - মাননীয় চেয়ারম্যান স্যার, আমাকে আর দু মিনিট সময় দিন।

মিঃ চেয়ারম্যান :— এক মিনিটে শেষ করুন।

শ্রীরতিমোহন জমাতিয়া :— মাননীয় চেয়ারম্যান স্যার, আমরা জানি এক জায়গায় স্পষ্ট লেখা আছে যে-সমস্ত প্রাথমিক বিদ্যালয়গুলিতে কক্-বরক্ ভাষাভাষি ছাত্র-ছাত্রীর সংখ্যা শতকরা ৩০ শতাংশ বা তার উপরে সেই সব স্কুলকে কক্-বরক্ ভাষায় উন্নয়নের জন্য সার্বিক প্রয়াস চালানো হচ্ছে। শতকার ৩০ শতাংশ বা ৪০ শতাংশ যদি কক্-বরক ভাষাভাষি ছাত্রছাত্রী থাকে তাহলেও ঐ স্কুলগুলিতে কক্-বরক ভাষায় পড়ানো

হবে এই হলো বযান। তাহলে পরে আমরা যদি লক্ষ্য করি তাহলে দেখি নাজিলা জে. বি, স্কুল কুবাইমুড়া জে, বি স্কুল এবং খুপিলং এস, বি, স্কুল-এ ওয়ান থেকে ফাইভ পর্যন্ত যে সমস্ত ছাত্র আছে সেখানে শতকরা ৯৯ জন কক্-বরক ভাষাভাষি ছাত্রছাত্রী, তাহলে ঐ সমস্ত স্কুলে কেন কক্-বরক শিক্ষক দেওয়া হলো না? অপর দিকে যদি আমরা লক্ষ্য করি যেখানে কক্-বরক ভাষাভাষি একজনও নেই যেমন ধলামবধুম, ডাকবাড়ী জে, বি, স্কুল, বাগমাতাংপুইতাং জে, বি, স্কুল

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য আপনি বক্তব্য শেষ করুন।

শ্রীরতিমোহন জমাতিয়া : স্যার, আর এক মিনিট।

মিঃ স্পীকার স্যার, এই সমস্ত বাস্তবকে স্বীকার করা হচ্ছে না। এক দিকে দেখা যাচ্ছে যেখানে কক্-বরক্ স্কুল নেই, কক্-বরক ভাষাভাষি নেই, দৃষ্টান্ত হিসাবে তুলে ধরছি ধলামরধুম, ডাকবাড়ী, বাগমাতাংপুইতাং এই তিনটি স্কুলে যদি গণে দেখি একজনও কক্-বরক ভাষাভাষি ছাত্রছাত্রী পাওয়া যাবে না, কিন্তু ঐ সমস্ত স্কুলে কক্-বরক মাষ্টার নিযুক্ত করা হয়েছে কিন্তু নাজিলা, কুবাইমুড়া, খুপিলং এই সমস্ত স্কুলে একজনও কক্-বরক শিক্ষক নিযুক্ত করা হয় নি, কাজেই এই যে রাজ্যপালের ভাষণ এটা সত্যের অপলাপ করা হচ্ছে কাজেই মাননীয় সদস্য শ্রীমানিক সরকার যে প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা এই প্রস্তাব যে সমর্থন করেছেন তার বিরোধীতা করে এবং বিরোধী দলের সদস্যরা যে সমস্ত এ্যামেণ্ডমেন্ট এনেছেন সেগুলিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** : মাননীয় সদস্য শ্রীহরিচরন সরকার।

শ্রীহরিচরন সরকার : - মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৬ই মার্চ মাননীয় রাজ্যপাল তার স্বাগত ভাষন রেখেছেন এবং মাননীয় সদস্য শ্রীমানিক সরকার ধন্যবাদ-সূচক প্রস্তাব করেছেন এবং মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা সমর্থন করেছেন এবং সেই ভাষণকে

আমিও স্বাগত জানাচ্ছি। মাননীয় রাজ্যপাল তার ভাষনের মধ্য দিয়ে আর্ন্তজাতিক, দেশের এবং রাজ্যে পরিস্থিতি বিশেষ করে বামফ্রন্ট সরকারের যে উন্নয়ন-মূলক কর্মসূচী ধারাবাহিক ভাবে এখনও বিদ্যমান বা এগিয়ে চলেছে তার যে একটা সফল দৃষ্টান্ত বা বাস্তব দৃষ্টান্ত এই ভাষনের মধ্য দিয়ে এই বিধানসভায় রেখেছেন। তিনি প্রথমেই উল্লেখ করেছেন যে আমাদের এই দেশ ভারতবর্ষ উন্নয়নশীল দেশ। এই দেশ তার অখণ্ডতা বা তার যে জাতীয় সংহতি এবং একটা দেশের ভিতর থেকে এবং একটা দেশের বাহির থেকে আজকে বিরাট হুমকির সম্মূখীন দেখা যায়, এই যে খালিস্তানীদের পাকিস্তান থেকে তাদের শিবিরে দেওয়া হয়েছে, শিবির থেকে তাদের অস্ত্র দেওয়া হচ্ছে এবং যেখানে সমস্ত পাঞ্জাব আজকে উপদ্রুত বলে ঘোষনা করা হয়েছে এবং সেখানকার শাসন ব্যবস্থা মিলিটারীদের হাতে তুলে দেওয়া হয়েছে, কিন্তু সেখানেও দেখা যায় প্রতিদিন এই উগ্রপন্থীদের হাতে, খালিস্তানীদের হাতে নিরীহ মানুষ শিক্ষক, কর্মচারী খুন হচ্ছে, কোটি কোটি টাকা ব্যাঙ্ক থেকে লুট হচ্ছে এবং পাঞ্জাবকে ভারতবর্ষ থেকে বিচ্ছিন্ন করার জন্য চক্রান্ত চালাচ্ছে। পাশাপাশি দেখা যায় আজকে ত্রিপুরা রাজ্যে টি, এন, ভি, যারা নিজেদের মধ্যে একটা অস্থিরতায় ভুগছিলেন, হতাশায় ভুগছিলেন, যখন, তারা আত্ম সমর্পন করবেন কি করবেন না এই অবস্থায় ছিলেন তখনই দেখা যায় টি, ইউ, জি, এস এবং তার যে সহযোগী শক্তি তারা তাদেরকে মদত দেবার জন্য সেই অপকর্মকে উস্কানি দেবার জন্য তারা নকল টি, এন, ভি, সেজে তারা বিভিন্ন জায়গায় হত্যাকাণ্ড, লুট তরাজ করছে। টি, এন, ভি, তাদের জন্য এই রাজ্য সরকার তারা যেন স্বাভাবিক জীবনে ফিরে আসে, তারা হয়তো ভ্রান্ত পথে তাদেরকে ভুলিয়ে তাদের সামনে একটা সুন্দর ভবিষ্যৎ তুলে দিয়ে সেই টি, এন, ভি, উগ্রপন্থীদের নিয়ে গিয়েছিলেন, বামফ্রন্ট সরকার তাদের স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনার জন্য তাদের রাজনৈতিক পুনর্বাসন দেবার জন্য তাদের গারজিয়ানদের, তাদের মা-বাবাকে নিয়ে সম্মেলন করেছিলেন এবং তাদের কাছে আহ্বান জানিয়েছিলেন যে, তোমরা ঘরের

ছেলে ঘরে ফিরে আস, আমরা তোমাদের পুনর্বাসন দেব। এই অবস্থায় আজকে তাদের সহযোগিতা করতে বিশেষ করে টি, ইউ, জি, এস, এবং গ্রেস ( আই ) তাদের গাত্রদাহ যে, না তাদের স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনা যাবে না তার জন্য তারা বিভিন্ন দিক দিয়ে উস্কানি দিচ্ছেন। পাশাপাশি মাননীয় রাজ্যপাল তার ভাষণে বিশ্ব পরিস্থিতির উল্লেখ করেছেন যে, সমগ্র বিশ্ব শান্তির জন্য সোভিয়েত রাশিয়া এবং ভারত যুক্ত ভাবে ইণ্ডিয়া ডিক্ল্যারেশন নামে একটা চুক্তি স্বাক্ষরিত হয়েছে। সমগ্র বিশ্বের কাছে বিশেষ করে উন্নয়নশীল দেশগুলি অবলম্বন করে আজকে আমেরিকানদের যে সাম্রজ্যবাদ বিশ্ব শান্তিকে বিঘ্নিত করার জন্য্য যে ভাবে চক্রান্ত চালাচ্ছে তার জন্য সোভিয়েত রাশিয়া বার বার আমেরিকান সাম্রাজ্যবাদের সঙ্গে রেগনের বার বার বিশ্ব শান্তির জন্য বৈঠক করেছে। সেখানে চুক্তি হয়েছে এবং বার বার সেই চুক্তিগুলি তিনি লঙ্ঘন করেছেন। এমন কি সোভিয়েত রাশিয়া ১৯ মাস পারমানবিক পরীক্ষা বন্ধ রেখেছিল, নিজের দেশের প্রতিরক্ষার থেকে বিপদজনক হয়ে উঠবেনা এমন সিদ্ধান্ত গ্রহন করেছিলেন। আজকে বুঝতে কিছু অসুবিধা হয় না যে এই বিশ্ব শান্তিকে বিঘ্নিত করার জন্য কতভাবে তারা প্রয়াস চালাচ্ছে। এমনিতেই এই ত্রিপুরা রাজ্য ভারতবর্ষের পূর্বাঞ্চলের ৬ টা রাজ্যের মধ্যে স্বাধীনতার যুগ থেকেই বঞ্চিত ছিল বিভিন্ন দিক দিয়ে, তার উন্নয়নের প্রতি কেন্দ্রের অনিহা ও অসহযোগিতা মূলক মনোভাব তার কাজের ভিতর থেকে প্রমানিত হয়। শুধু তাই নয় এই ত্রিপুরা রাজ্যে বিগত কংগ্রেস আমলে উন্নয়ন-মূলক কাজ যতটুকু বর্তমানে হয়েছে তার সামান্য তম অংশও এই ত্রিপুরা রাজ্যে বিশেষ করে পাহাড়ী অঞ্চলে যারা সাধারণ মানুষ তাদের এলাকায় পৌঁছায়নি। বিগত দিনে সেখানে কোন স্কুল ছিল না, রাস্তাঘাট ছিল না, কোন ঔষধের ব্যবস্থা ছিল না। আজকে বামফ্রন্ট সরকার তার প্রতিশ্রুতি অনুযায়ী যখন তার কর্মকাণ্ড সমগ্র পাহাড়ী অঞ্চলে শুরু করবার জন্য প্রসায় চালাচ্ছেন, সেখানে এ ডি সি গঠন করছেন এবং ২৫ কোটি টাকা বরাদ্দ করছেন, তখন এখানে আজকে কংগ্রেস ও টি, ইউ, জে এস-এর

গাত্রদাহ শুরু হয়েছে। তারা বলুক তাদের ৩০ বছরের রাজত্বে কি করেছে? ককবরক ভাষাকে রাজ্য ভাষায় নিয়েছেন, তাদের সংস্কৃতি, নাচ ও গান যে আছে যেটা অবরুদ্ধ করা ছিল, তাকে তারা কি মর্যাদা দিয়েছে? দেয় নি, আজ বামফ্রন্ট সরকার তা দিয়েছে। আজ সেখানে স্কুল হচ্ছে, বাজার হচ্ছে, টাউন হচ্ছে, আজ তাদের উন্নয়ন-মূলক সমস্ত কার্যসূচী বাস্তবায়িত হচ্ছে। তারা এইগুলি চান না বলেই এই এমেণ্ডমেণ্ড এনেছেন। ত্রিপুরার সরকার বিশেষ করে কৃষকদের স্বার্থে জল সেচের জন্য বিভিন্ন পরিকল্পনা গ্রহন করেছেন, মহারানীতে ব্যারেজ-এর কাজ শেষ হয়েছে, তার মাধ্যমে ৪ হাজার ৪ শত হেক্টর জমিতে জল সেচের ব্যবস্থা হবে। চাকমাঘাটে যে ব্যারেজ হবে তার কাজও এগিয়ে চলেছে, তার মাধ্যমেও কয়েক হাজার জমিতে জল সেচের ব্যবস্থা হবে। শুধু তাই নয়, বিগত দিনে ত্রিপুরার চা শ্রমিক যারা সব চেয়ে অবরুদ্ধ ছিল, যাদের খাওয়ার ব্যবস্থা ছিল না এবং তারা যে মানুষ সেটাও চিন্তা করার কোন সুযোগ ছিল না, আজকে বামফ্রন্ট সরকার ৭ টা চা বাগান অধিগ্রহনের মাধ্যমে তাদেরকে সেই সুযোগ করে দিয়েছেন।

মি: স্পীকার :— মাননীয় সদস্য, শেষ করুন।

শ্রী হরিচরন সরকার : – মাননীয় রাজ্য পালের যে স্বাগত ভাষণ তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব মাননীয় সদস্য শ্রী মানিক সরকার এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মি: স্পীকার :— মাননীয় স্পীকার স্যার, গত ৬ই মার্চ মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তার ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন মাননীয় মানিকবাবু, তা সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রী ভানুলাল সাহা, আমি সেই প্রস্তাবের বিরোধীতা করে

মাননীয় বিরোধী সদস্য যারা এ্যানেণ্ডমেণ্ড এনেছেন সেগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে আন্তর্জাতিক, সারা ভারত বর্ষে যে সাম্রাজ্যবাদীদের চক্রান্ত সাম্প্রদায়িক সমপ্রীতি বিনষ্ট করে ভারতবর্ষকে টুকরো টুকরো করার একটা চক্রান্ত তার জন্য উদ্বেগ প্রকাশ করেছেন। আমাকে এইটা বলতে হয় যে, এইটা উদ্বেগের কারণ, এই ধরনের ঘটনা ভারতবর্ষে অত্যন্ত দুঃখজনক। ভারত বর্ষ স্বাধীন হওয়ার পর থেকে আজ সাড়ে ৩৯ বছর বর্যান্ত কেন্দ্রীয় সরকারের ক্ষমতায় ছিল কংগ্রেস, এর মধ্যে ২৭ মাস-এর জন্য ভারতবর্ষে বিভিন্ন রাজনৈতিক দল একযোগে কংগ্রেসকে হটানোর জন্য চেষ্টা করে কেন্দ্রীয় সরকারের ক্ষমতায় বসেছিলেন, সেই সরকার ছিল জনতা সরকার, তার বন্ধু ছিল মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি। সেই জনতা সরকারকে সমর্থন করেছিলেন বামফ্রণ্ট সরকার। জনতা সরকারের এই সাড়ে ২৭ মাসের রাজত্ব-কালে ভারতবর্ষের আনাচে কোনাচে সাম্রজ্যবাদী মার্কিন চক্রান্ত যখন প্রবেশ করতে শুরু করেছিল, তখনতো বামফ্রণ্ট সরকার উদ্বেগ প্রকাশ করেন নি। যখন আসামে প্রবেশ করেছিল এবং বিভিন্ন রাজে প্রবেশ করেছিল তখনতো উদ্বেগ প্রকাশ করেন নি। মিঃ স্পীকার স্যার, তখন জনতা সরকারের যে বাজেট পরিকল্পনা তাকে সমর্থন করতেন বামফ্রণ্ট সরকার। সেই সময় যে বৈদেশিক চক্র ভারতবর্ষে প্রবেশ করেছিল বামফ্রণ্ট সরকার তাকে সমর্থন করেছিলেন আর আজ এখানে আমাদের বিরোধী সদস্যরা বক্তব্য রাখছেন আর মন্ত্রী সভার সদস্যরা মানুষ খুন হলে কোন তদন্ত থাকে না।

মিঃ স্পীকার : - মাননীয় সদস্য আপনার বক্তব্যতো শেষ হয়নি, আপনি কালকে বলতে পারবেন, আরও কিছু নাম আমার কাছে আছে তারাও কালকে বলার সুযোগ পাবেন, আমার সময় শেষ হয়ে গেছে।

এই সভা আগামী ১০ই মার্চ ১৯৮৭ মঙ্গলবার বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতবী থাকল।

# PAPERS LAID ON THE TABLE

## ( Questions & Answers )

### ANNEXURE— "A"

ADMITTED STARRED QUESTION NO :- 8

Name of the Member :- Sri Gopal Chandra Das

প্রশ্ন

১। ইহা কি সত্য ১৯৭৮-৭৯ সালে কেন্দ্রীয় ওয়াটার বোর্ড ত্রিপুরা রাজ্যের বিভিন্ন স্থানের ভূমির নমুনা সমীক্ষা করে Surface ও underground water কোথায় কি পরিমাণে পাওয়া সম্ভব তার একটি পরীক্ষা চালিয়েছিল,

২। সত্য হলে কেন্দ্রীয় সরকার তার কোন রিপোর্ট রাজ্য সরকারের কাছে পাঠিয়েছেন কিনা, এবং

৩। যদি না পাঠিয়ে থাকেন তাহলে রাজ্য সরকার কর্তৃক উক্ত রিপোর্ট আনবার ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা ?

উত্তর

১। সেন্ট্রাল গ্রাউণ্ড ওয়াটার বোর্ড শুধু ভূগর্ভস্থ জলের পরিমাণ নিরূপনের জন্য প্রতি বৎসর কয়েকটি Exploratory ডিপ্-টিউব-ওয়েল খনন করিয়া জলপ্রাপ্তি ও মাটির স্তরের পরীক্ষা নিরীক্ষা করিতেছেন

২। হাঁ।

৩। ২ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

ADMITTED STARRED QUESTION NO. 10

Name of the Member :- Sri Gopal Chandra Das

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state

১। ইহা কি সত্য টি, এন, ভি, উগ্রপন্থীরা ত্রিপুরা বিভিন্ন অংশে হত্যাকাণ্ড সংগঠিত করে সীমান্তের অপর পার বাংলাদেশে আশ্রয় গ্রহন করে,

২। সত্য হলে এব্যাপারে ত্রিপুরা সরকারের পক্ষ থেকে ভারত সরকার মারফৎ বাংলাদেশ সরকারের সঙ্গে টি, এন, ভি সমস্যা নিয়ে আলোচনা করা হয়েছে কি ?

ANSWER

Name of the Minister- Shri Nripen Chhkraborty, Chief Minister, Tripura,

১। হ্যাঁ।

২। উগ্রপন্থীগণ বাংলাদেশের পার্বত্য চট্টগ্রামে ঘাটি স্থাপন করে ত্রিপুরার অভ্যন্তরে তাদের তৎপরতা চালাচ্ছে। রাজ্য সরকারের নিকট খবর আছে যে, উগ্রপন্থীরা বাংলাদেশ সহ বিভিন্ন বিদেশী শক্তির সাহায্য পাচ্ছে। এই সমস্ত তথ্য কেন্দ্রিয় সরকারকে সরবরাহ করে বিশেষ ভাবে অনুরোধ করা হয়েছে বিষয়টি বাংলাদেশ সরকারের সাথে আলোচনা করার জন্য যাতে বাংলাদেশ তাদের আশ্রয় এবং সাহায্য দান বন্ধ করেন। কেন্দ্রীয় সরকার জানাইয়াছেন বিষয়টি বাংলাদেশ সরকারের নিকট উত্থাপন করা হয়েছে কিন্তু বাংলাদেশ সরকার বারবারই উগ্রপন্থীদের সাহায্যের বিষয় অস্বীকার করছেন।

ADMITTE STARRED QUESTION NO — 11

Name of the Member . - Shri Gopal Ch Das

Will the Hon'ble Minister-In-charge of the political Department be pleased to state ,-

প্রশ্ন:—

১) বাংলারদেশের চিটাগাং থেকে আগত চাকমা ও অন্যান্য উপজাতী শরনার্থীদের বাংলাদেশ ফেরত পাঠানোর ব্যাপারে সরকার এ পর্যন্ত কি কি উদ্যোগ গ্রহণ করেছেন ?

২) এ পর্যন্ত কতজন শরনার্থীকে বাংলাদেশে ফেরৎ পাঠানো সম্ভব হয়েছে ?

# PAPERS LAID ON THE TABLE
## ( Questions & Answers )

৩ ) রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি অকর্ষন করে এ সমস্যা সমাধানের জন্য কি কি সুপারিশ বা প্রস্তাব রাখা হয়েছে ?

Minister-in-Charge of the Political Department Chief Minister

উত্তর

১। বাংলাদেশের চিটাগাং থেকে আগত চাকমা ও অন্যান্য উপজাতি শরনার্থীদের বাংলাদেশে পাঠানোর জন্য সরকারী নীতি ও নির্দেশ অনুযায়ী ত্রিপুরা দক্ষিন জেলায় জেলা শাসক এবং বাংলাদেশের খাগড়াছড়ি জেলাশাসকের মধ্যে আলোচনা হয়েছে এবং এখন ও চলছে উক্ত আলোচনার ফলে বাংলাদেশ সরকার নীতিগত ভাবে বাংলাদেশের উপজাতী শরনর্থীদের বাংলাদেশের লোক হিসাবে চিহ্নিত করার পর ফিরিয়ে নিতে রাজী আছেন বলে স্বীকার করেছেন।

২। এখন পর্যান্ত কোন শরনার্থীকেই বাংলাদেশে ফেরত পাঠানো সম্ভব হয় নাই।

৩। রাজ্য সরকার এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষন করে এই সমস্যা সমধ্যানের জন্য বাংলাদেশ সরকারের উপর চাপ সৃষ্টি করতে অনুরোধ করিয়েছেন। তৎসঙ্গে সীমান্তের অভ্যন্তরে বাংলাদেশের শান্তি শৃঙ্খলা ইত্যাদি বিষয়ে যাবতীয় প্রাপ্ত সংবাদ ভারত সরকারকে প্রতিনিয়ত অবহিত রেখেছেন। বিগত ২৬। ২। ৮৭ ইং তারিখে ও ভারত সরকারকে জরুরী বার্ত্তায় অনুরোধ করে বলা হয়েছে যে ভারত সরকার যেন কুটনৈতিক পর্য্যায়ে বাংলাদেশ সরকারের সঙ্গে এ ব্যাপারে বোঝাপড়া করে সমস্যা সমাধানের ব্যবস্থা করেন।

## AMITTED STARRE QUESTION NO. 37
### Name of the Member :— Shri Subodh Das

প্রশ্ন

১। ১৯৮৭ ৮৮, আর্থিক বৎসরে ধর্মনগর, মহকুমার নয়াগাং ছড়া, গঙ্গানগর ), দুর্গাংগাছড়া ( দক্ষিণ পদ্মবিল ), চাঁদপুরছড়া ( বিশালগড় ), শুকনাছড়া ( আনন্দপুর ), ঘিনাছড়া ( ক্ষুদ্রকাঙ্গি ), হাফলং ছড়া ( হাফলং পঞ্চায়েত ) এবং চৈলেন ছড়া ( পশ্চিম পানিসাগর ) লিফ্‌ট ইরিগেশন স্কীম চালু করার কোন পরিকল্পনা আছে কি.

২। থাকিলে কবে নাগাদ উক্ত কাজ শুরু করা হবে বলে আশা করা যায়।

উত্তর

১। আপাতত নাই।

২। প্রথম প্রশ্নের উত্তরে এ প্রশ্ন আসেনা।

ADMITTED STARRED QUESTION NO 92

Name of the Member — Shri Shyama Charan Tripura.

প্রশ্ন

১। মনু নদীর উপর নালকাটা ( কিংবা কাঞ্চন বাড়ী ) ব্যারেজ এর কাজ কবে শুরু হবে ও কবে পর্যন্ত শেষ হবে বলে আশা করা যায়, এবং

২। উক্ত ব্যারেজ নির্মাণের জন্য অনুমিত ব্যয় বরাদ্দ কত।

৩। এই প্রজেক্ট থেকে কয়টি চ্যানেল দিয়ে জলসেচের ব্যবস্থা করা হবে ও তাতে কত পরিবার ট্রাইবেলও কত পরিবার নন্ ট্রাইবেল উপকৃত হবেন,

৪। চ্যানেল গুলি শুধু ডাউন স্ট্রীমে নাকি আপ-স্ট্রীমেও হবে, এবং

৫। প্রতিটি চ্যানেলের দৈর্ঘ্য কত হবে ? ( চ্যানেল ভিত্তিক হিসাব )

উত্তর

১। ব্যারেজের কাজ ১৯৮৬-৮৭ ইং আর্থিক সাল হইতে শুরু হইয়াছে। আনুমানিক ১৯৯০ সাল নাগাদ এই কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

২। প্রকল্প অনুমোদন অনুযায়ী ৮ কোটি ৯৮ লক্ষ ৪৫ হাজার টাকা ব্যয় বরাদ্দ এই প্রকল্পের জন্য অনুমোদিত হইয়াছে।

৩। এই ব্যারেজ প্রজেক্ট থেকে প্রথমে শুধু বামতীরে একটি প্রধান খাল মারফৎ এবং ভাগ্যপুর গ্রামের পর নদীর বামতীরে একটি এবং ডানতীরে একটি প্রধান খাল মারফৎ জলসেচের ব্যবস্থা হইবে। কত পরিবার ট্রাইবেল এবং কত পরিবার নন্ ট্রাইবেল উপকৃত হইবেন, তাহা পৃথকভাবে নির্ণয় করা হয় নাই।

# PAPERS LAID ON THE TABLE

## ( Questions & Answers )

৪। চ্যানেলগুলি ডাউন স্ট্রীমে অর্থাৎ নীচ দিকেই হবে।

৫। বামতীরের মূল চ্যানেলের দৈর্ঘ্য ৩০.৫ কিঃ মিঃ এবং ডানতীরের মূল চ্যানেলের দৈর্ঘ্য ১০ কিঃ মিঃ হবে।

### ADMITTED STARRED QUESTION NO. 96

Name of the Member :- Shri Shyama Charan Tripura,

Will the Hon'ble Minister-in charge of the Tribal Welfare Department be Pleased to State-

প্রশ্ন

১। স্বশাসিত জেলা পরিষদের কর্মচারী নিয়োগের ক্ষেত্রে তপশীল জাতি এবং উপজাতিদের জন্য সংরক্ষণের ব্যবস্থা আছে কি না,

২। থাকিলে কিরূপ এবং

৩। না থাকিলে কারণ ?

উত্তর

১। হ্যাঁ মহাশয়, আছে।

২। রাজ্য সরকারী কর্মচারী নিয়োগের ক্ষেত্রে প্রচলিত সংরক্ষণ নীতি স্বশাসিত জেলা পরিষদের কর্মচারীর নিয়োগের ক্ষেত্রে প্রযোজ্য। এই নিয়ম অনুসারে শতকরা পনর ভাগ পদ তপশীলি জাতি ও শতকরা উনত্রিশ ভাগ পদ উপজাতি প্রার্থীদের জন্য সংরক্ষিত।

৩। প্রশ্ন উঠে না।

### ADMITTED STARRED QUESTION NO : 97,

Name of the Member : - Shri Shyama Charan Tripura

Will the Hon'ble Minister—In-charge of the Tribal Welfare Department be pleased to state —

প্রশ্ন

১। ৩০ শে ডিসেম্বর ১৯৮৬ পর্যন্ত স্বশাসিত জেলা পরিষদের কর্মচারীর সংখ্যা কত,

২। উহাতে কতজন ডেপুটেশনে আছে এবং কতজন-ত্বক পরিষদ কর্তৃক নিয়োগ করা হয়েছে,

৩। ডেপুটেশনে আসা কর্মচারীদের মধ্যে কতজন উপজাতি এবং কতজন অ-উপজাতি, এবং

৪। পরিষদ কর্তৃক নিয়োগ করা কর্মচারীদের মধ্যে কতজন উপজাতি এবং কতজন অ-উপজাতি ?

উত্তর

তথ্য সংগ্রহাধীন আছে।

ADMITTED STARRED QUESTION NO. 138

Name of the Member — Shri Narayan Das

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, সেনামুড়ার অন্তর্গত পোয়াং বাড়ীতে জলসেচের জন্য একটি ডিপ টিউব ওয়েল মঞ্জুর করা হইয়াছে।

২। সত্য হইয়া থাকলে কি কারনে ইহার কাজ এখনও আরম্ভ করা হচ্ছে না, এবং

৩। কবে নাগাদ উক্ত কাজ আরম্ভ করা হইবে বলিয়া আশা করা যায় ?

উত্তর

১। প্রকল্পটি ১৯৮৬-৮৭ সালের বাজেটের অন্তর্ভুক্ত এষ্টিমেট তৈরীর কাজ হাতে নেওয়া হয়েছে। এষ্টিমেট তৈরীর পর মঞ্জুরীর ব্যবস্থা নেওয়া হবে।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

৩। আগামী আর্থিক বছরে গাভীর কূপ খননের কাজ হাতে নেওয়া সম্ভবপর হবে বলে আশা করা যায়।

ADMITTED STARRED QUESTION NO - 139

Name of the Member -- Sri Narayan Das

প্রশ্ন

১। কেমতলী গাঁওসভার অন্তর্গত পাঠৌনিয়া পাথরের পূর্বপার্শ্বে লোরাছড়া মৌসুমী বাঁধ সংলগ্ন জায়গাতে টিউবওয়েল বসানোর কোন পরিকল্পনা আছে কিনা,

# PAPERS LAID ON THE TABLE
## ( Questions & Answers )

২। যদি থাকে তবে বর্তমান বৎসরে উহার কাজ আরম্ভ করা হইবে কিনা.

উত্তর

১। আপাততঃ নাই।

২। প্রথম প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

### ADMITTED STARRED QUESTION NO. 140

Name of the Member .- Sri Narayan Das.

প্রশ্ন

১। সোনামুড়া বিভাগের নলছড় মোরাছড়াতে স্লুইজ গেইট নির্মাণ করার পরিকল্পনা সরকারের আছে কিনা,

২। যদি পরিকল্পনা থাকে তবে কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত করা হইবে ?

উত্তর

১। আপাততঃ নাই।

২। প্রথম প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

### ADMITTED STARRED QUESTION NO — 137

Name of the Member : - Shri Fayzur Rahaman

প্রশ্ন

১। ধর্মনগর মহকুমার অন্তর্গত বাঁতি হাওরে বোরো ফসল রক্ষা করার জন্য কি কি ব্যবস্থা সরকার নিয়েছেন ?

উত্তর

১। সর্বসম্মত সিদ্ধান্তে পৌছানোর জন্য আরও পরীক্ষা নিরীক্ষা চালানো হচ্ছে।

### ADMITTED STARRED QUERTION NO. 150

Name of the Member ;- Shir Fayzur Rahaman.

প্রশ্ন

১। ধর্মনগর মহকুমার অন্তর্গত ফুলবাড়ী লক্ষীনগর, গোবিন্দপুর, কালাছড়া গ্রামে ওয়াটার সাপ্লাই লাইন বসানোর কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, এবং

২। থাকিলে কবে পর্য্যন্ত কাজ শুরু হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। আপাততঃ নাই।

২। ১নং প্রশ্নের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

ADMITTED STARRED QUESTION NO 193.

Name of the Member :— Shri Rasik Lal Roy.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state

১। ত্রিপুরা স্ব—শাসিত উপজাতি জেলাপরিষদ প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে ৩১। ১২। ৮৬ ইং তারিখ পর্য্যন্ত জেলা পরিষদ এলাকায় কতজন খুন হয়েছে, এবং

২। এর মধ্যে কতজন উপজাতি ও কতজন অ-উপজাতি সম্প্রদায়ের ?

ANSWER

Name of the Minister- Shri Nripen Chakraborty, Chief Minister, Tripura,

১। ৩৬২ জন।

১। ক) উপজাতি — ১২১ জন।

খ) অ-উপজাতি — ২৪১ জন।

মোট ৩৬২ জন।

# PAPERS LAID ON THE TABLE
## ( Questions & Answers )

### ADMITTED STARRED QUESTION NO :- 201.

Name of the Member :- Shri Rasik Lal Roy.

প্রশ্ন

১। ক ) সোনামুড়া বিভাগের স্থানগুলি গাঁওসভার অধীনে কলমছেরা লিফট্ ইরিগেশন ও গবুর বাঁধ লিফট্ ইরিগেশন স্কীমগুলির কাজ কবে নাগাদ শুরু করা হয় এবং

২। ক ) বেজীমারা তথা শুভাপুর মৌজায় ইরিগেশন স্কীমটির, সার্ভের করার কাজ শেষ হয়েছে কি,

খ ) হয়ে থাকলে উক্ত স্কীমটির রূপায়নের কাজ কবে নাগাদ হাতে নেওয়া হবে ?

উত্তর

১। ক ) কলমছেরা লিফট্ ইরিগেশন স্কীমের কাজ অতি শীঘ্রই শুরু করা সম্ভব হবে বলে আশা করা যায় :—

গবুর বাঁধ লিফট ইরিগেশন স্কীমটি প্রয়োজনীয় আর্থিক মঞ্জুরী পাওয়ার পর শুরু করা যাবে।

২। ক ) হ্যাঁ।

খ ) আগামী ১৯৮৬-৮৭ইং আর্থিক বছরে প্রকল্পটি কাজ হাতে নেরা সম্ভব হবে বলে আশা করা যায়।

### ADMITTED STARRED QUESTION NO. 225.

Name of the Membr :- Shri Buddha Deb Barma,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department pleased to state:

১। বিশালগড় ব্লক আন্তর্গত গুলিরাই গাঁও সভার অধিনে ১ টি পুলিশ আউট পোষ্ট বা পুলিশ ক্যাম্প বসানোর কোন পরিকল্পনা সরকারের আছে কি,

২। যদি পরিকল্পনা থাকে তা হলে কবে নাগাদ উক্ত কাজ আরম্ভ করা হবে।

ANSWER

Name of the Minister :- Shri Nripen Chakraborty, Chief Minister. Tripura.

১। না।

২। প্রশ্ন উঠেনা।

## ADMITTED STARRED QUESTION NO 232

Name of the Member :— Shri Dhirendra Debnath,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :-

১। ১৯৮৫ ইং সনের ১ লা জানুয়ারী হইতে ১৯৮৭ সনের ৩১ শে জানুয়ারী পর্যন্ত সদরের সিধাই থানায় বিভিন্ন প্রকার ঘটনায় মোট কয়টি কেইস নথিভুক্ত করা হয়েছে, এবং

২। উক্ত কেইসগুলির মধ্যে কতগুলি কেইসের নিষ্পত্তি হয়েছে ( ফাইনাল রিপোর্ট সহ ) এবং কতগুলি কেইসের তদন্তের কাজ এখনও বাকী রহিয়াছে তাহার হিসাব ?

## A N S W E R

Name of the Minister- Shri Nripen Chakraborty, Chief Minister, Tripura.

১। ২৪১ টি কেইস নথিভুক্ত করা হয়েছে।

২। ২১১ টি কেইস নিষ্পত্তি হয়েছে এবং ৩০ টি কেইস তদন্তাধীন আছে।

## ADMITTED STARRED QUESTION NO - 247

Name of the Member :- Sri Jawhar Saha

প্রশ্ন

১। ১৯৮৭-৮৮ইং সনের আর্থিক বৎসরের অমরপুরের র,হ কাং উত্তর এবছড়ি ছাকাক এবং কুমরা গাঁও এ পানীয় জলের সু-বন্দোবস্তের জন্য ডিপটিউব-ওয়েল বসানোর কোন পরিকল্পনা আছে কি,

২। অমরপুরের বীরগঞ্জ রামপুর এবং করবুক বাজারের ডিপটিউব-ওয়েলের পাইপ লাইন বসানোর কাজ কবে নাগাদ শেষ হবে, এবং

৩। অমরপুরের নূতন বাজার গাঁও এবং তৈদুয়াছড়া লেইপদপাড়া কয়লা কাস্তু দেওয়ানপাড়া এবং বিশু সেন জমাতিয়া পাড়ার পানীয় জলের কি কি ব্যবস্থা বর্তমানে চালু আছে ?

# PAPERS LAID ON THE TABLE
## ( Questions & Answers )

উত্তর

১। আপাততঃ নাই।

২। আগামি আর্থিক বছরে ( ১৯৮৭-৮৮ ) শেষ হবে বলে আশা করা যায়।

৩। বর্ত্তমানে কাটাকুয়া পুস্করিনী, এবং নিকটবর্ত্তী ছড়া ব্যতীত আর কোন পানীয় জলের উৎস নাই। পাকাকুয়া এবং টিউবওয়েল ছিল কিন্তু বর্ত্তমানে চালু নাই।

## ANNEXURE— "B"

ADMITTED UN-STARRED QUESTION NO. 18

Name of the Member — Shri Samir Kr. Nath.

প্রশ্ন

১। ১৯৮৬-৮৭ ইং আর্থিক বৎসরে কৃষি বিভাগ কর্তৃক পানিসাগর ব্লকে কৃষি জমিগুলিতে জল সেচের জন্য কোন পরিকল্পনা গ্রহন করা হয়েছে কিনা,

২। যদি পরিকল্পনা গ্রহন করা হয়ে থাকে তবে উক্ত ব্লকের কোন কোন স্থানে কি কি পরিকল্পনা গ্রহন করা হয়েছে এবং তাহা বি. ডি. সি. দ্বারা নির্বাচিত কিনা ( স্থানের নাম, পরিকল্পনা, বিভাগভিত্তিক হিসাব )

৩। উক্ত ব্লকের টঙ্গীবাড়ী, কামেশ্বর দীঘলবাক হুরুয়া, জমিরালা গ্রামগুলির কৃষি জমিতে সেচের জন্য কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা,

৪। না নেওয়া হইলে ১৯৮৭-৮৮ইং আর্থিক বৎসরে ঐ সব এলাকায় জল সেচের জন্য কোন পরিকল্পনা গ্রহন করা হবে কি ?

উত্তর

১। হ্যাঁ পূর্ববর্ত্তী বৎসরের অ-সম্পূর্ণ সেচ প্রকল্পগুলি সহ ১৯৮৬-৮৭ ইং আর্থিক বৎসরে কৃষিবিভাগ সহ আই. এফ. সি এবং পি. এইচ. ই. দপ্তর কর্তৃক পানি সাগর ব্লকে ৫ টা এল আই. প্রকল্প এবং ৫ টা গভীর নলকূপ প্রকল্প স্থাপন করার পরিকল্পনা আছে।

২। প্রকল্পগুলির বিবরণ নিম্নে দেওয়া হইল— প্রকল্পে নাম প্রস্তাবকের নাম

১। কুকিনালা এল.আই, স্কীম উপযুক্ত কর্তৃপক্ষ
২। টঙ্গীবাড়ী ঐ বি. ডি সি
৩। দীঘলবাক, , ঐ উপযুক্ত কর্তৃপক্ষ
৪। দক্ষিণ হুরুয়া ঐ ঐ
৫। শনিছড়া ঐ ঐ
৬। উপ্তাখালি গভীর
নলকূপ স্কীম :— বি ডি সি.
৭। উত্তর দেওছড়া ঐ ঐ
৮। দক্ষিণ বরুবাকান্দি ঐ ঐ
৯। চন্দ্রপুর ঐ উপযুক্ত কর্তৃপক্ষ
১০। তিলথৈ বেতাঙ্গী ঐ ঐ

৩। হ্যাঁ, টঙ্গীবাড়ী দীঘলবাক এবং দক্ষিণ হুরুয়া এল, আই স্কীম গ্রহন করা হয়েছে। কামেশ্বর ও জমিরালার আপাততঃ কোন পরিকল্পনা নাই।

৪। ৩নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

ADMITTED UN-STARRED QUESTION NO 38

Name of the Membr .- Shri Mati Lal Saha

Will the Hon'ble Minister-in-charge of the Home Depertment pleased to state:

১। বামফ্রন্ট সরকার ত্রিপুরার ক্ষমতাসীন হওয়ার পর থেকে মোট কতবার ত্রিপুরা বন্ধ ডাকা হয়েছে।

২। কোন্ রাজনৈতিক দল কতবার বন্ধ ডাকেন এবং

৩। উল্লিখিত বন্ধ গুলিকে কেন্দ্র করে কোন কোন্ রাজনৈতিক দলের কতজন লোক গ্রেপ্তার হন (জেলা ভিত্তিক হিসাব)

ANSWER

Name of the Minister :- Shri Nripen Chakraborty, Chief Minister. Tripura.

১। ৩০ ( ত্রিশ ) বার।

২। দলভিত্তিক বন্ধ ডাকার হিসাব নিম্নে দেওয়া গেল:—

# PAPERS LAID ON THE TABLE
## ( Questions & Answers )

১ ) আমরা বাঙ্গালী — ৬ বার ।

২ ) কংগ্রেস ( আই ) — ১০ বার ।

৩ । যুব কংগ্রেস ( আই ) — ২ বার ।

৪ ) রাম গনতান্ত্রিক ফ্রন্ট — ৯ বার ।

৫ ) বাম গনতান্ত্রিক ফ্রন্ট — ১ বার ।
এবং কংগ্রেস ( আই )

৬ ) বাম গনতান্ত্রিক ফ্রন্ট এবং
ত্রিপুরা প্রদেশ যুব কংগ্রেস
( আই ) — ১ বার ।

৭ ) বাম গনতান্ত্রিক ফ্রন্ট
ও সি এফ ডি — ১ বর

৩ । দলভিত্তিক জেলাভিত্তিক গ্রেপ্তারে সংখ্যা নিম্নে দেওয়া গেলঃ—

| | দলের নাম | পশ্চিমজেলা | উত্তরজেলা | দক্ষিণজেলা |
|---|---|---|---|---|
| ১ | কং আই | ৫৫৬ জন | ১১০ জন | ৩৩৭ জন । |
| ১ ) | যুব কং আই | ৩৭৯ জন | — | ৪৫ জন । |
| ৩ ) | আমরাবাঙ্গালী | ৭৪ জন | ৩৫ জন | ৪ জন । |
| ৪ ) | বামগনতান্ত্রিক ফ্রন্ট | — | ২ জন | ২৪ জন । |
| | মোটঃ— | ১০০৯ জন | ১৪৭ জন | ৪১০ জন । |

ADMITTED UN-STARRED QUESTION NO : 41.

Name of the Member : Shri Rashik Lal Roy

Will the Hon'ble Minister—In-charge of the Home Department be pleased to state —

১ ) সোনামুড়া বিভাগে খেঁদাবাড়ী গাঁও সভায় ১৯৭৮ ইং এর ১লা জানুয়ারী থেকে ১৯৮৭ইং ৩১শে জানুয়ারী পর্যন্ত মোট কয়টি পরিবারের কয়টা গরু চুরি বা ডাকাতি হয়েছে; এবং

২ ) উক্ত গাঁওসভার জনসাধারণকে গরু চুরি ও ডাকাতির হাত হইতে রক্ষা করার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে ।

ANSWER

Name of the Minister :- Shir Nripen Chakraborty Chief Minister Tripura

১ ) বৎসর ভিত্তিক নিম্নে দেওয়া গেলঃ-

| সন | ঘটনার সংখ্যা | পরিবারের সংখ্যা | ঘটনা | গরুচুরির সংখ্যা |
|---|---|---|---|---|
| | চুরি ডাকাতি | | | |
| ১৯৭৮ | ১৬ | — | ১৬ | ৫৪ |
| ১৯৭৯ | ১ | — | ১ | ৩ |
| ১৯৮০ | ৫ | — | ৫ | ১৫ |
| ১৯৮১ | ৪ | — | [illegible] | ১৫ |
| ১৯৮২ | ৬ | ১ | ৭ | ২৮ |
| ১৯৮৩ | ১ | ৩ | ৪ | ২[illegible] |
| ১৯৮৪ | ৫ | ২ | ৭ | ২৭ |
| ১৯৮৫ | — | ১ | ১ | ১০ |
| ১৯৮৬ | ৩ | — | ৩ | ১০ |
| ১৯৮৭ | — | — | — | — |

২ ) চুরি ডাকাতি ইত্যাদি প্রতিরোধে উক্ত এলাকায় পুলিশ সর্তক দৃষ্টি রাখছেন । সীমান্ত অতিক্রম করে দুষ্কৃতকারীগন যাতে অভ্যন্তরে অপরাধ মূলক কাজে লিপ্ত হতে না পারে সেজন্য আন্তর্জাতিক সীমা বরাবর তিন কিলোমিটার অভ্যন্তর পর্যন্ত প্রত্যহ রাত্রে ৯ ঘটিকা হতে ভোর ৪ ঘটিকা পর্যন্ত বেশ কারফিউ জারি করা হয়েছে । রাত্রি কালিন পুলিশ টহল জোরদার করা হয়েছে । সন্দেহ জনক-স্থানে পুলিশের অনুসন্ধান জোরদার করা হয়েছে । গ্রাম রক্ষী বাহীনীকে সংঘটিত করা হয়েছে । গ্রামরক্ষী বাহিনীর সদস্যগন গ্রামবাসীদের সাথে যোগাযোগ করিয়া সন্দেহ জনক ব্যক্তিদের চলাচলের উপর নজর রাখছেন । উচ্চ পদস্থ পুলিশ অফিসার গন প্রতিরোধ ব্যবস্থা তত্ত্বাবধান করছেন. এই সকল ব্যবস্থার ফলে ১৯৮৫ ইং ১৯৮৬ ইং সনে উক্ত এলাকায় অপরাধের সংখ্যা কমেছে ।

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISION OF THE CONSTITUTION OF INDIA.

The Assembly met in the Assembly House, Agartala on 10th March, 1987, Tuesday at 11 A.M.

### PRESENT

Shri Amarendra Sharma, Speaker, in the Chair, the Cheif Minister, The Deputy Cheif Minister, 10 (ten) Ministers, The Deputy Speaker and 38 Members.

### QUESTIONS & ANSWERS

**মিঃ স্পীকার** :— আজকের কার্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়গণ কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে নাম বললে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যে কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন। মাননীয় সদস্য শ্রী গোপাল দাস।

**শ্রীগোপাল চন্দ্র দাস** :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৪।

**মিঃ স্পীকার** :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৪।

**শ্রীদশরথ দেব** :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৪।

### প্রশ্ন

১। ইহা কি সত্য রাজ্যের সংখ্যালঘু মুসলমান ছাত্রছাত্রীদের শিক্ষায় উৎসাহিত করার জন্য স্টাইপেণ্ড ও বুকগ্র্যাণ্ড দেবার সিদ্ধান্ত গ্রহন করা হয়েছে।

২। সত্য হলে কবে থেকে এই কর্মসূচী কার্যকরী করা হবে,

৩। এই কর্মসূচী অনুযায়ী বিদ্যালয়ের কোন কোন স্তরের কতজন ছাত্রছাত্রী সুযোগ পাবে এবং

৪। এ ব্যাপারে সরকারের কত টাকা ব্যয় হবে বলে আশা করা যায়?

উত্তর

১। না, এই রকম কোন সিদ্ধান্ত সরকারের পক্ষ থেকে গ্রহণ করা হয় নাই, তবে জানা যায় রাজ্যের ওয়াকফ বোর্ড তাদের নিজস্ব ফাণ্ড থেকে এই ধরণের কিছু স্টাইপেণ্ড তারা দেবেন। অতএব বাকী প্রশ্নগুলি উঠে না।

**শ্রীগোপাল চন্দ্র দাস** ঃ—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কিনা যে সম্প্রতি হাই কোর্টের এক রায়ের পরিপ্রেক্ষিতে এই ওয়াকফ বোর্ডের সিদ্ধান্ত যেটা বললেন সেটা বাতিল হয়ে গেছে। তাই সরকার এ ব্যাপারে কোন বিকল্প সিদ্ধান্ত নিয়েছেন কিনা জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব** ঃ মিঃ স্পীকার স্যার, সুপ্রীম কোর্টের কি রায় হয়েছে সেটা এখন আমার হাতে নাই। সরকার থেকে কনষ্টিটিউশনের বাহিরে স্পেশাল ষ্টাইপেণ্ড না দেওয়ার ব্যাপারে কোন মন্তব্য থাকতে পারে বলে আমার জানা নাই। তবে ওয়াকফ বোর্ড যেহেতু মুসলমানদের একটা নিজস্ব সংগঠণ সেহেতু প্রত্যেক সংগঠণ তার নিজস্ব ছাত্র-ছাত্রীদের নিজেদের তহবিল থেকে দিতে আইনগতভাবে আপত্তি থাকবে বলে আমার মনে হয় না।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** ঃ— সাপ্লিমেণ্টারী স্যার, মুসলমান ছাত্রছাত্রীদের ষ্টাইপেণ্ড দেওয়ার জন্য ওয়াকফ বোর্ড যে সুপারিশ এবং ব্যবস্থা করেছেন সেটা কি তাদের নিজস্ব তহবিল থেকে না রাজ্য সরকার এই বাবৎ তাদের কাছে কোন ফাণ্ড প্লেইস করেছেন বা করবেন সেটা থেকে, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব** ঃ-- মিঃ স্পীকার স্যার, যদি কোন ফাণ্ডও রাজ্য সরকার দিয়ে থাকেন তাহলে সেটাও তাদের নিজস্ব ফাণ্ড হিসাবে এখন গণ্য হবে।

**মিঃ স্পীকার** ঃ— মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার।

**শ্রীসমীর দেব সরকার** ঃ— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৩৪।

**মিঃ স্পীকার** ঃ এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৩৪।

**শ্রীদশরথ দেব** ঃ— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ৩৪।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে রাজ্যের নোটিফায়েড এরিয়া কর্তৃক পরিচালিত অনাথ শিশু নিবাসগুলির শিশুদের প্রতিদিনের খাওয়া বাবদ মাথাপিছু বরাদ্দের পরিমাণ বৃদ্ধি করার কথা সরকার বিবেচনা করছেন।

২। সত্য হলে কবে নাগাদ ঐ সকল অনাথ শিশু নিবাসগুলির শিশুদের খাওয়ার বরাদ্ধ বৃদ্ধি করা হবে বলে আশা করা যায়, এবং

৩। ঐ বরাদ্দকৃত খাদ্য বৃদ্ধির পরিমাণ কত ?

**উত্তর**

১। রাজ্য শিক্ষা দপ্তরের অধীনস্থ সমস্ত সরকারী, নোটিফায়েড এরিয়ার স্বেচ্ছা সেবা প্রতিষ্ঠান ইত্যাদি কর্তৃক পরিচালিত সর্বপ্রকার আবাসিক প্রতিষ্ঠানের আবাসিকদের দৈনন্দিন খাওয়া পোষাক ইত্যাদি মাথাপিছু বরাদ্দ পুনর্বিবেচনার জন্য ১৫ই ডিসেম্বর, ১৯৮৬ ইং একটি কমিটি গঠন করেছেন। কমিটিকে ৩ মাসের মধ্যে প্রতিবেদন সরকারের কাছে উপস্থাপিত করতে বলা হয়েছে এবং তারপরে সরকার মাথাপিছু বরাদ্দ বৃদ্ধির কথা বিবেচনা করে দেখবেন।

২। বরাদ্দ বৃদ্ধির তারিখ এবং উহার পরিমাণ প্রতিবেদন না পাওয়া পর্য্যন্ত এখন বলা সম্ভব নয়।

৩। কমিটির প্রতিবেদন পাওয়ার পর জানা যাইবে।

শ্রীসমীর দেব সরকার ঃ— সাপ্লিমেন্টারি স্যার, নোটিফায়েড এরিয়া অথরিটি যে-সমস্ত আবাসিক বা শিশু নিবাসগুলি পরিচালনা করছে সেখানে প্রতিটি শিশু তার প্রতিদিনের আসবাবপত্র থেকে শুরু করে তেল, সাবান এমনকি বিছানাপত্র সব কিছু মিলিয়ে মাত্র মাথা-পিছু ৬ টাকা বরাদ্দ করা হয়েছে। সে ক্ষেত্রে শিশু নিবাসগুলি পরিচালনা করার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। শিশুরাও মারাত্মক অসুবিধার মধ্যে কাটাচ্ছে। কাজেই এই ব্যাপারটা সরকার তাড়াতাড়ি বিবেচনা করে দেখবেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানবেন কি ?

শ্রীদশরথ দেব ঃ— মিঃ স্পীকার স্যার, সেটা লক্ষ্য রেখে একটা কমিটি গঠন করা হয়েছে লাষ্ট ডিসেম্বরে, রিপোর্টটাও তাড়াতাড়ি দেওয়ার কথা বলা হয়েছে যাতে সরকার এই ব্যাপারটায় একটা তাড়াতাড়ি সিদ্ধান্ত গ্রহণ করতে পারেন।

শ্রীগোপাল চন্দ্র দাস ঃ— সাপ্লিমেন্টারি স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এটা অবগত আছেন কিনা যে নোটিফায়েট এরিয়ার যে-সমস্ত শিশু-নিবাস আছে সেখানে ছেলে-মেয়েরা একই আবাসে থাকার ফলে জটিলতার সৃষ্টি হয়েছে। কাজেই সেটাকে, বাইফারকেশন করে আলাদা করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীদশরথ দেব ঃ — মিঃ স্পীকার স্যার, একটা সার্টেইন বয়স পর্য্যন্ত এক সঙ্গে রাখা গেছে, কিন্তু এখন একটু বয়স বেড়ে যাওয়ার ফলে আমরা আলাদা রাখার কথা চিন্তা করছি এবং ব্যবস্থা করছি।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রীমাখনলাল চক্রবর্ত্তী।

শ্রীমাখনলাল চক্রবর্ত্তী ঃ এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ৬১।

মিঃ স্পীকার ঃ— এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ৬১।

শ্রীযোগেশ চক্রবর্ত্তী ঃ— এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ৬১।

প্রশ্ন

১। রাজ্যে বর্তমানে উদ্বাস্তু কলোনীর সংখ্যা কত।

২। উক্ত কলোনীগুলিতে বর্তমানে পুনর্বাসন প্রাপ্ত মোট পরিবারের সংখ্যা কত।

৩। পুনর্বাসন প্রাপ্ত পরিবারগুলির শিক্ষিত বা অর্দ্ধ শিক্ষিত বেকার যুবক, যুবতীদের স্ব-নির্ভর প্রকল্পের মাধ্যমে বা আর্থিক সাহায্য দানের জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট প্রস্তাব দিয়েছেন কিনা ?

৪। দিয়ে থাকিলে এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে কি মতামত জানিয়েছেন ?

উত্তর

১। রাজ্যে বর্তমানে উদ্বাস্তু কলোনীর সংখ্যা ৭৭ এবং উক্ত কলোনীগুলিতে পুনর্বাসন প্রাপ্ত পরিবারের সংখ্যা ৩৪,৫১৩।

২। ভারত সরকারের অনুমোদিত প্রকল্প অনুযায়ী যাবতীয় সাহায্য পুনর্বাসন প্রাপ্ত পরিবারগুলিকে দেওয়া হইয়াছে। এইগুলি ছাড়া অন্য কোন সাহায্য তাহাদিগকে দেওয়ার সুবিধা ত্রাণ ও পুনর্বাসন দপ্তরে নাই। তাহাদের কেহ স্ব-নির্ভর প্রকল্পের সাহায্য পাইতে প্রয়োজন বোধ করিলে রাজ্য সরকারের স্ব-নির্ভর প্রকল্পের সুবিধার জন্য নির্দিষ্ট দপ্তরে আবেদন করিতে পারেন।

৩। প্রশ্ন উঠে না।

৪। প্রশ্ন উঠে না।

শ্রী মাখনলাল চক্রবর্ত্তী ঃ— সাপ্লিমেন্টারি স্যার, এই যে উদ্বাস্তুদের কথা বলা হয়েছে তাতে কেন্দ্রীয় সরকার থেকে আর কোন সাহায্য পাওয়ার প্রশ্ন উঠে না বলা হয়েছে, কিন্তু আমরা লক্ষ্য করছি যে উদ্বাস্তুদের পুনর্বাসন অসমাপ্ত রেখেই কংগ্রেস সরকার এই

রিলিফ দপ্তরটি ত্রিপুরা থেকে উঠিয়ে নিয়েছেন এবং এই উঠিয়ে নেওয়ার ফলে অনেকগুলি দাবি-দাওয়া তারা সেদিন পূরণ করতে পারেন নি। আজকে বর্তমানে এই সমস্ত কলোনী গুলিতে যারা রিলিফ কিছুটা পেয়েছিলেন তাদের আজকে আর কোন সাহায্যের ব্যবস্থা না থাকাতে তারা বিপন্ন, তারা অনেকে জমির বন্দোবস্ত পর্য্যন্ত পায় নাই। এই বাম-ফ্রন্ট সরকার আসার পরে এই সমস্ত উদ্বাস্তুদের অনেকে জমি বন্দোবস্ত পেয়েছে এবং ভূমিহীন হিসাবে তাদেরকে দেওয়া হয়েছে। আমরা লক্ষ্য করেছি এতে রাজ্য সরকার মাত্র ৭৫০ টাকা দিচ্ছেন।

**মিঃ স্পীকার** ঃ— মাননীয় সদস্য, আপনার পয়েণ্ট টা কি সেটা বলুন।

**শ্রী মাখন লাল চক্রবর্ত্তী** ঃ এই অবস্থায় তাদের কোন একটা স্কীমের আওতায় নিয়ে গিয়ে পুনর্বাসনের ব্যবস্থা রাজ্য সরকার করবেন কি না, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী যোগেশ চক্রবর্ত্তী** ঃ মিঃ স্পীকার স্যার, এখানে ১৯৪৮ সাল থেকে ৭৮ সাল পর্য্যন্ত রিফিউজিদের কিভাবে সাহায্য করা হয়েছে তার একটা বিবরণ তথ্য দিচ্ছি- ১৯৪৮ ইং হইতে ১৯৭৬ ইং পর্য্যন্ত তৎকালীন পূর্ব্ব-পাকিস্তান অধুনা বাংলাদেশ হইতে আগত উদ্বাস্তুদিগকে ভারত সরকারের অনুমোদিত বিভিন্ন প্রকল্পে মোট ৭৭ টি কলোনীতে পূর্ণবাসন দেওয়া হইয়াছে। ১৯৪৮ ইং হইতে ১৯৬৪ ইং পর্য্যন্ত যে-সমস্ত প্রকল্পে উদ্বাস্ত-দিগকে পুনর্বাসন দেওয়া হইয়াছে সেইগুলির নাম নিম্নে বর্নিত হইলো ঃ—

ক) ওল্ড কলোনী স্কীম, খ) গ্রোথ টাইপ স্কীম, গ) ল্যান্ড পারচেইজ স্কীম।

উক্ত প্রকল্পগুলি মূলতঃ গৃহ মির্মান, কৃষি ও ব্যবসা-ভিত্তিক তৈরী এবং আর্থিক সাহায্যের পরিমান ৯৫৫ টাকা হইতে ২৭৫০ টাকা। ১৯৬৪ ইং হইতে ১৯৭৬ ইং পর্য্যন্ত যে-সমস্ত উদ্বাস্তদিগকে পুনর্বাসন দেওয়া হইয়াছে। তাহাদিগের পরিবার পিছু আর্থিক সাহায্যের পরিমান ৭৯০০ টাকা এবং এই প্রকল্পও মূলতঃ গৃহনির্মাণ কৃষি এবং ব্যবসা-ভিত্তিক তৈরী। পুনর্ব্বাসন প্রাপ্তির পর উদ্বাস্ত পরিবারগুলি ত্রিপুরায় সাধারণ জনস্রোতের সামিল গণ্য হয়। অন্যান্য জন সাধারণকে রাজ্য সরকারের যে সমস্ত প্রকল্পে সাহায্য দেওয়া হয়ে থাকে উদ্বাস্তগণ ও গুণানুসারে ঐ সমস্ত প্রকল্পের সাহায্য পাইতে পারে।

**শ্রী মাখনলাল চক্রবর্ত্তী** ঃ সাপ্লিমেণ্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় যে বললেন ৭৯০০ টাকা স্কীমে উদ্বাস্তদিগকে সাহায্য করা হয়েছে, এইরূপ কতটি পরিবারকে

সাহায্য দেওয়া হয়েছে এবং কতটি পরিবারকে দেওয়া হয় নাই এবং তাদের এই সাহায্য না দেবার কারণ কি ?

**শ্রী যোগেশ চক্রবর্ত্তী** :— মিঃ স্পীকার স্যার, এই তথ্য এখন আমার কাছে নেই।

**শ্রী মাখনলাল চক্রবর্ত্তী** :— সাপ্লিমেণ্টারী স্যার, এই স্কীমের আওতায় যারা আসেননি তাদের যাতে অন্য কোন স্কীমের আওতায় এনে পুনরবাসনের ব্যবস্থা করা হয় তার জন্য কেন্দ্রীয় সরকারকে রাজ্য সরকার জানাবেন কি না, তা মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি ?

**শ্রীযোগেশ চক্রবর্ত্তী** :—মিঃ স্পীকার স্যার, যদি কেউ এই ধরণের সাহায্য না পেয়ে থাকেন তাহলে আমাদের জানালে আমরা নিশ্চয়ই এনকুয়ারী করে দেখব।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রী মনোরঞ্জন মজুমদার।

**শ্রী মনোরঞ্জন মজুমদার** :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার-৬৭।

**শ্রী সমর চৌধুরী** :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার- ৬৭।

## প্রশ্ন

১। বর্তমানে কৃষি শ্রমিক, রাবার বাগান ও চা বাগান শ্রমিকদের সরকার নির্ধারিত দৈনিক মজুরীর হার কত,

২। বর্তমান দ্রব্যমূল্য বৃদ্ধিজনিত কারণে উক্ত শ্রমিকদের মজুরী বৃদ্ধির কোন পরিকল্পনা সরকার গ্রহন করিয়াছেন কি না;

৩। করে থাকলে তাহা কি প্রকার ; এবং

৪। না করে থাকলে তাহার কারণ ?

## উত্তর

১। বর্তমানে কৃষি, রাবার ও চা বাগান শ্রমিকদের নিম্নতম মজুরীর হার নিম্নে প্রদত্ত হইলো :—

দৈনিক কর্মী, ষান্মাষিক কর্মী, বাৎসরিক কর্মী।

কৃষি শ্রমিক — ১২ টাকা নগদে, ৯০০ টাকা, ১৫০০ টাকা
( তৎসহ অন্যান্য সুবিধাদি। )

রাবার শ্রমিক : ন্যূনতম মজুরী নির্ণয়ের জন্য কমিটি গঠন করা হইয়াছে। কমিটির সুপারিশ পাওয়ার পর চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হবে। তবে এখন সেখানে নিম্নতম ১২ টাকা চালু আছে। যারা টেপার তাদের এক টাকা করে বেশী দেওয়া হচ্ছে।

চা বাগান শ্রমিক :-- প্রাপ্ত বয়স্ক দৈনিক ৭৩৫ টাকা আগে ছিল। সম্প্রতি ৮'৩৫ টাকা মিনিমাম ওয়েজ কমিটির সুপারিশ অনুসারে সিদ্ধান্ত ঘোষণা করা হয়েছে।

অপ্রাপ্ত বয়স্ক-দৈনিক ৩'৭০ টাকা আগে ছিল। সেটা বাড়িয়ে ৪'২০ টাকা করা হয়েছে। তৎসহ রেশন ভর্তুকী ও অন্যান্য সুবিধাদি যথা, পি, এফ, হাউজিং' চিকিৎসা ইত্যাদি- সুযোগ সুবিধা সম্প্রসারিত করার জন্য আইনের আওতায় আনা হয়েছে।

১। হ্যাঁ, আমরা সে সমস্ত জায়গায় মিনিমাম ওয়েজ কমিটি গঠণ করে প্রস্তাব গ্রহন করেছি এবং মিনিমাম ওয়েজ কমিটি র সুপারিশ-কনজিউমার প্রাইস ইনডেক্স্ প্রতি ৫০ পয়েন্ট বৃদ্ধিতে ন্যূনতম মজুরী আনুপাতিক হারে বৃদ্ধির পর্যালোচনা ও সিদ্ধান্ত গ্রহন করা হয়। যদি প্রাইজ ইনডেক্স্ বৃদ্ধি না পায় তবে আইনতঃ প্রতি ২ বৎসর অন্তর ন্যূনতম মজুরী বৃদ্ধির বিষয় বিবেচিত হয়। আমরা সে সম্পর্কে সচেতন আছি। ইতিমধ্যে যেভাবে জিনিস পত্রের দাম বেড়েছে তাতে অল্প কিছু দিনের মধ্যেই এই দু'বার ৫০ পয়েন্ট করে বেড়ে যাবার ফলে ৫০/৫০ করে বৃদ্ধি পাবার ফলে আমাদের দুবার এই মিনিমাম ওয়েজ পরিবর্তন করতে হয়েছে +বিবেচনা করতে হয়েছে।

৩। (১) নং উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

৪। (২) নং উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

শ্রী মনোরঞ্জন মজুমদার :--সাপ্লিমেন্টারী স্যার, এই যে মূল্যমান স্থিরীকৃত হয়েছে, সেটা বিগত কোন বছরে হয়েছে এবং যে ওয়েজ কমিটির কথা বলা হয়েছে সে কমিটির রিপোর্টই বা কি সেটা আমরা জানতে পারি কি ? এবং এই চা বাগানের শ্রমিকদের জন্য যে সর্ব্বনিম্ন মজুরী ধার্য্য করা হয়েছে তাতে শ্রমিকদের উন্নতি সম্ভব নয়। এবং ত্রিপুরার একমাত্র শিল্প হচ্ছে এই চা। এই চা শিল্পের উন্নতি হোক এটা আমরা চাই। কিন্তু শ্রমিকদের যে ন্যূনতম

মজুরী ধার্য্য করা হয়েছে তাতে এই চা শিল্প ব্যাহত হবে কি না সেই সম্পর্কে সরকারের বক্তব্য কি, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী সমর চৌধুরী** :—মিঃ স্পীকার স্যার, বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে প্রথমে এই মিনিমাম ওয়েজ বোর্ড গঠণ করেন। এই বোর্ডে লেবারদের পক্ষে প্রতিনিধি থাকেন, মালিক পক্ষের প্রতিনিধি এবং সরকার পক্ষে প্রতিনিধি থাকেন। এই বোর্ড গত ৬-৭ মাস আগে গঠণ করা হয়েছে। এই মিনিমাম ওয়েজ কমিটি যা নির্ধারণ করেন তার ভিত্তিতে প্রতি ৫০ পয়েন্ট কনজিউমার প্রাইস ইনডেক্স-এর উপর আবার সেটা রি-কনসিডার করা হয়। আর সর্ব শেষে যে প্রশ্ন মাননীয় সদস্য করেছেন সেটা উঠেনা, কারণ সর্বপ্রথমে যেটা করা হয়েছিল তার নির্দিষ্ট কোন তারিখ আমার হাতে এখন নেই। এই মিনিমাম ওয়েজ কমিটি যে সুপারিশ গ্রহন করেন সেটা তারা সব দিক বিবেচনা করে করেন। এবং আমরা তাদের সিদ্ধান্তগুলিকে অগ্রাহ্য করিনা। সরকার পুরাপুরি সেই সুপারিশ গ্রহন করেছেন। তারপর মিনিমাম ওয়েজ এড্‌ভাইজরী বোর্ড রয়েছে, এই বোর্ড গত এক মাসের মধ্যে প্রাইস ইনডেক্স প্রতি ৫০ পয়েন্ট অনুযায়ী যে সুপারিশ করেছে সে সুপারিশ অনুযায়ী চা বাগান শ্রমিক-দের প্রাপ্ত বয়স্কদের ন্যূনতম মজুরী ৮.৩৫ টাকা এবং অপ্রাপ্ত বয়স্কদের জন্য ৪.২০ টাকা করেছি।

**শ্রীকেশব মজুমদার** :— সাপ্লিমেণ্ট্রারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় যে হিসাব দিয়েছেন তাতে দেখা যায় যে, রাবার শ্রমিক এবং অন্যান্য শ্রমিকদের মিনিমাম ওয়েজ হচ্ছে ১২-১৩ টাকা সেখানে চা শ্রমিকদের ন্যূনতম মজুরী হচ্ছে ৭-৮ টাকা। এই যে ওয়েজ নির্ধারন করেছেন তারমধ্যে যে ডিসপ্যারিটি-এর কারন কি ? এবং ওয়েজ বোড কিসের ভিত্তিতে ৭-৮ টাকা মিনিমাম ওয়েজ নির্ধারন করলেন ? আর এখানে যে কনজিউমারস্‌ প্রাইজ ইনডেক্স-এর কথা বলা হয়েছে সেটা তো সব ধরনের শ্রমিকদের ক্ষেত্রে একই রকম থাকার কথা। কিন্তু এই ক্ষেত্রে এই ডিসপ্যারিটিটা কেন হচ্ছে এইটাকে একসঙ্গে নিয়ে আসার কোন ব্যবস্থা সরকার গ্রহণ করবেন কি না, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীসমর চৌধুরী** :— স্যার ,চা শ্রমিকদের যে মিনিমাম ওয়েজ ঠিক করা আছে তার সঙ্গে আরও কিছু সুযোগ সুবিধা রয়েছে, যেমন প্রত্যেক বাগানে চা শ্রমিকদের রেশন দেওয়া হয় সাবসিডাইজড রেটে। তার ফলে তাদের মূল ওয়েজ বাজারে চালের দাম বেড়ে যাওয়া সত্বেও তাদের কোন অসুবিধা হয় না। সেই দিক থেকে মিনিমাম ওয়েজ ক্ষেত্রে প্রভিডেন্ট ফাণ্ড

এবং হাউস রেন্ট ইত্যাদি ছাড়াও তাদের ফ্রি মেডিসিন এবং এডুকেশান ইত্যাদির সুযোগ সুবিধা তারা পেয়ে থাকেন। যদিও ৮.৬৫ মিনিমাম ওয়েজ ঠিক করা হয়েছে কিন্তু সব মিলিয়ে তাদের বেনিফিটটা অনেক বেশী।

শ্রীভানুলাল সাহা :— মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কিনা যে সর্বশেষ একটা মিনিমাম ওয়েজ ১২ টাকা করা হয়েছে ?

শ্রীসমর চৌধুরী :— ১২ টাকা করা হয়েছে কৃষি শ্রমিকদের ন্যূনতম মজুরী। রাজ্য সরকার সিদ্ধান্ত করে এই ১২ টাকা করেছেন। প্রথম ৪ টাকা ছিল। সেটা বাড়িয়ে ১২ টাকা করা হয়েছে। সংগঠিত শ্রমিকদের জন্য ১২ টাকা করা হয়েছে। সর্বশেষ সিদ্ধান্ত হয় প্রায় এক বছরের কাছাকাছি হল।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসুবোধ চন্দ্র দাস এবং মাননীয় সদস্য শ্রীমনোরঞ্জন মজুমদার ।

সুবোধ চন্দ্র দাস এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৭০।

শ্রী দশরথ দেব :— মিঃ স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৭০।

প্রশ্ন

১। বর্তমানে ত্রিপুরা রাজ্যে কোন্ কোন্ স্তরে মোট কতগুলি শিক্ষকের পদ শূন্য রয়েছে ?

২। উক্ত শূন্য পদগুলি পূরণ করার জন্য কোন উদ্যোগ নেওয়া হচ্ছে কি না, এবং

৩। ১৯৮৭-৮৮ ইং আর্থিক বছরে কতটি শূন্য পদে শিক্ষক নিয়োগ করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। সরকার ও সরকারী অনুদান প্রাপ্ত বেসরকারীভাবে পরিচালিত বিদ্যালয়সহ মোট ১৩৮৭ জন শিক্ষকের পদ শূন্য আছে। স্তর ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া গেল :—

প্রাথমিক স্তরে— ১২৬, উচ্চ বুনিয়াদী— ২৭৯,

মাধ্যমিক ৬৫৬, উচ্চ মাধ্যমিক স্তরে— ৩২৬ জন।

২। হ্যাঁ।

৩। যোগ্য প্রার্থী পাওয়া গেলে ১৯৮৭-৮৮ আর্থিক বছরেই এই শূন্য পদগুলি পূরণ করা যাবে বলে আশা করা যায়।

**শ্রীসুবোধ চন্দ্র দাস :—** এই যে শিক্ষক নিয়োগ করা হবে প্রাথমিক স্কুলে, গ্র্যাজুয়েট শিক্ষক এবং পোস্ট গ্র্যাজুয়েট শিক্ষকদের, তাদের মধ্যে প্রাথমিক স্তরের বিজ্ঞান, বাণিজ্য এবং কলা বিভাগে কতজন আছে?

**শ্রীদশরথ দেব :—** এই তথ্য এখন আমার হাতে নেই। তবে বিজ্ঞান বিভাগেই সবচাইতে বেশী হবে। বিজ্ঞান বিভাগে গতবার যে জব ফর্ম আমরা নিয়েছিলাম, তাদের মধ্যে একটাও পিওর সায়েন্স প্রার্থী বাদ যায় নি। সংরক্ষিত আসনের মধ্যে— ৭৬৩টি উপজাতির জন্য, ১৯৭টা তপশীলি জাতির জন্য সংরক্ষিত আছে। জেনারেল আসনে শূন্য খুব কম।

**শ্রীসুবোধ চন্দ্র দাস :—** শূন্য পদের মধ্যে বেসরকারী বা অনুদান প্রাপ্ত বিদ্যালয়গুলিতে কতগুলি পদ খালি আছে?

**শ্রীদশরথ দেব :—** সেপারেট আমার কাছে এখন তথ্য নেই।

**শ্রীকেশব মজুমদার :—** শিক্ষকের পদ যে খালি হয়েছে সেটা আমাদের স্টেটের স্টুডেন্ট এবং টীচারের রেশিওর সংগে সর্বভারতীয় রেশিও একই রকম কিনা অথবা আমাদের রাজ্যের ক্ষেত্রে কোন রিলাক্সেসেশান করা হয়েছে কিনা? কারণ অন্যান্য ষ্টেটে আমরা দেখেছি যে আমাদের ষ্টেট থেকে অন্যরকম।

**শ্রীদশরথ দেব :—** অল ইণ্ডিয়া যে রেশিওটা আছে, ত্রিপুরার ক্ষেত্রে সেটা মানা হচ্ছে না। আমরা কেন্দ্রীয় সরকারকে একথা বারবারই বলেছি যে আমাদের পরিস্থিতি অন্যরকম এবং প্রাইমারী স্টেজে প্রতি ৩০ জন ছাত্রের জন্য একজন শিক্ষক আছে এবং সাড়ে পাঁচ হাজারের কাছাকাছি যে শিক্ষকের পদ সৃষ্টি করেছি এটা ধরলে পরে এই রেশিওটা ৩০ এর নীচে নেমে যেতে পারে। কিছু কিছু রাজ্য ছাড়া ১:৩০ এটা কোথায়ও নেই।

**শ্রীমনোরঞ্জন মজুমদার :—** এই যে ১,৩৮৭টি শূন্য পদ রয়েছে বিভিন্ন বিদ্যালয়ে। এই শূন্য পদগুলির জন্য শিক্ষা বিস্তারের ক্ষেত্রে আমাদের কি একটা বিরাট ত্রুটি থেকে যাচ্ছে

না ? সেজন্য এই পদগুলিকে তাড়াতাড়ি পূরণ করে শিক্ষার বিস্তার যাতে পূর্ণভাবে চলতে পারে তার জন্য সরকার চেষ্টা করছেন কিনা ?

**শ্রীদশরথ দেব ঃ—** প্রথমত এই ভাবে বিতর্কের কোন অ্যান্সার হয় না। বেশীরভাগ হচ্ছে পিওর সায়েন্স পদগুলি খালি। দ্বিতীয়তঃ রিজার্ভেশান আমাদের মানতেই হবে এবং সেই রিজার্ভেশান প্রত্যেক ক্ষেত্রেই ফিফটি পারসেন্টের মতো ডি-রিজার্ভ করে চাকরীতে নিয়েছি। টেকনিকেল ক্ষেত্রে ৭০ পারসেন্ট আমরা ডিরিজার্ভ করেছি। মাত্র ২৫ পারসেন্ট রয়েছে। তাতে আমরা হাত দেব না। সুতরাং রিজার্ভভূক্ত জাতিগুলি যখন উপযুক্ত হয়ে চাকরী চাইবে তখন দেওয়া যাবে না। সেজন্য আমরা এইগুলি রেখে দিচ্ছি।

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্য শ্রীসুবোধ দাস।

**শ্রীসুবোধ চন্দ্র দাস ঃ—** এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৭৩।

**শ্রীদশরথ দেব ঃ—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার ৭৩।

**প্রশ্ন**

১। ১৯৮৭—৮৮ ইং আর্থিক বছরে ধর্মনগরের সুরেন্দ্রনগর হাইস্কুল, পানিসাগর হাই স্কুল, জলাবাসা হাইস্কুল, লক্ষীপুর, রাজনগর হাইস্কুল, শ্রীভূমি হাইস্কুল, রাজবাড়ী গার্লস্ হাইস্কুল, জয়শ্রী হাইস্কুল, আনন্দ বাজার হাইস্কুল ও সাতনালা হাইস্কুলগুলির জন্য পাকা বাড়ী নির্মাণের কোন পরিকল্পনা আছে কি ;

২। থাকিলে কোন্ কোন্ স্কুলের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১। প্রশ্নে বর্ণিত আনন্দবাজার হাইস্কুলের জন্য পাকা বাড়ী নির্মাণের প্রস্তাব আছে। অন্যান্য হাইস্কুলগুলির জন্য এরূপ প্রস্তাব নাই।

২। আনন্দবাজার হাইস্কুলের পাকা বাড়ী নির্মাণের কাজ হাতে নেওয়া হইয়াছে।

**শ্রীসুবোধ চন্দ্র দাস ঃ—** কাঞ্চনপুর ব্লকে জয়শ্রী হাইস্কুল এবং সাতনালা হাইস্কুলে পাকা

বাড়ী করার জন্য উদ্যোগ নেওয়া হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব :—** স্যার, ধর্মনগর মহকুমার মধ্যে যে-সমস্ত হাই এবং হায়ার সেকেণ্ডারী স্কুল বাড়ী আছে, তার মধ্যে মাত্র ১১টার পাকা বাড়ী এখন পর্য্যন্ত নির্মিত হয়েছে, আরও বেশ কয়েকটার কাজ হাতে নেওয়া হয়েছে। কাজেই মাননীয় সদস্য যে স্কুল দুইটির কথা বলেছেন, সেগুলি আগামী দুই এক বছরের মধ্যে করা সম্ভব হবে না বলেই আমার ধারণা।

**শ্রীসুবোধ চন্দ্র দাস :—** মাননীয় মন্ত্রী মহোদয় ধর্মনগর শহরাঞ্চলে যে রাজবাড়ী হাই স্কুলটি আছে, তার জমির পরিমাণ খুবই কম। এমতাবস্থায় ঐ স্কুল বাড়ীটি যাতে পাকা-বাড়ীতে রূপান্তরিত করা যায়, তার কোন উদ্যোগ সরকার থেকে নেওয়া হবে কিনা, জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব :—** মাননীয় সদস্য নিশ্চয় অবগত আছেন যে, আমাদের অর্থের সংস্থান খুবই সীমিত, কাজেই প্রয়োজনীয় অর্থের সংস্থান করতে পারলেই, সেটা করা সম্ভব হবে।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** মাননীয় মন্ত্রী মহোদয় নিশ্চয় অবগত আছেন যে অমরপুর থেকে তেলিয়ামুড়া পর্য্যন্ত অসংখ্য স্কুলবাড়ী আছে, তারমধ্যে একমাত্র তৈদু এবং অম্পিতে পাকা-বাড়ী আছে, অন্যগুলির অবস্থা খুবই শোচনীয়, এমন কি কোন কোন স্কুলের বেড়া পর্য্যন্ত নাই। কাজেই আগামী আর্থিক বৎসরে অন্ততঃ নাগদাই বাড়ীর স্কুলটিকে পাকা-বাড়ী করা হবে কিনা, মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব :—** স্যার, এটা তো আলাদা প্রশ্ন।

**মিঃ স্পীকার :—** শ্রীমতিলাল সাহা।

**শ্রীমতীলাল সাহা :—** স্যার, কোয়েশ্চান নাম্বার ৮৩।

**শ্রী দশরথ দেব :—** স্যার, কোয়েশ্চান নাম্বার ৮৩।

## প্রশ্ন

১। সদর মহকুমার অন্তর্গত চড়িলাম এলাকার সূতারমুড়া, ব্রজপুর, ধারিয়া-থল, লালসিং-

মুড়া ও রামছড়া স্কুলগুলিতে এবং বিশালগড় এলাকার অন্তর্গত ভদ্রাবতী স্কুলে বর্তমানে শিক্ষক শিক্ষিকা ও ছাত্র ছাত্রীর সংখ্যা কত এবং উক্ত প্রত্যেকটি স্কুলে প্রধান শিক্ষক আছে কিনা ?

২। ১৯৮৭—৮৮ আর্থিক বৎসরে উপরোক্ত স্কুলগুলির জন্য পাকা বাড়ী নির্মান করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

৩) বিশালগড়ের ভদ্রাবতী স্কুলটিকে হাই স্কুলে উন্নীত করার কোন পরিকল্পনা গ্রহন করা হবে কি ?

## উত্তর

| ১) স্কুলের নাম | শিক্ষক/শিক্ষিকার সংখ্যা | | ছাত্রছাত্রী সংখ্যা | প্রধান শিক্ষক আছে কিনা |
|---|---|---|---|---|
| সুতারমুড়া হাইস্কুল | ১৯ জন (প্রধান শিক্ষক সহ) | | ৪৮২ জন (১৯৮৬ সালের ডিসেম্বর পর্য্যন্ত) | হ্যাঁ। |
| বাঞ্জপুর হাইস্কুল | ১৩ জন | | ৮৬ জন | নাই |
| ধারিয়া থল হাইস্কুল | ১৭ জন | ঐ | ৩৪৪ জন | হ্যাঁ |
| লালসিং মুড়া এস, বি, স্কুল | ১১ জন | ঐ | ৩৭৪ জন | হ্যাঁ |
| রামছড়া জে, বি, স্কুল | ৫ জন | ঐ | ১০৮ জন | হ্যাঁ |
| দুর্গানগর ভদ্রাবতী এস, বি, স্কুল | ৮ জন | ঐ | ৪৫৩ জন | হ্যাঁ। |

২) উক্ত স্কুলগুলির মধ্যে একমাত্র ধারিয়া-থল হাই স্কুলের জন্য পাকা বাড়ী নির্মানের পরিকল্পনা আছে। ১৯৮৫ সালে স্কুল building Construction—এর জন্য ১.২ লক্ষ টাকা দেওয়া হয়ে গিয়েছে।

৩) বিশালগড় এলাকায় ভদ্রাবতী নামে কোন স্কুল নাই। তবে দুর্গানগর ভদ্রাবতী নামে একটি এস, বি, স্কুল আছে; সেই স্কুলটিকে হাই স্কুলে উন্নীত করার কোন পরিকল্পনা আপাতত : নাই।

**শ্রী মতিলাল সাহা ঃ**— মাননীয় মন্ত্রী মহোদয় ব্রজপুর হাই স্কুল সম্পর্কে ছাত্রছাত্রীর যে হিসাব দিয়েছেন, তা আদৌ ঠিক নয়, সেই স্কুলে ৬০০ বেশী ছাত্রছাত্রী আছে, কিন্তু শিক্ষক আছে মাত্র ১৩ জন যা তুলনামূলক ভাবে খুবই কম। ফলে শিক্ষকের স্বল্পতা হেতু ছাত্রছাত্রীদের পড়াশুনার বিঘ্ন ঘটছে। কাজেই ঐ স্কুলের জন্য প্রয়োজনীয় সংখ্যক শিক্ষক নিয়োগ করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী দশরথ দেব ঃ**— স্যার, শিক্ষকের অভাব যে ঐ স্কুলটিতে আছে, তা নয় ত্রিপুরা রাজ্যে এই রকম আরও অনেক স্কুল আছে যেখানে প্রয়োজনের তুলনায় শিক্ষকের সংখ্যা খুবই কম। ইতিমধ্যে অতিরিক্ত শিক্ষক নিয়োগের জন্য সরকার প্রস্তাব করেছেন এবং আশা করছি যতটা সম্ভব শিক্ষক নিয়োগ করা যায়, তার ব্যবস্থা করা হবে।

**মিঃ স্পীকার ঃ**— শ্রী তরণী মোহন সিনহা ও শ্রী মাখন লাল চক্রবর্ত্তী।

**শ্রী তরণী মোহন সিন্হা ঃ**— স্যার, কোয়েশ্চান নাম্বার ৮৬

**শ্রী দশরথ দেব ঃ**— স্যার, কোয়েশ্চান নাম্বার ৮৬,

প্রশ্ন

১) ১৯৮৭ সনের জানুয়ারী পর্য্যন্ত বার্ধক্য ভাতা ও পঙ্গু ভাতা রাজ্যে মোট কতজন পেয়েছেন?
২) ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে আরও কতজনকে বার্ধক্য ভাতার আওতায় আনা হবে?

উত্তর

১) ১৯৮৭ সনের জানুয়ারী পর্য্যন্ত ১২,৩২১ জনকে বার্ধক্য ভাতা এবং ৩,৮৯১ জনকে পঙ্গু ভাতা দেওয়া হইয়াছে।

২) ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে নূতন করে কাউকে বার্ধক্য ভাতার আওতায় আনার পরিকল্পনা নাই।

**শ্রী মাখন লাল চক্রবর্ত্তী ঃ**— মাননীয় মন্ত্রী মহোদয়, এই বার্ধক্য ও পঙ্গু ভাতা দেওয়ার ব্যাপারে বর্তমানে যে বয়স বিবেচনা করা হয়, তা আরও কমিয়ে আরও বেশী লোককে যাতে বার্ধক্য ও পঙ্গু ভাতা দেওয়া যায় কি না, তা বিবেচনা করে দেখবেন কি?

শ্রীদশরথ দেব ঃ—বয়সটা তো ৮০ থেকে এখন ৭০ এ নামিয়ে আনা হয়েছে।

শ্রী তরণীমোহন সিন্‌হা ঃ— মাননীয় মন্ত্রী মহোদয়, এই বার্ধক্য ও পঙ্গু ভাতা পাওয়ার ব্যাপারে দেখা যাচ্ছে যে, অহেতুক একটা বিলম্ব করা হয়, কোন কোন ক্ষেত্রে ৩/৪ মাস পরে তারা এই ভাতা পেয়ে থাকেন, ফলে তাদের বড় কষ্টে পড়তে হয়। কাজেই এই ভাতা যাতে মাসে মাসে বার্ধক্য ও পঙ্গুরা পেতে পাবে, তার ব্যবস্থা করবেন কি?

শ্রীদশরথ দেব ঃ —এটা চিন্তা করে দেখা হচ্ছে যে কার মাধ্যমে দিলে তারা সময় মত ভাতা পেতে পাবে। ইতিমধ্যে আমরা অনেক ধরণের চেষ্টা করে দেখেছি, কিন্তু সেই রকম ভাল এজেন্সী পাই নি, তাই তাদের এই ভাতা পেতে একটু দেরী হযে গেছে।

শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় এখন যে ৭০ বছর করা হল, এটাকে ৬৫ বছর করা হবে কিনা? কারণ ত্রিপুরা এগ্রিকাল্‌চারেল লেবার এ্যাক্টে ৬৫ বছরের কথাই বলা আছে, অতএব বয়সটা ৬৫ বছরই হওয়া উচিত, এর বেশী বয়স হলে, তাদের পক্ষে ব্লক থেকে ভাতার জন্য যাওয়া আসা করা বড় কষ্টকর হবে।

শ্রী দশরথ দেব ঃ— ৬৫ বছরে নামান যাবেনা, কারণ ৭০ বছর পর্য্যন্তই সাবাইকে দেওয়া যাচ্ছে না। কারণ আমাদের ফাণ্ড লিমিটেড। আর টাকা পেমেন্টের পদ্ধতিতে সম্পর্ক যাতে তারা তাড়াতাড়ি টাকাটা পেতে পারে সেজন্য কি ব্যবস্থা নেওয়া যায় সেই ব্যাপারে আমরা চিন্তা করব।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্যামাচরণ ত্রিপুরা

শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ— কোয়েশ্চান নং ৯১

শ্রীদশরথ দেব ঃ— ঃ— কোয়েশ্চান নং ৯১

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। তৈসামা পূর্ণজয়পাড়া আবাসিক বিদ্যালয় বাবত অনুমিত ব্যয় বরাদ্দ কত ছিল এবং তাহা হইতে সর্ব মোট কত টাকা ব্যয় করা হয়েছে? | তৈসামা পূর্ণজয় পাড়া আবাসিক বিদ্যালয় গৃহ, হোষ্টেল, ষ্টাফ কোয়ার্টার ইত্যাদি বাবত ব্যয় বরাদ্দ (Estimated Cost) ছিল ১৯,২৪,৭২০ টাকা। তন্মধ্যে ১৯৮৭ ইং সনের জানুয়ারী |

| | ম.স পর্য্যন্ত সর্বমোট একত্রিশ লক্ষ সত্তর হাজার একশত আটানব্বই টাকা ব্যয় হইয়াছে। |
| --- | --- |
| ২। ১৯৮৭-৮৮ আর্থিক বছরে আর কোথায় এবং কয়টি আবাসিক বিদ্যালয় নির্মানের পরিকল্পনা আছে ? | ১৯৮৭-৮৮ আর্থিক বছরে কমলপুর মহকুমার গঙ্গানগরে একটি আবাসিক বিদ্যালয় নির্মানের কাজ আরম্ভ করার প্রস্তাব আছে ? |

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** :— মাননীয় মন্ত্রী মহোদয়, ছামনু এবং রতনগর এলাকায় এই ধরণের আবাসিক বিদ্যালয় করার পরিকল্পনা আছে কি না ?

**শ্রীদশরথ দেব** :— রতনগর এলাকাতে নাই তবে ছামনু এলাকাতে আছে। তবে আমরা দেখছি মানিকপুরে ফুলফ্লেজেড হাই স্কুল হয়ে গেলে সেখানে কোন ব্যবস্থা নেওয়া যায় কি না আমরা বিবেচনা করে দেখব।

**শ্রী সুবোধ চন্দ্র দাস** :— মাননীয় মন্ত্রী মহোদয়, তৈসামা গ্রামটি দেও নদীর দ্বারা ত্রিপুরা থেকে বিচ্ছিন্ন হয়ে আছে এই উপজাতি অধ্যুষিত এলাকাটি দেও নদীর উপর একটি স্থায়ী ব্রীজের অভাবে সেই এলাকার উপজাতি জনসাধারণের যাতায়তের খুবই অসুবিধা হচ্ছে এই জন্য সেখানে একটি স্থায়ী ব্রীজ নির্মানের কথা বিবেচনা করবেন কি না ?

**শ্রীদশরথ দেব** :— মিঃ স্পীকার স্যার, বিষয়টি পূর্ত দপ্তরের, কাজেই পূর্ত দপ্তরকে জিজ্ঞাসা করলে ভাল হয়।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** :— মাননীয় মন্ত্রী মহোদয়, এই সব আবাসিক বিদ্যালয়গুলির পঠন পাঠন কর্মসূচী তৈরী করা হয়েছে কি না। অন্যান্য স্কুলের সঙ্গে জেনারালাইজ না করে এবং আবাসিকদের স্টাইপেণ্ড ইনএডিকোয়েট বলেই সেটাকে বাড়াবার কোন প্রস্তাব আছে কি না।

**শ্রীদশরথ দেব** :— স্যার, এডুকেশানের কারিকুলাম একই হবে এবং স্টাইপেণ্ডও একই হবে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** :— মাননীয় মন্ত্রী মহোদয়, আমার বক্তব্য এই রকম ছিল না-হোস্টেলে

যে-সব ছাত্র থাকে তাদের কোচিংয়ের জন্য আলাদা কোন ব্যবস্থা নাই। এবং যা আছে সেটা কোন সরকার স্বীকৃত পদ্ধতি নয়। তাদের জন্য সর্বক্ষণের কোন ব্যবস্থা নেওয়া হবে কি না?

**শ্রীদশরথ দেব ঃ—** স্যার, যে ব্যবস্থা আছে, তারপরও যদি প্রয়োজন হয় তাহলে আমরা বিবেচনা করে দেখব।

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্য রতিমোহন জমাতিয়া।

**শ্রীরতিমোহন জমাতিয়া ঃ—** কোয়েশ্চান নং ১২৮

**শ্রীদশরথ দেব ঃ—** কোয়েশ্চান নং ১২৮

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ইহা কি সত্য যে উদয়পুর মহকুমার নোয়াবাড়ী হাইস্কুল গৃহটি পাকা বাড়ী করার জন্য সরকার সিদ্ধান্ত গ্রহন করেছেন? | ১। হ্যাঁ। |
| ২। সত্য হইলে উক্ত কাজ কবে নাগাদ শুরু করা হবে বলে আশা করা যায়। | ২। ১৯৮৭-৮৮ আর্থিক বছরে কাজ শুরু করা হবে বলে আশা করা যায়। |
| ৩। উক্ত পাকাবাড়ী নির্মাণের জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে? | ৩। উক্ত কাজের আনুমানিক ব্যয় বরাদ্দ (এষ্টিমেটেড কষ্ট) বার লক্ষ সাত হাজার চারশত টাকা। |

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্য ফয়জুর রহমান।

**শ্রীফয়জুর রহমান ঃ—** কোয়েশ্চান নং ১৪৬।

**শ্রীদশরথ দেব ঃ—** কোয়েশ্চান নং ১৪৬।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। বাজ্যের মক্তব, মাদ্রাসাগুলিব গৃহ এস, আব, ই, পি, জি, এন, আব, ই, পি, আব, এল, ই, পি, স্কীমগুলিব মাধ্যমে নির্মাণ করিবাব ব্যবস্থা সবকাব গ্রহণ করেছেন কি না ? | বর্তমানে এইরূপ কোন সিদ্ধান্ত নাই। |

**শ্রীফজুর রহমান :—** মাননীয় মন্ত্রী মহোদয় জানিয়েছেন যে মক্তব ও মাদ্রাসাব গৃহ নির্মাণেব জন্য কোন টাকা দেওযা হয না। আগামী দিনে সবকার এই মক্তব, মাদ্রাসার ঘবগুলি নির্মাণেব জন্য সবকাব উদ্যোগী হলে গৃহগুলি বক্ষা পাবে এই কথা চিন্তা করে সবকার বিবেচনা করবেন কি না ?

**শ্রীদশরথ দেব :—** স্যাব, মক্তব ও মাদ্রাসাগুলি অধিকাংশই হচ্ছে প্রাইভেট। প্রাইভেট স্কুলেব জন্য এস, আব, ই, পি,ব মাধ্যমে টাকা দেওযার কোন বিধি নাই।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য মতিলাল সরকাব।

**শ্রীমতীলাল সরকার :—** কোয়েশ্চান নং ১৫৮।

**শ্রী দশরথ দেব :—** কোয়েশ্চান নং ১৫৮।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। নয়া শিক্ষানীতি অনুসারে নবোদয বিদ্যালয়ে ফাইনাল পরীক্ষা কোন সংস্থার মাধ্যমে নিযন্ত্রন কবা হবে, এবং | প্রস্তাবিত নবোদয় বিদ্যালয় এখনও খোলা হয নাই। অতএব পরীক্ষা সংক্রান্ত ব্যাপারে কোন সিদ্ধান্ত পাওয়া যায় নাই। |
| ২। অন্যান্য বিদ্যালয়-এর পবীক্ষা কাদের পরিচালনায় থাকবে, এবং | চলিত নিয়ম অনুসারে বিদ্যালয় কর্তৃপক্ষ এবং ত্রিপুরা মধ্য শিক্ষা পর্ষদের পরিচালনায় থাকবে। |

৩। এই ক্ষেত্রে শিক্ষা পর্ষদের কি দায়িত্ব থাকবে ? — প্রচলিত নিয়ম অনুসারে থাকবে

**শ্রীমতিলাল সরকার ঃ—** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, মডেল স্কুলের জন্য ছাত্র-ছাত্রী কারা নির্বাচন করবেন এবং কত ছাত্র ভর্তি করা হবে ?

**শ্রীদশরথ দেব ঃ—** স্যার, এই সম্পর্কে কিছুই ঠিক হয় নাই। ৩টা জায়গা বাছাই করা হয়েছে এবং কেন্দ্রীয় কর্তৃপক্ষের সেই জায়গাগুলি পছন্দ হয়েছে।

**শ্রীকেশব মজুমদার ঃ—** মাননীয় মন্ত্রী মহোদয়, এই জন্য কারিকুলাম তৈরী করা হয়েছে কি না এবং সেগুলি রাজ্য সরকারের কাছে পাঠিয়েছে কি না ? এবং এই সম্পর্কে বিভিন্ন জায়গায় যে ট্রেনিং চলছে এবং রাজ্য সরকারকে এই ব্যাপারে জানান হয়েছে কি না ? যদি না জানান হয়ে থাকে তাহলে এটা কিসের ট্রেনিং চলছে ?

**শ্রীদশরথ দেব ঃ —** মাননীয় স্পীকার স্যার, এই নবোদয় স্কুলের ব্যাপারে কি ভিত্তিতে ট্রেনিং হচ্ছে সেটা আমাদের জানা নেই। এখন যে ট্রেনিং হচ্ছে নূতন শিক্ষা ব্যবস্থা সম্পর্কে তার কোন কারিকোলাম আছে কি না জানা নেই। এখন যে শিক্ষকদের ট্রেনিং হচ্ছে সেটা সারা ভারতবর্ষে মাষ্টারদের যে ট্রেনিং-এর ব্যবস্থা আছে সেই অনুযায়ীই হচ্ছে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, ত্রিপুরাতে কয়টা নবোদয় স্কুল হবে এবং কোথায় কোথায় হবে এবং রাজ্য সরকার এটা গ্রহণ করার জন্য কোন প্রস্তাব গ্রহণ করেছেন কি না ?

**শ্রীদশরথ দেব ঃ—** ত্রিপুরা রাজ্যে তিনটা স্কুল হবে। রাজ্য সরকার নিজে উদ্যোগ নিয়ে তিনটা জায়গা বাছাই করেছেন। দক্ষিণ ত্রিপুরায়—বীরচন্দ্র মনু, পশ্চিম ত্রিপুরায়—তুইছিন্দ্রাই, নেপাল টীলা এবং উত্তর ত্রিপুরায় ৮২ মাইলের কাছে একটা জায়গা কাঞ্চনছড়া—এই তিনটা জায়গায় হবে। গত ১৪-২-৮৭ এবং ১৫-২-৮৭ ইং তারিখে কেন্দ্রীয় সমীক্ষক দল এসে দেখে গেছে। স্কুল ঘর নির্মাণ ইত্যাদি যাবতীয় কাজ কেন্দ্রীয় সরকার করবে। সব কিছুই তাদের হাতে।

**মিঃ স্পীকার ঃ—** শ্রীবীরেন্দ্র দেবনাথ।

**শ্রীধীরেন্দ্র দেবনাথ :—** মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১৭৪, ফাইনেন্স ডিপার্টমেণ্ট।

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—** মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১৭৪।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। রাজ্যের ৩য় বেতন কমিশনের কাজ বর্তমানে কোন পর্য্যায়ে আছে, | ১। কমিশন বর্তমানে কেন্দ্রের চতুর্থ বেতন কমিশনের সুপারিশ সহিত সামঞ্জস্য রাখিয়া রাজ্যের কর্মচারীদের জন্য বেতন হার পুনর্বিন্যাস ও আনুষঙ্গিক অন্যান্য ভাতা ও সুযোগ সুবিধার ব্যাপারে কার্যে ব্যাপৃত রহিয়াছেন। |
| ২। কবে নাগাদ উক্ত বেতন কমিশন কাজ শুরু করেছেন এবং, | ২। যে দিন থেকে কমিশন বসেছে। |
| ৩। কবে নাগাদ উক্ত বেতন কমিশনের রিপোর্ট পেশ করা যবে বলে আশা করা যায়। | ৩। এখনই বলা সম্ভব নহে। |

**শ্রীধীরেন্দ্র দেবনাথ :—** সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, কর্মচারীদেরকে যে ২০ পার্সেণ্ট অব দি বেসিক পে ডি, এ, দেওয়া হয়েছে এটা কিসের ভিত্তিতে দেওয়া হয়েছে এবং ১৯৮১ সন থেকে কত ডি, এ, কর্মচারীদের পাওনা আছে সরকারের কাছে এটা জানাবেন কি না ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—** এ প্রশ্নের জবাবে এটা বলা সম্ভব নয়।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—** সাপ্লিমেণ্টারী স্যার, এই কমিশন যে অন্তবর্তী রিপোর্ট পেশ করেছে, সরকার এটা গ্রহণ করে কোন রকম ব্যবস্থা নিবেন কি না এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—** কমিশন দুটো রিপোর্ট গভার্ণমেণ্টের কাছে পেশ করেছেন। একটা গভার্ণমেণ্ট অলরেডি এক্সসেপ্ট করেছেন এবং দ্বিতীয় রিপোর্ট কর্মচারীদের পে স্কেল অ্যানমেলিজ ইত্যাদির ব্যাপারে, সেটা সরকার পরীক্ষা করে দেখছেন।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** :— সাপ্লিমেনটারী স্যার, কমিশনের কাজের একটা সময় সীমা আছে এবং সেই সময় সীমার মধ্যে কমিশন কাজ শেষ করার কথা। কাজেই কোন সময়ের মধ্যে সরকার আশা করেছেন একটা রিপোর্ট কমিশনের কাজ থেকে পাবেন ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** :— যতক্ষণ কমিশন কাজ শেষ না করছে ততক্ষণ এটার আয়ু বাড়ানো হবে।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে তথ্য দিলেন যে কেন্দ্রের ৪র্থ বেতন কমিশনের সংগে সামঞ্জস্য রেখে ৩য় বেতন কমিশন কাজ করছে। তাহলে রাজ্য সরকার কি মনে করছেন যে, কেন্দ্রীয় কর্মচারীরা যে হারে বেতন পাচ্ছেন এখানে রাজ্য সরকারী কর্মচারীদেরকেও সেই হারে বেতন দেওয়া হবে ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** :— একটা কমিশন বসিয়ে, রাজ্য সরকার কি সিদ্ধান্ত নিতে পারেন কমিশনের বাহিরে ? এটার কি পদ্ধতি আছে আমার জানা নেই। ৪র্থ বেতন কমিশন কেন্দ্রীয় কর্মচারীদেরকে কি সুযোগ সুবিধা দেবে, তার কতটুকু এখানে এক্সটেণ্ড করা যাবে, কর্মচারীদের দাবী ন্যায়-সংগত কি না এগুলি কমিশন দেখবে। তারপর রাজ্য সরকারের তাদের দাবী পুরণ করার মত আর্থিক সংগতি আছে কি না সেটা দেখতে হবে।

**মিঃ স্পীকার** :— শ্রীধীরেন্দ্র দেবনাথ।

**শ্রীধীরেন্দ্র দেবনাথ** :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১৭৬, এডুকেশন ডিপার্টমেন্ট।

**শ্রীদশরথ দেব** :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১৭৬।

## প্রশ্ন

১। ১৯৮৬—৮৭ ইং আর্থিক বর্ষে মোহনপুর ব্লকের কোন্ কোন্ জে, বি, স্কুলকে এস, বি, স্কুল এবং এস, বি, স্কুলকে হাইস্কুলে উন্নীত করা হয়েছে এবং তথ্যগুলি নিম্নে প্রদত্ত হইল।

উত্তর

| জে. বি, হইতে এস, বি, | এস, বি, হইতে হাই, |
|---|---|
| ক) ডাইমারা জে, বি | ক) লেফুঙ্গা এস, বি, |
| খ) ঘটিকছড়া জে, বি, | খ) দারোগামুড়া এস, বি, |
| গ) জগত্‌পুর জে, বি, | গ) তারাপুর এস, বি, |
| ঘ) কানচুকছড়া জে, বি, | ঘ) গান্ধীগ্রাম এস, বি, |
| ঙ) বেরিমুড়া জে, বি, | ঙ) রাজনগর (গান্ধী গ্রাম) এস, বি, |

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ২। উক্ত বর্ষে তারানগর এম, বি, এবং তুলা-বাগান এস, বি, স্কুল দুটিকে হাইস্কুলে উন্নত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ? | ২। বর্তমানে এরূপ কোন পরিকল্পনা নাই। |
| ৩। যদি থাকে তবে কবে পর্যন্ত উপরি উক্ত পরিকল্পনার কাজ রূপায়িত হবে ? | ৩। প্রশ্ন উঠে না। |

**শ্রী ধীরেন্দ্র দেবনাথ** :— সাপ্লিমেনটারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে, দক্ষিণ তারানগর এবং তুলাবাগান স্কুল দুইটির কাছে কোন হাইস্কুল না থাকায় এইবার ছাত্ররা ভর্ত্তি হতে অনেক অসুবিধা ভোগ করতে হয়েছে। এই স্কুলের ছাত্ররা কামালঘাট বা কলাগাছিয়া হাইস্কুলে প্রায় ৭/৮ মাইল দূরে গিয়ে ভর্ত্তি হতে হয়েছে। কাজেই এই দুইটি স্কুলকে হাইস্কুলে উন্নীত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা সেটা জানতে চাই।

**মিঃ স্পীকার** :— কোয়েশ্চান আওয়ার শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত (*) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেইগুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তর পত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। { ANNEXURES—"A"('B ) }

## REFERENCE PERIOD.

**মিঃ স্পীকার** :— এখন রেফারেন্স পিরিয়ড। আমি মাননীয় সদস্য, শ্রী শ্যামাচরণ ত্রিপুরা মহোদয়ের কাছ থেকে একটি উল্লেখ্য বিষয়ের নোটিশ পেয়েছি। নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপন করার অনুমতি দিয়েছি। মাননীয় সদস্য, দাঁড়িয়ে আপনার নোটিশটি উত্থাপন করুন।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ— মিঃ স্পীকার স্যার, আমার নোটিশের বিষয়বস্তু হলে ঃ—

"গত ২১শে জানুয়ারী বাইখোরা থানা অন্তর্গত লক্ষীছড়া নিবাসী দুর্বাজয় রিয়াং-এর বাড়ীতে টি, এন, ভি, উগ্রপন্থী কর্ত্তৃক হামলা ও গৃহদাহ সম্পর্কে"।

মিঃ স্পীকার ঃ— মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রীকে অনুরোধ করছি তিনি কবে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ— স্যার, ১২ই মার্চ এই সম্পর্কে আমি বিবৃতি দিতে পারবো।

মিঃ স্পীকার ঃ— আমি মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ মহাশয়ের নিকট থেকে একটি উল্লেখ্য বিষয়ের নোটিশ পেয়েছি, নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়েছি। মাননীয় সদস্য দাঁড়িয়ে তাঁর প্রস্তাবটি উত্থাপন করুন।

শ্রীধীরেন্দ্র দেব নাথ ঃ— মিঃ স্পীকার স্যার, আমার নোটিশটির বিষয়বস্তু হলো ঃ—

"গত ১৩, ১৪ এবং ১৫ই ফেব্রুয়ারীং ১৯৮৭ ইং আগরতলায় অনুষ্ঠিত সম্মেলনে ত্রিপুরা নাথ সহ অন্যান্য পশ্চাদপদ জাতির চাকুরী ও অন্যান্য সুযোগ সুবিধা আদায়ে দাবী এবং মণ্ডল কমিশনের রিপোর্ট রাজ্য সরকার কর্ত্তৃক কার্যকরী করার দাবী সম্পর্কে"।

মিঃ স্পীকার ঃ—মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রীকে অনুরোধ করছি তিনি কবে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ— স্যার, এই সম্পর্কে আমি ১৬ই মার্চ বিবৃতি দিতে পারবো।

মিঃ স্পীকারঃ— আমি মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা মহাশয়ের নিকট থেকে আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপন করার অনুমতি দিয়েছি। মাননীয় সদস্য আপনি দাড়িয়ে আপনার নোটিশটি উত্থাপন করুন।

শ্রীভানুলাল সাহা ঃ— মিঃ স্পীকার স্যার, আমার নোটিশটির বিষয়বস্তু হলো ঃ—

"সম্প্রতি সোনামুড়ার করমচৌরায় এবং সদরের চম্পকনগরে কর্তব্যরত বন-কর্মীদের উপর কাঠ পাঁচারকারীদের সংঘবদ্ধ আক্রমণ সম্পর্কে"।

**মিঃ স্পীকার** :— মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি কবে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** :— স্যার, এই সম্পর্কে আমি ১৬ই মার্চ হাউসে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার** :— আজকের কার্যসূচীতে দুইটি রেফারেন্সের উপর বিবৃতি দেওয়ার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী স্বীকৃত হয়েছিলেন। গত ১-৩-১৯৮৭ইং তারিখে মাননীয় সদস্য শ্রীমতিলাল সাহা মহোদয় কর্ত্তৃক উথাপিত নিম্নে উল্লেখিত বিষয়বস্তুর উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নোক্ত বিষয়বস্তুটির উপর বিবৃতি দেওয়ার জন্য। বিষয়বস্তু হলো :—

"বিশালগড় থানা ও সোনামুড়া থানাধীন বিভিন্ন অঞ্চলে দীর্ঘ দিন যাবত চুরি, ডাকাতি, রাহাজানি, গবাদি পশু চুরি ও ডাকাতের গুলিতে গ্রামবাসী নিহত ও আহত হওয়া সম্পর্কে"।

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** :— ১৯৮৫ইং সনে সোনামুড়া থানা এলাকায় ১৯টি ডাকাতির ঘটনায় ৭০টি গরু চুরি যায়, ২ জন লোক নিহত হয়। ক্ষতির পরিমাণ মালামাল-সহ প্রায় ২৫,২৫০ টাকা। ১৪ জনকে গ্রেপ্তার করা হয় এবং ২৬টি গরু উদ্ধার করা হয়।

১৫টি রাহাজানির ঘটনায় একজন লোক আহত হয় এবং মালামাল-সহ ক্ষতির পরিমাণ প্রায় ৪২,১০০ টাকা এই ঘটনায় ৮ জনকে গ্রেপ্তার করা হয়।

১৩টি চুরির ঘটনায় মালামাল-সহ ক্ষতির পরিমাণ প্রায় ১০,০০০ টাকা। ৮ জনকে গ্রেপ্তার করা হয় এবং ৩০০.০০ টাকা উদ্ধার করা হয়।

২টি গরু চুরির ঘটনায় ৬টি গরু চুরি হয়।

১৯৮৬ইং সনে সোনামুড়া থানা এলাকায় ৫টি ডাকাতির ঘটনায় ২ জন লোক আহত হয় এবং ১৫টি গরু চুরি যায়। ক্ষতির পরিমাণ নগদ ৬,০০০ টাকা। ১টি রাহাজানির ঘটনায় মালামাল-সহ ক্ষতির পরিমাণ মং ২০,০০০ টাকা। এই সম্পর্কে ৮ জনকে গ্রেপ্তার করা হয় এবং ৭,০০০ টাকা উদ্ধার করা হয়।

২৪টি চুরির ঘটনায় ক্ষতির পরিমাণ ১৫,০০০ টাকা। এ সম্পকে দুজনকে গ্রেপ্তার করা হয় এবং ২,০০০ টাকা উদ্ধার করা হয়।

৯টি চুরির ঘটনায় ২০টি গরু চুরি যায়। এ সম্পর্কে ২ জনকে গ্রেপ্তার করা হয় এবং ১টি গরু উদ্ধার করা হয়।

১৯৮৭ ইং সনের ৫-৩-৮৭ পর্য্যন্ত কোন ডাকাতির ঘটনা ঘটে নাই। রাহাজানির ঘটনা নাই।

৩টি চুরির ঘটনায় ৬,০০০ টাকা ক্ষতি হয়। ৭টি গরু চুরির ঘটনায় ৩২টি গরু চুরি যায়।

## বিশালগড় থানা এলাকা

১৯৮৫ইং সনে ২২টি ডাকাতির ঘটনায় ৪ জন নিহত হয় এবং ৮৫টি গরু চুরি হয়। ১৩ জন লোক আহত হয়। ক্ষতির পরিমাণ প্রায় ১,৫৬,০০০ টাকা। এই সম্পর্কে ২৭ জনকে গ্রেপ্তার করা হয়। ২১টি গরু এবং ১৫,০০০ টাকা উদ্ধার করা হয়।

১৫টি রাহাজানির ঘটনায় ক্ষতির পরিমাণ ৬০,০০০ টাকা। ১২ জনকে গ্রেপ্তার করা হয় এবং ১০০ টাকা উদ্ধার করা হয়।

৫০টি চুরির ঘটনায় ক্ষতির পরিমাণ ১ ০৫,০০০ টাকা। ২৯ জনকে গ্রেপ্তার করা হয় এবং ১০,০০০ টাকা উদ্ধার করা হয়।

১৫টি গরু চুরির ঘটনায় ৪০টি গরু চুরি হয়। ক্ষতির পরিমাণ ৪০,০০০ টাকা। ২১ জনকে গ্রেপ্তার করা হয়। ১০টি গরু এবং ৫,০০০ টাকা উদ্ধার করা হয়।

১৯৮৬ইং সনে ৯টি ডাকাতির ঘটনায় ৪ জন নিহত এবং ১৫ জন আহত হয়। ৫১টি গরু চুরি যায়। ক্ষতির পরিমান ১,০০,১০০ টাকা। এ সম্পর্কে ৪৭ জনকে গ্রেপ্তার করা হয় এবং ১০,০০০ টাকা উদ্ধার এবং ১২টি গরু উদ্ধার করা হয়।

৭টি রাহাজানির ঘটনায় ১০টি গরু চুরি যায়। ক্ষতির পরিমাণ ১৫,০০০ টাকা। এ সম্পর্কে ১০ জনকে গ্রেপ্তার করা হয়।

৪৫টি চুরির ঘটনায় ক্ষতির পরিমাণ ৯৬,০০০ টাকা। এ সম্পর্কে ১০ জনকে গ্রেপ্তার করা হয়।

১৭টি গরু চুরির ঘটনায় ৪২টি গরু চুরি যায়। ক্ষতির পরিমাণ ৪২,০০৫ টাকা। এ সম্পর্কে ২৫ জনকে গ্রেপ্তার করা হয়। ১টি গরু এবং ৬,০০০ টাকা উদ্ধার করা হয়।

১৯৮৭ইং সনের ৫-৩-৮৭ পর্য্যন্ত :—

ডাকাতি— নাই।

রাহাজানি— নাই।

৪টি চুরির ঘটনায় ক্ষতির পরিমাণ ৪,০০০ টাকা। এ সম্পর্কে ২ জনকে গ্রেপ্তার করা হয়। ৫টি গরু চুরির ঘটনায় ১৪টি গরু চুরি হয়। ক্ষতির পরিমাণ ৭,০০০ টাকা। এ সম্পর্কে ১ জনকে গ্রেপ্তার করা হয়। ১২টি গরু এবং ৬,০০০ টাকা উদ্ধার করা হয়।

চুরি ডাকাতি ইত্যাদি প্রতিরোধে এই এলাকাগুলিতে পুলিশ সতর্ক দৃষ্টি রাখছেন। সীমান্ত অতিক্রম করে দুষ্কৃতকারীগণ যাতে অভ্যন্তরে অপরাধমূলক কাজে লিপ্ত হতে না পারেন সেই জন্য আন্তর্জাতিক সীমানা বরাবর তিন কিলোমিটার অভ্যন্তরে পর্য্যন্ত প্রত্যহ নৈশ কারফিউ জারী করা হয়েছে। রাত্রিতে পুলিশ টহল জোরদার করা হয়েছে। সন্দেহজনক স্থানে পুলিশের অনুসন্ধান জোরদার করা হয়েছে। গ্রামরক্ষী বাহিনীর সদস্যগণ গ্রামবাসীদের সাথে যোগাযোগ করিয়া সন্দেহজনক ব্যক্তিদের চলাচলের উপর নজর রাখছেন। সীমান্ত এলাকায় বি, এস, এফ, পার্টির সহিত সর্বদা যোগাযোগ রাখিয়া প্রহরা জোরদার করা হচ্ছে। বিভিন্ন এলাকায় ডাকাতি প্রতিরোধ ক্যাম্প এবং পুলিশ ক্যাম্প বসানো হয়েছে। এই সমস্ত এলায় চুরি ইত্যাদি দমন করার জন্য বিশালগড় এবং সোনামুড়া থানার অধিবাসীগণ যদি কেহ অস্ত্রের জন্য লাইসেন্স-এর জন্য দরখাস্ত করেন সরকার তাহা সহানুভূতির সহিত বিবেচনা করে দেখতে প্রস্তুত আছেন।

সোনামুড়া এবং বিশালগড় থানাধীন নিম্ন-লিখিত পুলিশ ফাঁরি এবং পুলিশ ক্যাম্প আছে। সোনামুড়া থানা :— (১) মেলাঘর, পুলিশ আউট পোষ্ট। (২) তকসা পাড়া আর, এ সি, ক্যাম্প। (৩) মনিরাম পাড়া, পুলিশ ক্যাম্প। (৪) পাঁচনালা, পুলিশ ক্যাম্প।

বিশালগড় থানা :— (১) বিশ্রামগঞ্জ, পুলিশ আউট পোস্ট। (২) সিপাহীজলা, পুলিশ আউট পোষ্ট। (৩) বংশী বাড়ী, ডি, এ, আর, ক্যাম্প। (৪) কদমতলা, আর, এ, সি, ক্যাম্প। (৫) ব্রজপুর, আর, এ, সি, ক্যাম্প। (৬) অফিসটিলা, আর, এ, সি, ক্যাম্প। (৭) রামনগর, টী, এ, পি, ক্যাম্প। (৮) লাটিয়াছড়া, ডি, এ, আর, ক্যাম্প আছে।

**শ্রীমতিলাল সাহা** :— মিঃ স্পীকার স্যার, বিশালগড় থানা এলাকায় প্রায় প্রতি রাতে পুলিশ পেট্রোলিং থাকা সত্ত্বেও কি-ভাবে এলাকায় পর পর ডাকাতি ও চুরির ঘটনা ঘটছে এবং তাকে বন্ধ করার জন্য সরকার অন্য কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি না এবং যে-সমস্ত পরিবারগুলি চুরি ও ডাকাতিতে ক্ষতিগ্রস্থ হয়েছে তাদেরকে সরকার কি কি সাহায্য দিয়েছেন,

না দিয়ে থাকলে তাদেরকে সাহায্য দেওয়া হবে কি না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** ঃ— এই বিষয়ে কোন সন্দেহ নাই যে দুইটা এলাকার মধ্যে অধিকাংশ ক্ষেত্রে বাংলা দেশের সহায়তায় ডাকাতি ও খুন এবং অন্যান্য অপরাধগুলি হচ্ছে এই বিষয়ে সন্দেহের কারণ নাই যে, এলাকার লোকজন সহায়তা না করলে এই ঘটনাগুলি ঘটতে পারে না। কিছু কিছু ক্ষেত্রে দেখা যাচ্ছে, আমাদের সন্দেহ হচ্ছে যেহেতু আক্রমনের মূল লক্ষ্য হচ্ছে ট্রাইবেল এলাকাগুলি, সেখানে যে ট্রাইবেল এলাকা আছে তাদের গরু বাছুর ইত্যাদি চুরি হচ্ছে। কালও আমার কাছে রামনগর গাঁওসভা থেকে এসেছিল, এই সব জায়গায় উদ্দেশ্যমূলক ভাবে করা হচ্ছে কি না সেটাও তদন্ত করে দেখা হবে যে, এই ট্রাইবেল পকেটগুলিকে নষ্ট করে দেওয়ার জন্য কি না। পর পর যদি গরু চুরি করে নিয়ে যায় তাহলে সেই এলাকা তারা ছেড়ে যেতে বাধ্য হবে। এই কায়েমী স্বার্থের লোক দুষ্কৃতকারীদের সহযোগিতায় এই সব কাজ করছে কি না তা সরকারকে ভেবে দেখতে হবে। কিছু মুসলমান আছে, সেই সব ক্ষেত্রে দেখতে হবে তাদেরকে ব্যবহার করার চেষ্টা করা হচ্ছে কি না। মাননীয় সদস্যদের অনুরোধ করব চিন্তা করতে যে, সরকারের সম্ভাব্য সব রকম ব্যবস্থা গ্রহন করার পরেও অসবরত এই ঘটনাগুলি ঘটছে, সেই দিক থেকে এলাকার লোকদের সহযোগিতা আমরা চাই, এলাকার লোকদের অর্থ হচ্ছে পঞ্চায়েত আছে, বি, ডি, সি, আছে বি, ডি, সি,ও পঞ্চায়েত প্রধানদের নিয়ে মিটিং করেছি, আরও মিটিং করতে রাজী আছি। আমি সংশ্লিষ্ট পুলিশ কর্তৃপক্ষকে বলব তারা আর একবার প্রধানদের নিয়ে মিটিং করুন। প্রশ্নটা বি, ডিসিতেও আলোচিত হোক, তারা যা বলবে সরকার তা করার চেষ্টা করবে। দ্বিতীয়তঃ যে প্রশ্নটা মাননীয় সদস্য রেখেছেন, পুরো ক্ষতি পুরণ আমরা দিনে পারব না এবং যারা আমাদের কাছে ক্ষতি-পুরণের জন্য আবেদন করবেন, ক্ষতি-পুরণ না, কিন্তু কিছু কিছু সাহায্য আমরা দিচ্ছি ?

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন ১৯৮৭ সালে এখন পর্য্যন্ত বিশালগড় থানায় কোন ঘটনা নাই চুরি ও ডাকাতির। কিন্তু ফেব্রুয়ারীর ২৭ তারিখ ধরিয়থলের উপেন্দ্র দেববর্মার বাড়ীতে ৪টা গরু চুরি হয়ে গেছে, এইটা তিনি একটু তদন্ত করে দেখবেন কি না। আর একটা হচ্ছে সীমান্ত এলাকা-সহ সদরে গরু চুরির ঘটনা ব্যপক এবং এমন কয়েকটা ঘটনায় গিয়ে আমার যে অভিজ্ঞতা হয়েছে তা হল, তারা অস্ত্র-শস্ত্র নিয়ে সুসজ্জিত। কাজেই গ্রাম বাসীরা ইচ্ছা করলেও প্রতিরোধ করতে পাবেন

না। তৈজিলিং-এর কাছে তকসা পাড়াতে একটা ক্যাম্প আছে এবং ঘটনার সময় থেকে লোক এই আর, এ, সি-দের খবর দেওয়া সত্ত্বেও তারা আসে না। প্রায় প্রতিটি ক্ষেত্রেই এই ঘটনা ঘটছে। কজেই উত্তর প্রদেশের মত এখানেও একটা এন্টি-ডাকাত ফোর্স, ডাকাতদের প্রতিরোধ করার জন্য একটা বাহিনী গঠন করে জন জীবনে নিরাপত্তা দেওয়ার ব্যবস্থা করা যাবে কি না, সরকার বিবেচনা করে দেখবেন কি ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** :— স্যার, প্রথমেই মাননীয় সদস্য বিভ্রান্ত, আমার রিপোর্টে আমি বলেছি এখানে আছে ডাকাতি ও রাহাজানি হয়নি, সাতটা গরু চুরির ঘটনায় ৩২টা গরু চুরি যায়। কাজেই বিভ্রান্ত করার প্রশ্ন আসে কোথা থেকে ? মাননীয় সদস্য যেটা বলেছেন, আমরাও আলোচনা করেছি, আমাদের একটা টি, এস, আর, আছে সেটা মূলত যারা টেররিষ্ট তাদের মোকাবিলা করার জন্য, আর একটা টি, এস, আর, আমরা গঠন করতে প্রস্তাব দিয়েছি। সেই টি, এস, আর, এর একটা অংশ এন্টি ডাকাতি স্কোয়াড হিসাবে যাতে কাজ করতে পারে সেই দিকে লক্ষ্য রাখব। কারণ বি, এস, এফ,-এর যে ভূমিকা, সম্ভবত তাদের শক্তি কম, যারা বলেছেন কেন্দ্রীয় সরকার অর্ধেক শক্তি তাদেরকে দিচ্ছেন না। যারা আছেন তদের মধ্য থেকে অর্ধেক বি, এস, এফ, তুলে নিয়ে গেছে। আমরা জানিও না, কোথায় ইলেকশান হবে তার জন্য তুলে নিয়ে গেছে। তাদের উপর তো আমাদের কোন হাত নাই। আমাদের নিজেদের যদি একটা সশস্ত্র বাহিনী তৈরী করা যেত তাহলে, মাননীয় সদস্য সেটা বলেছেন সেটা খুবই গুরত্বপুর্ণ, আমাদের নিজেদের শক্তিতে এই সমস্যার মোকাবিলা করতে সম্ভব হত।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** :— মাননীয় মুখ্যমন্ত্রী এখানে যে বিবরণ দিয়েছেন, তারা যে-সমস্ত ঘটনার সঙ্গে জড়িত বলে যাদের গ্রেপ্তার করেছেন তারা কি ইণ্ডিয়ান না বাংলা দেশী এবং তাদের মধ্যে কতজন ইণ্ডিয়ান আর কতজন বাংলা দেশী মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** :— প্রায় সবাই ইণ্ডিয়ান, বাংলা দেশীদের গুলি করা হয়, এরেষ্ট করা হয় না।

**শ্রীমনোরঞ্জন মজুমদার** :— আমরা প্রায়ই দেখি এই সব ঘটনাগুলি যখন হয় বিশেষ করে লালসিংমুড়া, মানে এই সব অঞ্চলে ডাকাতরা গুলি করতে করতে সীমান্তের

ওপারে চলে যায়, এইভাবে আমরা পত্র পত্রিকায় দেখতে পাই। ঘটনাটা যদি ঠিক হয় তাহলে কি এইটা আমাদের ধারণা হয় ওপারের সীমান্ত রক্ষী বাহিনীর কিছু লোকও ডাকাত দলের সঙ্গে জড়িত? যদি হয়ে থাকে তাহলে আমরা বাংলা দেশ সরকারের কাছে কোন অভিযোগ করছি কি না সীমান্তের এই সব গোলমালের থেকে অব্যাহতি পাওয়ার জন্য এবং আমাদের ইন্টেলিজেন্স ব্রাঞ্চ বা গ্রামবাসী যারা নিরীহ কৃষক সমাজের মানুষ তাদের যদি ধারণা হয়ে থাকে যে এদিকে কোন কায়েমী স্বার্থের লোক এটার সাথে জড়িত আছে তাহলে এই সীমান্ত গরু চুরি যেটা আমাদের এক সমস্যা, যে গরু চুরি গেলে পরে কৃষকরা একেবারে সর্বসান্ত হয়ে যায় সেটা থেকে রক্ষা কল্পে আমাদের সরকারের একটা ড্রাস্টিক ভূমিকা থাকবে কিনা, সেটাই আমি মাননীয় মন্ত্রীর কাছ থেকে ক্লেরিফিকেশান চাই।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য একাধিক প্রশ্ন করেছেন। প্রথম প্রশ্নের জবাব হচ্ছে, সীমান্তের যেখানে কোন অপরাধমূলক কাজ হচ্ছে, গরু চুরি গাছপালা নিয়ে যাচ্ছে সেখানে ব্যবস্থা আছে ফ্ল্যাগ মিটিং করার। কোন কোন ক্ষেত্রে ফলপ্রসূ হয়। কিছু কিছু ক্ষেত্রে আমরা গরু ফিরিয়ে পেয়েছি। দ্বিতীয় প্রশ্ন মাননীয় সদস্য করেছেন যে, এই সমস্ত সমস্যাগুলি আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টিতে আনছি কিনা। তার জবাব হচ্ছে কেন্দ্রীয় সরকার সব রিপোর্ট পাচ্ছেন। এ সম্পর্কে কেন্দ্রীয় সরকার থেকে নূতন কোন নির্দেশিকা রাজ্য সরকার এখন পর্য্যন্ত পাননি। আমি আগে বলেছি যে, ভিতরকার যে-সমস্ত লোক সহায়ক ভূমিকা পালন করেছেন সেখানে এত বড় একটা সীমান্ত রাজ্য যার প্রায় ৪ দিকই বাংলাদেশ বেষ্টিত সেখানে এন্টি-সোশিয়েল যারা আছেন, যারা আর্থিক সুযোগ-সুবিধার কথা চিন্তা করে এই সমস্ত খুন-খারাপি, সন্ত্রাস, রাহাজানি ইত্যাদিতে সাহায্য করছেন সেখানে বাংলাদেশীদের ভূমিকা হচ্ছে তারা ঢুকেন তার এসব করে তাদের সাহায্য নিয়ে বেরিয়ে যান। আমাদের আর, এ, সি, এবং অন্যান্য যে সব ফোর্সেস আছেন তাদের বলা হয়েছে তারা প্রয়োজনে গুলিও চালাতে পারেন। এসমস্ত ঘটনা কিছু কিছু ঘটেছে এবং এইসব ক্ষেত্রে অধিকাংশ সময়ে ফোর্সেস গুলিও চালিয়েছে। চরম শাস্তি যাতে পেতে পারে সে-সব ক্ষেত্রে তার ব্যবস্থাও করা হয়েছে। গ্রামবাসীরা কোন কোন জায়গায় সাহায্যও করেছেন। এইজন্য দরকার আমাদের জন সাধারণের সহযোগিতা ও পুলিশের শক্তি বৃদ্ধির যাতে ডাকাতদের ধরা যায়। সশস্ত্র পুলিশের স্কোয়াড ছাড়াও যে সব গ্রামবাসীরা বন্দুক চালাতে পারেন

তাদের বন্দুক দেওয়া, আর এসব দিয়ে আমাদের মোকাবিলা করতে হবে।

**মিঃ ডেপুটি স্পীকার :** মাননীয় সদস্য শ্রীধীরেন্দ্র দেবনাথ কর্তৃক আনীত আরেকটি রেফারেন্সের উপর মাননীয় মুখ্যমন্ত্রী তথা বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী একটি বিবৃতি দেবেন বলে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। রেফারেন্সের বিষয়বস্তু হচ্ছে—"রাজ্যের শহর ও শহরতলীতে দীর্ঘদিন যাবৎ বিদ্যুৎ পরিস্থিতির অবনতির ফলে বিশেষ করে প্রতি সন্ধ্যায় লোড শেডিং হওয়ার দরুণ মাধ্যমিক ও উচ্চতর মাধ্যমিক পরীক্ষার্থীগণের পড়াশুনায় অসুবিধার সম্মুখীন হওয়া সম্পর্কে"।

**শ্রীনৃপেন চক্রবর্তী :** মিঃ ডেপুটি স্পীকার স্যার, এটা সত্য যে, যে-সময়ে বিদ্যুতের চাহিদা সবচেয়ে বেশী সেটা হচ্ছে সন্ধ্যার সময় তখন প্রায় ৩০ মেগাওয়াট বিদ্যুতের চাহিদা কিন্তু তখন আমাদের প্রয়োজনের তুলনায় কম বিদ্যুৎ থাকে বলে আমরা কম সরবরাহ করতে পারি। এই কারণে পরীক্ষার্থীরা অসুবিধায় পড়েন, কিন্তু আমাদের পরীক্ষার্থীরা যেহেতু আগে থেকে জানেন যে, এই সমস্যায় রাজ্য সরকার আগে থেকে সম্মুখীন হয়েছেন সেহেতু তারা আগে থেকে বিকল্প ব্যবস্থা করতে চেষ্টা করেন। কাজেই পরীক্ষায় সম্মুখীন হওয়ার অসুবিধা হয়েছে তা না, পরীক্ষায় তারা এপিয়ার হয়েছেন। পরীক্ষায় এপিয়ার হতে তাদের অসুবিধা হয়েছে এরকম কোন রিপোর্ট সরকারের কাছে নেই। বিদ্যুৎ কেন দিতে পারছিনা, সে সম্পর্কে একটি তথ্য আমরা আগেই দিয়েছি কাজেই সে সম্পর্কে পুণরাবৃত্তি করে লাভ নেই। আমাদের যে বিদ্যুৎ পাওয়ার কথা সে বিদ্যুৎ আমরা পাচ্ছি না। গোমতি জলবিদ্যুৎ প্রকল্প থেকে পাচ্ছি ৬ মেগাওয়াট, বড়মুড়া থেকে পাচ্ছি ৫ মেগাওয়াট, ডিজেল চালিত বিদ্যুৎ পাচ্ছি ১ মেগাওয়াট, মোট ১২ মেগাওয়াট। যেখানে আমাদের দরকার হচ্ছে ৩০ মেগাওয়াটের সেখানে মাননীয় সদস্যরা বুঝতে পারছেন যে কি অসুবিধায় থেকে আমাদের বিদ্যুতের চাহিদা মেটাতে হচ্ছে।

**শ্রীধীরেন্দ্র দেবনাথ :—** পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে, এমন একটা সময়ে লোডশেডিং হয় তখন পরীক্ষার্থীদের পড়াশুনার সময়। কাজেই সে সন্ধ্যার সময়ে লোডশেডিংয়ের জন্য ডিপার্টমেন্টের কোন গাফিলতি আছে কিনা? বেশ কিছু ছাত্র-ছাত্রীকে কেরোসিনের জন্য বেগ পেতে হয়েছে। অনেকে কেরোসিন পায় নাই। তাদেরকে বলা হয়েছে যে কেরোসিনের অভাব আছে। এ ব্যাপারেও ডিপার্টমেন্টের কোন গাফিলতি আছে কিনা তদন্ত করে দেখা হবে কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীনৃপেন চক্রবর্তী :** মিঃ স্পীকার স্যার, কেরোসিনের সমস্যাটা মাঝে মাঝে জটিল হয়ে

উঠে কারণ কেরোসিন এখানে তৈরী করা হয় না। কেন্দ্রের উপর আমাদেরকে এ ব্যাপারে সম্পূর্ণ নির্ভর করতে হয়। কারা কেরোসিন বিলি-বণ্টন করবেন তা কেন্দ্র বাছাই করেন। সেখানে এমন কিছু বিলি-বণ্টনের এজেন্ট আছে তারা একেবারেই অপদার্থ, কোনদিনই কেরোসিন আনেননা কিন্তু তাদের বিরুদ্ধে বহু বলেও আমরা তাদের এজেন্সি কেন্সেল করতে পারছিনা। এবার যখন কেরোসিন কর্তৃপক্ষ এলেন তখনও আমরা বিশেষ করে উত্তর ত্রিপুরার কৈলাসহর ও দক্ষিণ ত্রিপুরার অমরপুর ট্রেডিশন্যালি যারা ২০/২৫ বছর যাবৎ এজেন্সি করছে তাদের বিরুদ্ধে বহু অভিযোগ আছে কিন্তু কেরোসিন কর্তৃপক্ষ সেগুলি অগ্রাহ্য করে চলেছেন। কিন্তু এবার যখন তারা এলেন তখন তারা রাজী হয়েছেন যে, শুধু এজেন্সির উপর না প্রত্যেক পঞ্চায়েতে একটা আউটলেট করা হবে। যাদের কার্ড নেই তারাও সে বিকল্প আউটলেট থেকে ছাত্রবা অন্যান্যরা সামান্য কিছু কেরোসিন পেতে পারেন। এটা যদি চলু হয় তাহলে প্রত্যেক জায়গাতে কেরোসিন সরবরাহ ঠিক ঠিকমত হবে। বিদ্যুতের সরবরাহের ব্যাপারে আমরা বড়মুড়াতে ও রুখিয়াতে যে- সমস্ত ব্যবস্থা নিয়েছি সেখানে আমরা আগামী দিনে সুফল পাব বলে আশা করছি।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার** ঃ— আমি আজ মাননীয় সদস্য শ্রী নারায়ণ দাস মহোদয়-এর নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষনী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয় বস্তু হলো ঃ—

"গত ২১শে থেকে ২৫শে ফ্রেব্রুয়ারী, ১৯৮৭ইং পর্যন্ত নলছড় হাইস্কুলে ছাত্র ধর্মঘট সম্পর্কে।"

মাননীয় সদস্য শ্রী নারায়ণ দাস অনুপস্থিত, সুতরাং উনার নোটিশটি বাতিল বলে গণ্য করা হলো।

আমি আজ আরেকটি নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রী রসিকলাল রায় মহোদয়ের নিকট থেকে। নোটিশটির বিষয় বস্তু হল ঃ—

"গত ৩০শে জানুয়ারী, ১৯৮৭ইং সোনামুড়া মহকুমার রহিমপুর গাঁওসভার প্রধানের বাড়িতে ডাকাতি এবং প্রধানকে খুন করা সম্পর্কে।"

মাননীয় সদস্য শ্রী রসিকলাল রায় উপস্থিত আছেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে এই নোটিশটির উপর একটি বিবৃতি দিতে অনুরোধ করছি। যদি তিনি এখন বিবৃতি দিতে অপরাগ হন তবে আজ কখন অথবা কবে তিনি এই নোটিশটির উপর বিবৃতি দিতে পারবেন তা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—** মিঃ স্পীকার স্যার, আমি ১৬ মার্চ, ১৯৮৭ ইং তারিখে এই নোটিশটির উপর বিবৃতি দিতে পারব।

**মিঃ স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আগামী ১৬ই মার্চ, ১৯৮৭ইং তারিখে এই নোটিশটির উপর একটি বিবৃতি দিতে পারবেন।

আমি আজ আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রী জওহর সাহা মহোদয়ের নিকট থেকে। নোটিশের বিষয় বস্তু হলো :—

"গত ২৭শে ডিসেম্বর, ১৯৮৬ইং গুজব ছড়ানোর দায়ে অমরপুরের রামপুরে এক পঞ্চায়েত সদস্যসহ ৯ (নয়) জনকে গ্রেপ্তার করা সম্পর্কে।"

মাননীয় সদস্য শ্রী জওহর সাহা — অনুপস্থিত। যেহেতু মাননীয় সদস্য শ্রী জওহর সাহা অনুপস্থিত তাই উনার কর্ত্তৃক আনীত নোটিশটি বাতিল বলে গণ্য হল।

আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রী সমীর দেব সরকার মহোদয় কর্ত্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর একটি বিবৃতি দেন। নোটিশটির বিষয় বস্তু হলো :—

"গত ১৫ই জানুয়ারী, ১৯৮৭ইং রাত আনুমানিক আটটার টি, এন, ভি, খুনী বাহিনী কর্ত্তৃক খোয়াই মহকুমার রাজনগর গ্রামে মার্কস্‌বাদী কমিউনিস্ট পার্টির নেতা ও গণমুক্তি পরিষদের অঞ্চল কমিটির সদস্য কমরেড্ রাধাচরণ দেববর্মাকে নৃশংসভাবে খুন করা সম্পর্কে।"

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—** মিঃ স্পীকার স্যার, গত ১৫.২.৮৭ইং তারিখ সন্ধ্যা অনুমান ৭-৩০ মিঃ সময় খোয়াই মহকুমাধীন কমলসিং পাড়া গ্রামের শ্রী রাধাচরণ দেববর্মার বাড়িতে পাতা রংয়ের পোষাক পরিহিত দুইজন সশস্ত্র উগ্রপন্থী প্রবেশ করে শ্রী দেববর্মার খোঁজ করে। শ্রী দেববর্মার পুত্র দিলীপ দেববর্ম্মা তাহাদের জানান যে, তিনি বাড়িতে নেই। তখন উগ্রপন্থী

গণ বাড়িয় সমস্ত ঘর তল্লাশী করে বাড়ির পূর্বদিকে শ্রীরাধাচরণ দেববর্ম্মার ভগ্নীপতির ঘরে শ্রী দেববর্ম্মাকে খোঁজে বের করে এবং বাধিয়া নিয়া যায়। এই সময় শ্রী পদিলী দেববর্ম্মা এবং বাড়ীর অন্যান্যরা তাকে ছেড়ে দিতে অনুরোধ করতে থাকলে উগ্রপন্থীগণ তাদের রাইফেল উচিয়ে সবাইকে ভয় দেখায়। শ্রী রাধাচরণ দেববর্ম্মাকে উগ্রপন্থীগণ তাহার বাড়ীর পূর্ব্বদিকে অনুমান এক কিলোমিটার দূরে দিনা কবরা স্কুলের কাছে রাস্থার উপর গুলি করে হত্যা করে উগ্রপন্থীরা সংখায় ১০ থেকে ১২ জন ছিল বলে জানা যায়।

গত ১৫-২-৮৭ ইং শ্রীদিলীপ দেববর্ম্মার অভিযোগমূলে খোয়াই থানায় ভারতীয় দণ্ড বিধির ১৪৪, ৪৮৮, ৩৬৪, ৩০২ ধারায় এবং অস্ত্র আইনের ২৫(ক) ধারায় মোকাদ্দমা নং ৭(১)৮৭ নথিভূক্ত করে পুলিশ তদন্ত আরম্ভ করেন।

তদন্তকালে পুলিশ মৃতদেহের নিকট একটি পত্র পান। পত্রটি পুলিশ নিজ করে হেপাজতে নেন। পত্রটিতে কক্‌বরক ভাষায় লেখা "যদি কেহ টি, এন, ভি,-এর চলার পথে বাঁধার স্মষ্টি করে তাহাকে মৃত্যুবরণ করতে হবে।

তদন্তকালে পুলিশ পূর্ব্ব রাজনগর গ্রামের শ্রী রমনী দেবর্ব্বর্মাকে ঘটনায় জড়িত সন্দেহে গত ১৬/২/০৭ ইং তারিখ গ্রেপ্তার করে ১৭/২/৮৭ ইং তারিখ মাননীয় আদালতে প্রেরণ করেন। ধৃত ব্যক্তি বর্ত্তমানে জেল হাজতে আছেন। শ্রী দেববর্ম্মা মালকাবাড়ী জে, বি, স্কুলের শিক্ষক, তিনি উপজাতি কর্মচারী সমিতির কর্মী এবং উপজাতি যুব সমিতির সমর্থক।

ঘটনার পরই উদ্ধ'তন কর্তৃপক্ষ ঘটনাস্থল পরিদর্শন করে তদন্তের ব্যাপারে যথাযথ নির্দেশ দেন।

ধৃত রাধাচরণ দেববর্ম্মা মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির নেতা এবং গণ মুক্তি পরিসদের রাজনগর অঞ্চল কমিটির সদস্য ছিলেন বলে জানা যায়।

ঘটনাটির তদন্ত চলছে।

**শ্রী সমীর দেব সরকার :**—পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেসান স্যার, এই ঘটনা ঘটার আগেও কমঃ রাধাচরণ দেববর্ম্মাকে খুন করবার জন্য উগ্রপন্থীরা চেষ্টা করে। তখন ১৯৮৩ সাল। সে সময় চেবরী বাজারের ক্ষুদ্র ব্যবসায়ীরা উগ্রপ্রন্থীদের দ্বারা আক্রান্ত হন। তাদের কয়েকজনকে হত্যা করা হয় এবং কয়েকজন আহত হন। সেই সময় উগ্রপন্থীরা কমঃ রাধাচরণ দেববর্ম্মাকে খুন

করবার জন্যে গুলি ছুড়ে। এবং এর পরেই এই খুনের ঘটনার আগে কমঃ রাধাচরণ দেববর্মাকে খুন করবার চেষ্টা করা হয় এবং তার বাড়ি ঘর পুড়িয়ে দেওয়া হয়। এই সব তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কি না ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** :—মিঃ স্পীকার স্যার, এই সব তথ্য এখন আমার কাছে নেই।

**শ্রী সমীর দেব সরকার** :—পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেসান স্যার, এই যে, রমনী দেববর্মা তিনি একজন শিক্ষক এবং সেখানে একটি খ্রীষ্টান মিশনারী স্কুলের সঙ্গে জড়িত। কমঃ রাধাচরণ দেববর্মাকে খুনের আগের দিন উগ্রপন্থীরা সেই রমনী দেববর্মার বাড়িতে এসে আশ্রয় নেয় এবং কমঃ রাধাচরণ দেববর্মা বাড়িতে আছেন কি না তা খোঁজ খবর করে জেনে নেয়। এই সময় সংক্রান্তি উপলক্ষে কমঃ রাধাচরণ দেববর্মা বাড়িতে এসেছিলেন। তিনি সচরাচর বাড়িতে থাকেন না এদের ভয়ে। এবং তিন বৎসর যাবতই তিনি বাড়িতে থাকেন না। তারপর কমঃ রাধাচরণ দেববর্মাকে তার বাড়ি থেকে ধরে বেঁধে উগ্রপন্থীরা প্রথমে রমনী দেববর্মার বাড়িতে যায় এবং তার পর সেই স্কুলের পাশে তাকে খুন করে। এই সব তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কি না ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** :— মিঃ স্পীকার স্যার, আমি যখন শ্রী দেববর্মার বাড়ীতে তার প্রতি শ্রদ্ধা জানাতে যাই তখন তার বাড়ির লোকজন এবং পাড়া প্রতিবেশীরা আমাকে বলেন যে, কমঃ রাধা চরণ দেববর্মা ঐ শিক্ষক এবং আরো কিছু নতুন খ্রীষ্টান যারা হয়েছে তারা যাতে আর খৃষ্ট ধর্ম করতে না পাবে তার জন্য বাঁধা দিয়েছিলেন। সেই অপরাধে তার বাড়িতে তারা আগুন লাগিয়ে দেয় কিন্তু তবু তিনি থেমে যান নি। ঘটনার আগের দিন টি, এন, ভি, -রা একজন শিক্ষকের বাড়িতে আশ্রয় নেয় এবং তাদের সহযোগীতায় তারা তাকে খোঁজে বের করে এবং তাকে হত্যা করেন। তাদের ভযে কমঃ রাধা চরণ দেববর্মা দীর্ঘদিন যাবং বাড়িতে ছিলেন না। পাড়ার লোকেরা যদি তিনি বাড়িতে আছেন এই খবর না দিত তাহলে এই ঘটনা ঘটতনা। পুলিশের কাছে নিশ্চয়ই খবর আছে যে তাদের নিকটবর্তী লোক যারা নতুন খ্রীষ্টান হয়েছে তাদের সহায়তা না পেলে টি, এন, ভি, এই ধরণের ঘটনা ঘটাতে পারত না। পুলিশ এখন তদন্ত করছে। যারা এখনো ধৃত হয়নি তাদের গ্রেপ্তার করবার জন্যে চেষ্টা করা হচ্ছে।

শ্রীসমীর দেব সরকার :— পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, কমঃ রাধা চরণ দেববর্মার ছেলে শ্রীদিলীপ দেববর্মা যিনি এই খুনের ঘটনার মুল সাক্ষী, যাদের বিরুদ্ধে মামলা করা হয়েছে তারা শ্রীদিলীপ দেববর্মাকে প্রতিনিয়ত হুমকি দিচ্ছে যে, শ্রীদিলীপ দেববর্মা যেন এইটার সাক্ষী না দেন। তারা হুমকী দেখিয়ে গত কয়েকদিন আগে কোটের সময় তাকে কোর্টে হাজির হতে বাঁধা দিয়েছিল। প্রতিনিয়ত শ্রীদিলীপ দেববর্মা একটা আশংকার মধ্যে আছেন তার জীবন-মরণ সমস্যার মধ্যে। এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কি এবং যদি থাকে তবে শ্রীদিলীপ দেববর্মাকে তার জীবন রক্ষা করবার জন্যে সরকার কোন ব্যবস্থা নিয়েছেন কি ?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, আমি যখন তার বাড়িতে গিয়েছিলাম তখন তিনি আমাকেও তার সেই আশংকার কথা জানিয়েছেন। উগ্রপন্থীরা যাতে আর তাদের কোন ক্ষতি করতে না পারে তার জন্যে সরকার সব রকম ব্যবস্থা গ্রহণ করবেন।

মিঃ স্পীকার :— আজ মাননীয় সদস্য শ্রীজীতেন্দ্র সরকার মহোদয় কর্তৃক আনীত একটি দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। নোটিশটির বিষয়বস্তু হলো :

"গত ২৩শে জানুয়ারী ১৯৮৭ ইং, রাত্র অনুমান ১০ টায় দুস্কৃতকারী টি, এন, ভি, উগ্রপন্থীদের দ্বারা তেলিয়ামুড়া থানাধীন তুইমধু গ্রামের বাসিন্দা দেবেন্দ্র ভাণ্ডারী সহ ৯ (নয়) জন নৃশংসভাবে খুন হওয়া সম্পর্কে।"

আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে উক্ত নোটিশটির উপর একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, গত ২৩-১-৮৭ ইং তারিখ রাতে অনুমান ১০.৩০ মিঃ হইতে ১০.৪০ মিনিট সময় পর্য্যন্ত একদল সশস্ত্র উগ্রপন্থী তেলিয়ামুড়া থানাধীন তুইমধু গ্রামের শ্রী দেবেন্দ্র ভাণ্ডারী এবং শ্রী সুভাষ ভাণ্ডারীর বাড়ীতে আক্রমন করে প্রায় ৮-১০ রাউণ্ড গুলি ছুড়ে। দুস্কৃতকারীগণ ধারালো অস্ত্রের আঘাতে ৬ জনকে ঘটনাস্থলে হত্যা করে এবং ৬ জনকে গুরুতর আহত করে। আহত ৬ জনকে ২৪-১-৮৭ ইং তারিখ সকাল বেলা চিকিৎসার জন্য জি, বি, হাসপাতালে প্রেরণ করা হয়। এরে মধ্যে ২ জন

হাসপাতালে মারা যান। গত ২৭-১-৮৭ ইং তারিখ আহতদের মধ্যে আরও দুইজন হাসপাতালে মারা যান। বাকী দুইজন হাসপাতালে চিকিৎসাধীন আছেন এবং বর্তমানে তাহারা আরোগ্যের পথে। নিহত ও আহত ব্যক্তিদের নাম নিম্নে প্রদত্ত হলো ঃ—

নিহত ঃ—

১। শ্রীমতী অনু ভাণ্ডারী— বয়স ১৬ বৎসর,
২। কুমারী শিখা ভাণ্ডারী, বয়স—১০ বৎসর
৩। কুমারী শিপ্রা ভাণ্ডারী, বয়স—৮ বৎরস,
৪। কুমারী অপর্ণা ভাণ্ডারী, বয়স—৩ বৎসর,
৫। শ্রীমতী আরতী ভাণ্ডারী, বয়স—২৭ বৎসর,
৬। শ্রীমতী কুমুদবাসী ভাণ্ডারী, বয়স—৫৫ বৎসর, ( ওরফে শর্মিলা ভান্ডারী )

( আহত অবস্থায় যাহাদের জি, বি, হাসপাতালে আনা হয় এবং পরে হাসপাতালে তারা মারা যান ) ঃ—

৭। শ্রীসুভাষ ভাণ্ডারী, বয়স—৪০ বৎসর,
৮। শ্রীদেবেন্দ্র ভাণ্ডারী, বয়স—৬০ বৎসর,
৯। শ্রীদীপক ভাণ্ডারী, বয়স—১২ বৎসর,

আহত

১। শ্রী রূপক ভাণ্ডারী, বয়স—১০ বৎসর,
২। কুমারী রেখা ভাণ্ডারী, বয়স—১৮ বৎসর।

নিহত ও আহতরা সবাই সি, পি, এম, ও বামফ্রন্টের সমর্থক

উগ্রপন্থীরা ঘটনাস্থলে কয়েকটি প্রচার পত্র ফেলে যায়। এইগুলিতে লেখা ছিল ঃ—

১। ত্রিপুরা আমাদের দেশ। সি, পি, এম, উরা নিষেধ। ত্রিপুরা টি, এন, ভি, হাতে।

*2.* **26 January Sal No Chwng goseya Indiani Flag. Tripura otu kaidi., Indian dakte kiphil thangdi, Tripura dchinisi.**

3. 26 January chini Tripura ha. Indiani Flag Takidi Kaiman.

৪। ত্রিপুরাব বুকে ভারতের পতাকা উবা নিষেধ। ত্রিপুরা বিদেশী পূর্ব্বস্থানে চলে যাও।

৫। ত্রিপুবার বুকে ভাবতের পতাকা উঠা নিষেধ। ত্রিপুবা Indiani flag kaima gain.

6. T. N. V long live, GNLP Long livel, Punjabi Kalisthani Long live. Afgan (Mujahadin) Long live.

৬।

7. Indian go back. Tripura is for Tripura. Tripura hah thay chihinisi Indian Neya T. N. V. Long live.

8. 26 January chihni Tripura, Indian Flag makniyh.

9. T.N.V. Long live. Tripura go back.

10. 26 January Sal no chung Gaseya Indiani Elag Chinni. Tripura Takaidi Tripura hahthag chini aroni lalsama hahthag

Si. India Dakti ki phil thangli.

Tripura chihni si Indianiya.

তাহারা গ্রামে টি, এন, ভি, পতাকাও উত্তোলন করেন।

সংবাদ পাওয়ার সাথে তেলিয়ামুড়া থানা হতে পুলিশ বাহিনী ঘটনাস্থলে ছুটে যান এবং উগ্রপন্থীদের ধরার জন্য ব্যাপক তল্লাসী চালান। আই, জি, পি, ত্রিপুরা পশ্চিম জেলার পুলিশ সুপারকে নিয়ে ঘটনাস্থলে যান এবং প্রয়োজনীয় নিদ্দেশ প্রদান করেন।

গত ২৩-১-৮৭ ইং তারিখ শ্রীসুখরঞ্জন ভাণ্ডারীর অভিযোগমূলে ভারতীয় দণ্ডবিধীর ৩০৬ | ৩০২ ধারায় বং ভারতীয় অস্ত্র আইনের ২৭ ধারায় তেলিয়ামুড়া থানায় মোকাদ্দমা নং ৭(১)৮৭ নথিভুক্ত করা হয়।

ব্যাপক তল্লাসী চালাইয়া পুলিশ গত ২৪-১-৮৭ ইং তারিখ তুইমধু গ্রামের তিন তিন ব্যক্তিকে ঘটনায় জড়িত সন্দেহে গ্রেপ্তার করে আদালতে প্রেরন করেন। তাহারা

বর্তমানে আদালত হইতে জামিনে মুক্ত আছেন।

| ধৃত ব্যক্তিদের নাম, | জামিনে মুক্তির তারিখ। |
|---|---|
| ১। শ্রীপৌষরাই দেববর্মা— | ১৬-২-৮৭ |
| ২। শ্রীরানা দেববর্মা— | ১৮-২-৮৭ |
| ৩। শ্রীব্রজেন্দ্র দেববর্মা— | ৫-৩-৮৭ |

পুলিশ তদন্তকালে একটি গুলি ভর্তি দেশী বন্দুক, একটি দেশী পিস্তল, এক রাউণ্ড তাজা ৩০৩ কার্তুজ, (পি, ও, এফ, ম্যানিং, ৭টি ব্যবহৃত ৩০৩ কার্তুজ, ঘটনার জোর তল্লাসী চলছে।

**শ্রীজীতেন্দ্র সরকার :—** ঘটনাটি ঘটে ২৩শে জানুয়ারী। তার দুদিন আগে ২১শে জানুয়ারী স্বশাসিত জেলা পরিষদের সদস্য সুখদয়াল জমাতিয়ার বাড়ীতে একটা গোপন মিটিং হয় এবং সেই মিটিংএ দেবেন্দ্র ভাণ্ডারীর বাড়ী আক্রমণ এবং তাদের লোকদের হত্যা করার পরিকল্পনা করা হয় এবং সেই মিটিংএ যারা যারা ছিল তারা হল— (১) আচরাই দেববর্মা সাং চাম্পলাই, পুর্বলক্ষীপুর গাওসভা। উনি সেই এলাকায় টি, এন, ভি,-এর হয়ে চাঁদা আদায় করতেন। (২) চালামিয়া জমাতিয়া, পিতা লক্ষীপতি, কুঞ্জমুড়া। (৩) সাধন কৃষ্ণ জমাতিয়া, পিতা ভোলানাথ কুঞ্জমুড়া। (৪) সাধনহরি জমাতিয়া, পিতা—রতিরঞ্জন ভোলানাথ পাড়া। (৫) জনমকিশোর জমাতিয়া, পিতা—নারায়ণ হার, ভোলানাথপাড়া (৬) রাধামাণিক্য জমাতিয়া—তুইথামপুই। (৭) মাখনলাল জমাতিয়া, পিতা—নলিনী শর্মা কেম্প। (৮) শব্দ কুমার জমাতিয়া, পিতা কলিন্দ্র—তুইথামপুই। (৯) প্রধান জমাতিয়া—কুঞ্জমুড়া। (১০) কান্ত জমাতিয়া, মহারাণীপুর এবং (১১) যুগল জমাতিয়া। উনারা সেই মিটিঙে ছিলেন। এই যে পরিকল্পনা তারা করেছিলেন, এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে কোন তথ্য আছে কিনা ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—** স্যার, আমার কাছে এইরকম তথ্য নেই। মাননীয় সদস্য এই

বিষয়ে যা উপস্থিত করলেন পুলিশকে বলব তদন্ত করে দেখতে

**ীতেন্দ্র সরকার** ঃ— এই আছরাই দেববর্মা যেদিন ২৩শে জানুয়ারী তারিখে ঘটনা ঘটেছিল তার ঠিক পরের দিন ভোর পাঁচটায় কুঞ্জমুড়া থেকে মহারাণী দিয়ে উনার বাড়ী চাম্পলাই যেতে হয়। তিনি মহারাণী যান। উনি খোয়াইতে গিয়েছিলেন এবং তেলিয়ামুড়া যাওয়ার সময়েই কুঞ্জমুড়ায় থেকেছেন। কিন্তু কুঞ্জমুড়া যেতে যে সময় লাগে চাম্পলাই যেতে তার অনেক কম সময় লাগে। কিন্তু যে দলটা খুন করেছে তারা দুই ভাগ হয়ে যায় এবং একটা ভাগ চলে যায়। নয়না চাকমা পাড়ার দিকে এবং তার একটা কুঞ্জমুড়ার দিকে। এই আছরাই দেববর্মা খুনের সঙ্গে জড়িত আছে, এমন তথ্য জানা আছে কিনা ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** ঃ— এই তথ্য আমার কাছে নেই। এইসব তথ্য পুলিশ সুপারিনটেনডেণ্টকে দিয়ে তাকে সাহায্য করতে পারেন।

**শ্রীজীতেন্দ্র সরকার** ঃ— ২৩শে জানুয়ারী ঘটনা হল, ২৪শে জানুয়ারী অব্দি এলাকা শান্ত ছিল। এমন কি তুই মধু গ্রামে যারা বাসিন্দা অ্যাফেকটেড হয়েছেন তারাও সেখানে আছে। ২৪ তারিখ দুপুর দিকে কংগ্রেস সভাপতি শ্রীনরেশ ভট্টাচার্য্য এবং মনিষ কর ভৌমিক, শচীন নাথ সহ আরও পাঁচ জন এবং তেলিয়ামুড়া থেকে ডাক্তার বি, মজুমদার, অশোক বৈদ্য এবং দীপঙ্কর দাস, ডাণ্ডারীর বাড়ীতে তুই মধু গ্রামে যান এবং এ গ্রামের বাসিন্দাদের বলছেন আপনারা এই এলাকা ছেড়ে গ্রাম ফেলে মহারাণীপুর স্কুলে গিয়ে কেন শরণার্থী হচ্ছে না ? এইভাবে তারা উত্তেজনা সৃষ্টি করেছেন, এই ধরণের তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** ঃ— স্যার, ঐ সময়টা সত্যিই ভীষণ ভয়ঙ্কর ছিল, এটা স্বাভাবিক যে এতগুলি লোক সেখানে খুন হল, সেই সময়ে কংগ্রেস সভাপতির কাছে আমরা আশা করেছিলাম যে তিনি অন্তঃত মানুষের মনে একটা বিশ্বাস প্রতিষ্ঠিত করবেন, যাতে মানুষ বাড়ী ঘর ছেড়ে না আসে, সেজন্য তিনি তাদের কাছে অনুরোধ করবেন। কিন্তু আমরা দেখছি যে কংগ্রেস সভাপতি সেখানে গিয়ে বলেছেন যে, তোমরা বাড়ী ঘর ছেড়ে চলে এসো। এরপরে কিছু কিছু বাড়ী ঘর পুড়ানো হয়েছে, অবশ্য কারা পুড়েছে, সেটা আমাদের জানা নাই, সেগুলি বেশীর ভাগই নন-ট্রাইবেলদের বাড়ী। আবার অন্য দিকে ট্রাইবেলরাও বাড়ী ঘর ছেড়ে চলে আসতে শুরু করেছিল। সেখানে "আমরা বাঙালীর"

মত একটা সাম্প্রদায়িক দল রয়েছে, তাদের উস্কানি কম ছিল না। লাটিয়াছড়ার ব্যাপারেও আমরা তা লক্ষ্য করেছি। অবশ্য এখানে বিরোধী দলের নেতা উপস্থিত নাই, তিনি যদি থাকতেন, তাহলে আমি তাঁর মাধ্যমে তাঁকে এই ধরণের ব্যাপার থেকে নিরত থাকার জন্য অনুরোধ করতাম। ত্রিপুরাতে এমনিতেই আমরা অনেক সমস্যায় ভোগছি। এই ধরণের খুন খারাপি হলে, সেই বাঙালীই হউক আর পাহাড়ীই হোক কেউ বাঁচবে না। কাজেই আমরা বলতে বাধ্য হব যে একজন কংগ্রেস সভাপতির পক্ষে এই ধরণের উসকানিমূলক আচরণ করা মোটেই শোভা পায় না।

**মিঃ স্পীকার ঃ—** আজ আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি, তিনি যেন মাননীয় সদস্য শ্রী রসিকলাল রায় মহোদয় কর্তৃক আনীত নিম্নে বর্নিত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর তাঁর বিবৃতি দেন ঃ—

"গত ২রা ফেব্রুয়ারী সোনামুড়া বিভাগে কুলুবাড়ী গাঁও সভার আয়ুব আলীর মেয়ে, মনোয়ারা বেগমকে অপহরণ করা সম্পর্কে"।

**শ্রী নৃপেন চক্রবর্ত্তী ঃ—** মাননীয় স্পীকার স্যার, গত ২রা ফেব্রুয়ারীর এই ধরণের কোন ঘটনার সংবাদ জানা নাই।

তবে গত ১৪।২।৮৭ ইং তারিখ সন্ধ্যা অনুমান ৬টা সময় সোনামুড়া থানাধীন কুলুবাড়ী গ্রামের শ্রীআয়ুব আলী, পিতা মৃত সমেদ আলীর বাড়ীতে সোনামুড়া থানাধীন আড়ালিয়া গ্রামের শ্রীহাবিল মিঞা, পিতা শ্রীজাকির হোসেন এবং শ্রীতাজু মিঞা আসিয়া তার স্ত্রী ও ছোট মেয়েকে বাধিয়া, তার আর এক মেয়ে শ্রীমতী মনোরমা বেগমকে বল পূর্বক অপহরণ করে নিয়ে যায়। এখানে প্রকাশ থাকে যে শ্রীমতী মনোরমা বেগমের বিবাহ গত ২৭।২।৮৭ ইং তারিখে নির্দিষ্ট ছিল।

এই ঘটনাটি শ্রীআয়ুব আলীর অভিযোগ মূলে গত ১৬।২।৮৭ ইং তারিখ সোনামুড়া থানায় ভারতীয় দণ্ডবিধির ৩৬৬ ধারায় মোকাদ্দমা নং ৯(২)৮৭ নথিভুক্ত করে তদন্ত শুরু করা হয়।

তদন্তকালে পুলিশ গত ১৬।২।৮৭ ইং তারিখে আসামী শ্রীহাবিল মিঞাকে ও

অপহৃত শ্রীমতী মনোরমা বেগমকে কাকড়াবন হতে উদ্ধার করে এবং গত ১৭ | ২ | ৮৭ ইং তারিখে মাননীয় আদালতে প্রেরণ করেন। গেপ্তারকৃত আসামী শ্রীহাবিল মিঞা বর্তমানে জেল হাজতে আছে। অপহৃতা শ্রীমতী মনোরমা বেগম ঐ দিনই মাননীয় আদালত থেকে তার পিতার সঙ্গে বাড়ীতে চলিয়া যাওয়ার আদেশ পান এবং চলিয়া যান।

উক্ত ঘটনায় জড়িত অন্যান্য আসামীদের গ্রেপ্তারের জন্য জোর তল্লাসী চলিতেছে। তদন্ত-কার্য্য এখনও অব্যহত আছে।

**শ্রীরসিক লাল রায় :—** পয়েন্ট অব ক্লারিফিকেশন। মাননীয় মন্ত্রী মহোদয় কি অবগত আছেন যে আয়ুব আলীর মেয়ে মনোরমা বেগমকে যে-দিন রাত ৮ ঘটিকায় অপহরণ করা হয় সে-দিন ওদের বাড়ীতে ১৪/১৫ জন লোক গিয়ে বাইরে থেকে ঘেরাও করে এবং ঘরে ঢুকে মেয়ের মাকে মার ধর করে। তার পর মেয়েরহাত-পা বেঁধে, মেয়েকে নিয়ে পালিয়ে যায়। পরদিন সকালে মেয়ের বাবা আয়ুব আলী কুলুবাড়ীর গাঁও প্রধান সামসুল হককে নিয়ে হাবিল মিঞার বড় ভাই ফরিদ মিঞার বাড়ীতে গিয়ে তাকে অনুরোধ করেন তিনি যেন তার মেয়েকে একবার দেখতে পান। কিন্তু ফরিদ মিঞ তাদের বলেন যে, মেয়ে বিয়ে দিতে রাজী হলে, তিনি মেয়েকে দেখতে পারেন, অন্যথায় মেয়ে দেখার অন্য কোন উপায় নাই।

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—** স্যার, আমার কাছে যে তথ্য আছে, সেটা দিয়েছি। তবে মাননীয় সদস্য যে কথা বলেছেন, তার থেকে মনে হয় যে, এটা সামাজিক কারণ থেকে উৎপন্ন একটা অপরাধ। আমি এটুকু বলতে পারি যে যারা এই অপহরণের সঙ্গে যুক্ত, তাদের শাস্তি দেওয়ার ব্যবস্থা করা হবে।

**শ্রী রসিকলাল রায় :—** মাননীয় মন্ত্রী মহোদয় কি অবগত আছেন যে অপহরণ কারী হাবিল মিঞা এবং কাইজার হুসেন, তাদের ১০-১১ জনের একটা বড় গ্রুপ আছে যারা নানা অভিযোগে দোষী এবং ৪ দিন আগেও পুলিশ একবার কাইজার হুসেনকে

গে্প্তার করেছিল।. সোনামুড়া বিভাগের এতদঅঞ্চলে যে সমস্ত কু-কর্ম হচ্ছে, তার সবগুলির সংগে এদের যোগাযোগ রয়েছে ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** :— স্যার, এটা যদি সত্যি হয়, তাহলে একটা গুরুতর অপরাধ যোগ্য ব্যাপার। আমি নিশ্চয় পুলিশকে এদের সম্পর্কে খোঁজ খবর নিতে বলব এবং যারা সমাজ-বিরোধী তাদের কার্যাকলাপ ও আড্ডা ভেঙ্গে দেওয়ার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য আমি পুলিশকে নির্দেশ দেব।

**শ্রী রসিকলাল রায়** :— মাননীয় মন্ত্রী মহোদয় কি আরও অবগত আছেন যে, কিছু দিন আগে কুলুবাড়ী থেকে একজন লোক এসে কুলুবাড়ীর উত্তরপাড়ার ফজল হককে তার বাড়ী থেকে সন্ধ্যা সময় ডেকে নিয়ে যায়, সে এখনও নিরুদ্দেশ। তাকে ঐ কাইজার হুসেনের বাড়ীতে একটি বড় গাথা করে, তার মৃতদেহের উপর মাটি চাপা দেওয়া হয়। এবং সেই মাটির উপর বাঁশ ঝার লাগানো অবস্থায় এখনও আছে। কাজেই মাননীয় মন্ত্রী মহোদয়, আমি যে তথ্য দিলাম, তাকে ভিত্তি করে সেই ফজল হকের মৃতদেহ খুঁজে বের করার চেষ্টা করবেন কিনা জানাবেন কি ?

**শ্রীনৃপেন চক্রবর্ত্তী** :— আমি মাননীয় সদস্যকে অনুরোধ করছি তিনি যেন এই ব্যাপারে পুলিশের কাছে রিপোর্ট করেন, আমি নিজেও পুলিশকে রিপোর্ট করব, যাতে করে অভিযোগের সত্যতা যাচাই করার জন্য তদন্ত করে দেখেন।

**মিঃ স্পীকার** :— এই সভা বেলা দুই ঘটিকা পর্যন্ত মুলতুবী রইল।

## AFTER RECESS AT 2-00 P. M.

## LAYING OF REPLIES OF THE POSTPONED QUESTIONS ON THE TABLE OF THE HOUSE

**Mr. Speaker**:— সভার পরবর্ত্তী কাম্যসূচী হল 'লেয়িং অব দি রিপ্লাইজ টু দি পোষ্ট পণ্ড কোয়েশ্চান'। বিধানসভার দ্বাদশতম অধিবেশনে মাননীয় সদস্য শ্রী জওহর সাহা মহোদয় কর্ত্তৃক পূর্ত্ত বিভাগের উপর আনীত পোষ্ট পণ্ড স্টার্ড কোয়েশ্চান নং ১৮৮ এবং

## LAYING REPLIES OF THE POSTPONED QUESTIONS ON THE TABLE ON THE HOUSE

মাননীয় সদস্য শ্রী দিবাচন্দ্র রাংখল মহোদয় কর্ত্তৃক সেচ ও বন্যা নিয়ন্ত্রনের বিভাগের উপর আনীত পোষ্ট পণ্ড স্টার্ড কোয়েশ্চান নং ২৮৪ এর উপর দেওয়া সম্ভব হয় নি।

আমি এখন মাননীয় মুখ্য মন্ত্রী মহোদয়কে পোষ্ট পণ্ড স্টার্ড কোয়েস্টান নং *১৮৮ এবং *২৮৪-এর উত্তর-পত্র সভার টেবিলে পেশ করার জন্য অনুরোধ করছি।

শ্রী দশরথ দেব :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পোষ্ট পণ্ড স্টার্ড কোয়েশ্চান নং *১৮৮ এবং *২৮৪ এর উত্তরপত্র সভার টেবিলে পেশ করছি।

মিঃ স্পীকার :— বিধানসভার দ্বাদশতম অধিবেশনে মাননীয় সদস্য শ্রীরুদ্রেশ্বর দাস মহোদয় কর্ত্তৃক আনীত গ্রামীণ উন্নয়ন বিভাগের উপর পোষ্ট পণ্ড আনস্টার্ড কোয়েশ্চান নং ৯০র উত্তর দেওয়া সম্ভব হয়নি।

আমি এখন সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি পোষ্ট পণ্ড আনস্টাড কোয়েশ্চান নং ৯০-র উত্তর পত্র সভার টেবিলে পেশ করার জন্য।

শ্রী দীনেশ দেববর্মা :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পোষ্ট পণ্ড আনস্টার্ড কোয়েশ্চান নং ৯০-র উত্তরপত্র সভার টেবিলে পেশ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য মহোদয়ের অবগতির জন্য জানাচ্ছি যে আজকের সভায় পেশ করা পোষ্ট পণ্ড স্টার্ড ও আনস্টার্ড কোয়েশ্চানের উত্তরপত্র গুলি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেবার জন্য।

## PRESENTATION OF COMMITTEE REPORT

মিঃ স্পীকার :— সভার পরবর্ত্তী কার্য্যসূচী হল— রুলস কমিটির নবম (নাইনথ) প্রতিবেদন (রিপোর্ট) সভার সামনে উত্থাপন।

আমি এখন মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি প্রতিবেদনটি সভায় পেশ করার জন্য।

• শ্রীবিমল সিংহ (উপাধ্যক্ষ) ঃ— মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি রুলস কমিটির নবম প্রতিবেদন (নাইনথ রিপোর্ট) সভায় পেশ করছি।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে আজকের সভায় পেশ করা রুলস কমিটির প্রতিবেদন-এর প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেবার জন্য।

## MOTION FOR EXTENTION OF TIME FOR PRESENTATION OF REPORT OF THE SELECT COMMITTEE

Mr. Speaker :— I would now call Shri Badal Choudhury, Minister, Chairman of the Select Committee to move his motion for extension of time for presentation of Report of the Select Committee.

Shri Badal Choudhury :— Mr. Speaker Sir, I beg to move— "That the time for presentation of the Report of the Select Committee on the Tripura Inland Fishehies Bill, 1986, (Tripura Bill No. 11 of 1986) as referred by the House on 24.12.1986. be extended upto the next session of the Assembly."

Mr. Speaker : Now question before the House is the motion moved by Sri Badal Choudhury, Minister, Chairman of the Select Committee "that the time for presentation of the Inland Fisheries Bill, 1986 ( Tripura Bill No. 11 of 1986 ) as referned by the House on 24-12-1986, be extended upto the next session of the Assembly".

( The motion was put to voice vote and it was carried. )

**Mr. Speaker :** সভার পরবর্তী কার্য্যসূচী হল,—মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আলোচনা এবং এ' ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাহা সভা কর্তৃক গৃহীত হওয়া। ৬ই মার্চ, শুক্রবার, ১৯৮৭ ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে উহার উপর এবং যে সকল সংশোধনী প্রস্তাব এসেছে সেগুলির উপর আলোচনা। আলোচনা শেষে প্রথমে সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দেওয়া হবে, তারপর মূল প্রস্তাবটি ভোটে দেওয়া হবে।

আমি এখন মাননীয় সদস্য শ্রীরসিকলাল রায় মহোদয়কে আলোচনায় অংশগ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রীরসিকলাল রায় :** মিঃ স্পীকার স্যার গত ৯ই মার্চ তারিখ আমি বলেছিলাম যে, এই ভারতবর্ষে সাম্রাজ্যবাদী চক্র কিভাবে প্রবেশ করেছে। শুধু তাই নয় যখন জনতা সরকার শাসন করেছিলেন এবং এই ত্রিপুরা রাজ্যে '৪৮ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হলেন সংগে সংগে ত্রিপুরা রাজ্যে অশান্তির আবহাওয়ার সৃষ্টি হল। মিঃ স্পীকার স্যার, আমরা মাননীয় রাজ্যপালের ভাষণে দেখতে পাচ্ছি যে টি, এন, ভি, ছাড়া ত্রিপুরা রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি ভাল। এই কথা কি ত্রিপুরার মানুষ স্বীকার করে নেবে যে টি, এন, ভি, ছাড়া ত্রিপুরার আইন পরিস্থিতি ভাল ? কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, এই টি, এন, ভি, কারা, যারা এদের সৃষ্টি করেছে—এটা সৃষ্টি করেছে ত্রিপুরার বামফ্রন্ট এটা আজকে ত্রিপুরার জনসাধারণের কাছে পরিষ্কার। এই বামফ্রন্ট ক্ষমতায় আসার পরই এই টি, এন, ভি, সৃষ্টি হয়েছে, এর আগে আমরা টি, এন, ভির নাম শুনি নাই। এর আগে ত্রিপুরায় ট্রাইবেল এবং বাংগালীর মধ্যে কোন সংঘর্ষের কথা শুনি নাই। ত্রিপুরার মানুষ জানে যে বামফ্রন্ট ক্ষমতায় আসার পরই বাঙ্গালী এবং ট্রাইবেল সংঘর্ষ শুরু হয়েছে।

ত্রিপুরার মানুষ দেখেছে এই বামফ্রণ্ট ক্ষমতায় আসার পর ট্রাইবেল বাংগালীর সম্প্রীতি নষ্ট করার জন্য কি বলিষ্ঠ ভূমিকা নিয়েছে এটা পূর্বে দেখা যায় নাই। এই বামফ্রণ্ট সরকার ত্রিপুরায় শান্তির পরিবর্ত্তে সর্বত্র অশান্তির বার্তাবরণ সৃষ্টি করে চলেছে। আর এদিকে ত্রিপুরার যুবকদের ক্ষেপিয়ে দিচ্ছে আমাদের মাননীয় মন্ত্রী অনিল সরকার। তিনি কিছুদিন আগে জনসভায় বলেছিলেন যে, কংগ্রেসকে মোকাবিলার জন্য তোমাদের লাঠি ও দাও হাতে নিতে হবে। এইভাবে একজন বামফ্রণ্ট সরকারের মন্ত্রী মহোদয় যদি বলতে পারেন তাহলে টি, এন, ভি, কেন উৎসাহিত হবে না? তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং আমাদের মাননীয় উপ-মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করব এইভাবে টি, এন, ভি, কে আর উস্কানী দেবেন না। কারণ এই টি, এন, ভি, আপনাদের পুষ্যপাত্র। মিঃ স্পীকার স্যার, কিছুদিন আগে ত্রিপুরায় ডাকাতি হত। তখন আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লীতে ছিলেন। তিনি আসার পর সবাই তাকে জানালেন, তিনি আশ্বাস দিয়ে বললেন যে, তোমাদের আজ থেকে আর পাহাড়া দিতে হবে না, এখন থেকে আর ডাকাতি হবে না। তারপর দেখা গেল যে, সত্যি সত্যি ত্রিপুরা থেকে ডাকাতি বন্ধ হয়ে গেছে। তাই আমি আপনাদের অনুরোধ করছি, এই টি, এন, ভিদের আপনারা এইসব খুন সন্ত্রাস করা থেকে বিরত থাকতে বলুন। ত্রিপুরাতে শান্তির বার্তাবরণ আনুন। কারণ টি, এন, ভি, তো আপনাদেরই লোক। আপনারাইতো ওদের লালন পালন করছেন, আপনাদের ছেলেরাইতো ত্রিপুরার আইন শৃঙ্খলার অবনতি ঘটাচ্ছে।

**শ্রীরসিক লাল রায়ঃ** আজকে শুধু আইন শৃঙ্খলার প্রশ্ন এই বামফ্রণ্ট সরকার বলছে যে, বাংলাদেশ থেকে দুষ্কৃতকারীরা এসে চুরি ডাকাতি করে নিয়ে যাচ্ছে। কিন্তু আমার প্রশ্ন ত্রিপুরা রাজ্যে যে ডাকাতের সৃষ্টি হয়েছে সেটা কে করেছে? এই বামফ্রণ্ট সরকার তৈরী করেছে। সন্ত্রাসবাদীদেরকে পুলিশ ধরতে পারবে না। যদি ধরে তাহলে বামফ্রণ্টের কর্মীরা আন্দোলন করবে। যত চুরি ডাকাতি মানুষ খুন হচ্ছে সবই করছে এই বামফ্রণ্টের কেডাররা,

কিন্তু নাম দিচ্ছে টি, এন, ভির। মার্কসবাদী ছেলেদের হাতে নানা রকম অস্ত্র পাওয়া যায়। নারী নির্য্যাতন হচ্ছে। মাননীয় স্পীকার স্যার, কোন ভদ্রলোকের স্ত্রী যখন হাইজ্যাক হয় বলা হয় যে টি, এন, ভি, করেছে। এই সন্ত্রাসবাদীদেরকে এই সরকার সৃষ্টি করেছে সরকারকে বাঁচিয়ে রাখার জন্য। ওরা নিজেদের কর্মী, নিজেদের পুষ্যপুত্র। এত বড় ঘটনা আপনি মুখ্যমন্ত্রীকে জানালে পারতেন। কিছুক্ষণ আগে আমাকে বলা হয়েছে। জানালে পারতাম। গত ২৩শে ফেব্রুয়ারী আমি মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে চেয়েছিলাম। আমাকে বলা হল ২৮ তারিখ আসবেন। আমাদের সংগে দেখা করার সময় তাদের থাকে না। এই সরকার রেল লাইনের সম্প্রসারেণর জন্য বলছে, যে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আন্দোলনে নামতে হবে নির্বাচনের প্রাক মহূর্তে। ধর্মনগর থেকে আগরতলা পর্য্যন্ত আমাদের রেল লাইনের দরকার। কংগ্রেস আমল থেকেই এই দাবী আমরা করে আসছি। কংগ্রেসই এই দাবী প্রতিষ্ঠা করে গেছে। তারপরে দাবী করা হয়েছে ধর্মনগর থেকে পেচাঁর স্থল এবং পেচাঁর-স্থল থেকে কুমারঘাট। তারপর কুমারঘাট থেকে আগরতলা পর্য্যন্ত রেল লাইন নিশ্চই দিতে হবে। কিন্তু এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কোন অনিচ্ছা নাই। কুমারঘাটে রেল লাইনের জন্য কেন্দ্রীয় সরকার জায়গা চেয়েছিল। কিন্তু এই সরকার দুই বৎসর পর্য্যন্ত জায়গা দিতে পারে নাই। রেল লাইনের সম্প্রসারণে কেন্দ্রীয় সরকার এই বামফ্রন্ট সরকারের কাছ থেকে সহযোগীতা পাচ্ছে না। কুমারঘাট পর্য্যন্ত রেল লাইনের কাজ হলে তারপর আগরতলা পর্য্যন্ত রেল করার জন্য পরিকল্পনা রাখা হবে। এই বলে এই ধন্যবাদ সূচক প্রস্তাবের বিরোধীতা করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ স্পীকার :—** মাননীয় উপমুখ্যমন্ত্রী।

**শ্রী দশরথ দেব :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপরে মাননীয় সদস্য মানিক সরকার যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করি।

রাজ্যপালের ভাষণে বামফ্রন্ট সরকারের গত এক বৎসরের কার্যাবলীর সংক্ষিপ্ত বিবরণ এবং আগামী এক বৎসরের মধ্যে বাম ফ্রন্ট সরকার কি কি নীতির ভিত্তিতে জনকল্যাণ মূলক কাজ করার জন্য কি কি কর্মসূচী গ্রহন করবেন এবং করেছন তার একটা রূপরেখা সংক্ষিপ্তভাবে রাজ্যপালের ভাষণে দেওয়া হয়েছে। রাজ্যপালের ভাষণের পুনরাবৃত্তি করে লাভ নেই। সরকারের পলিসি সম্পর্কে কিছু বলতে হয়। প্রথমে, গোটা ভারতবর্ষের চিত্রটা কি? দেশের মধ্যে বিভেদ-পন্থী অত্যন্ত কুৎসিত অত্যন্ত নগ্নভাবে আত্মপ্রকাশ করেছে। ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যে-সমস্ত ঘটনা ঘটেছে সেগুলি যদি আমরা লক্ষ্য করি তাহলেই বুঝতে পারব। যেমন মহারাষ্ট্রে হিন্দু ও মুসলমানদের মধ্যে যে দাঙ্গা হয়ে গেল। গুজরাটে হরিজনদের উপরে সংরক্ষণের বিরুদ্ধে যে দাঙ্গা হয়ে গেল সেটা আজকে দুই বৎসরেও গুজরাট সরকার থামাতে পারে নি। শেষ পর্য্যন্ত প্যারা মিলিটারী নামাতে হয়েছে। এটা ভারতবর্ষের জাতীয় সংহতির পক্ষে কল্যাণকর নয়। অত্যন্ত ক্ষতিকর দিল্লীতে শ্রীমতী গান্ধী নিহত হওয়ার পর যে দাঙ্গা শুরু হয়েছিল সেটা আজও থামে নি। মাঝে মাঝে ছোটখাট ঘটনা ঘটছে। পাঞ্জাবে যে খালিস্থান নিয়ে আন্দোলন চলছে সেটা এখনও শেষ হয় নি। এটা খুবই উদ্বেগজনক অবস্থা। আসামে সেই বিদেশী বিতারণের যে আন্দোলন শুরু হয়েছিল এবং সেটাকে থামাবার জন্য আন্দোলনকারীদের সঙ্গে রাজীব গান্ধীর যে চুক্তি হয়েছিল সেটার ফলাফল আমরা দেখছি ভাল নয়। সেই বিদেশী বিতারণের জন্য আবার আওয়াজ উঠছে। আন্দোলন কারীরা ক্ষমতায় এসে সেই ডাইনী অনুসন্ধানের কাজ শুরু করে দিয়েছে। যার ফলে ১৫ থেকে ২০ লাখ লোকের নাগরিকত্বের কোন নিশ্চয়তা নাই। ভাষা নিয়ে মাঝখানে আন্দোলন শুরু হয়েছিল। অসমিয়া ভাষাকে শিক্ষার মাধ্যমে হিসাবে সকল ভাষাভাষীদের উপর চাপিয়ে দিতে হবে। এর প্রতিক্রিয়া স্বরূপ দাবী উঠেছে, কাছারকে আলাদা রাজ্য হিসাবে স্বীকৃতি দিতে হবে। বুড়ো ট্রাইবেলরা দাবী তুলেছে উদয়াচল প্রদেশের অর্থাৎ ওদের এলাকা নিয়ে ট্রাইবেল ষ্টেট গঠণের।

যে মুহুর্তে বৃহত্তর কাছার রাজ্য নিয়ে একটা বাঙ্গালী রাজ্য করার প্রশ্ন উঠেছে সেই মুহুর্তে নর্থ কাছাড় ডিস্ট্রীকে একটা ট্রাইবেল এরিয়া আছে সেখানে কারবি-আলং এই গোষ্ঠী সেখানে সংখ্যাগরিষ্ঠ, ওরাও বলছেন আমাদেরও আলাদা ষ্টেট দিতে হবে তাহলে অহমিয়া জনসংখ্যা আসাম তো একটা আছে। এই শ্লোগানগুলির অর্থ হচ্ছে যে, ৪টি রাজ্য তৈরী হওয়ার মতো ইন্ধন যোগানো হচ্ছে। আসামকে অখণ্ড রাখা যেমন বিপদজনক তেমনি ভারতবর্ষকে ঐক্যবদ্ধ রাখার পক্ষেও বিপদজনক। এইগুলি আজকে আমাদের নূতন করে ভাবতে হবে, পশ্চিমবঙ্গে গুর্খাল্যাণ্ড নিয়ে যে আন্দোলন চলছে সেখানে ৩-৪ ভাগ করার মতো এই সমস্ত ইন্ধন যোগানো হচ্ছে। এই আন্দোলনগুলি হচ্ছে বিচ্ছিন্নতাবাদী চিন্তা ধারা প্রসূত এবং গোটা ভারতবর্ষকে ঐক্যবদ্ধ রাখার যে মানসিকতা আজ যতটুকু আছে তা থেকে মানুষকে দূরে সরিয়ে দিয়ে যার যার তার তার আলাদা স্বাধীন রাজ্য হোক অর্থাৎ অন্য কারোর সঙ্গে একত্রে বসবাস করার মানসিকতার বিরুদ্ধে লড়াই করে আলাদা রাজ্যে তারাই একমাত্র তাদের রক্ষা করবে, অন্য কারো সঙ্গে তাদের কোন গণতান্ত্রিক সম্পর্ক থাকবে না এই মানসিকতা সৃষ্টি করা এটা ভারতবর্ষকে আমাদের ঐতিহ্যের বিরোধী। ভারতবর্ষের মানুষ যে দিন স্বাধীনতার সংগ্রাম করেছিলেন জালিনওয়ালাবাগে যখন হাজার হাজার পাঞ্জাবী পুলিশের গুলিতে নিহত হয়েছিলেন সেদিন পাঞ্জাবের লোক এটা চিন্তা করে গুলিতে মরেন নি যে আলাদা পাঞ্জাব করবো। আজকে এই সমস্ত বিচ্ছিন্নতাবাদী চিন্তা ধারা মাথা চারা দিয়ে উঠেছে, কুৎসিৎ আকারে প্রকাশ পাচ্ছে। ত্রিপুরা রাজ্যের মধ্যেই বা কি চলছে। স্বাধীন ত্রিপুরা গঠনের নামে টি. এন. ভির উগ্রপন্থীরা বিপথে পরিচালিত হচ্ছে, লুট-তরাজ, কিছু নর হত্যাও চালাচ্ছে, স্বাধীন ত্রিপুরা চাই, এই আওয়াজ তুলে স্বাধীন ত্রিপুরার অর্থ কি এটা তারা ঠিক মতন বুঝে না। এই শ্লোগানটা হচ্ছে বিচ্ছিন্নতাবাদ। এটা জাতীয় সংহতির জন্য ক্ষতিকর। মাননীয় সদস্যরা যারা আলোচনা করবেন এইগুলি নিশ্চয়ই তাদের দৃষ্টির মধ্যে থাকা উচিত। আমরা দেখেছি স্বাধীন মিজোরাম, স্বাধীন নাগাল্যাণ্ড, স্বাধীন মণিপুর গঠনের আন্দোলন। কিন্তু স্বাধীন আসাম গঠনের দাবী কখনও শুনি নি, কিন্তু এখন মাঝে মাঝে কাগজে দেখি একটা গ্রুপ নাকি বেড়িয়ে গেছে আসামকে ভারত থেকে মুক্ত করার জন্য, তলে তলে উস্কানি-মূলক-কাজ করছে, জানি না সত্য কিনা, খবরের কাগজে দেখি। তাহলে এই দেশটাকে বিচ্ছিন্নতাবাদের চিন্তাধারা কোথায় নিয়ে যাচ্ছে। ইহা আমাদের পক্ষে উদ্বেগজনক। এ সম্পর্কে কোন সন্দেহ নেই। রাজীব লালডেঙ্গার চুক্তি হয়ে লাল

ভেঙ্গা এম, এন, এফ আনুষ্ঠানিক ভাবে ভেঙ্গে দিলেন। তিনি ভারতবর্ষের সংবিধানকে স্বীকার করে নিলেন এখন নির্বাচিত হবার পর তিনি মুখ্যমন্ত্রী হলেন। কিন্তু তার আগেও তিনি কথা তুলেছিলেন, মন্ত্রী হবার পরও আবার কথা বলেছেন, আমার বৃহত্তর মিজোরাম চাই। তার অর্থটা কি? আমার মিজোজাতিকে একমাত্র আমিই রক্ষা করতে পারি। আসামে যারা আছে, মণিপুরে যারা আছে, ত্রিপুরায় যারা আছে তারা সেখানে নিজেরা আত্মরক্ষা করতে পারবে না। এতএব বৃহৎ মিজোরাম চাই। তাদের বৃহত্তর কি মিজোরামে আনতে হবে। কি শিখানো হচ্ছে তাদের? শিখানো হচ্ছে? ওদের শিখানো হচ্ছে তোমাদের জাত ছাড়া তোমাদেরকে কেউ রক্ষা করবে না এই ধরনের মনোভাব, যেমন বাঙালীস্থানের কথাই বলুন, পাহাড়ী রাজ্যের কথাই বলুন, স্বাধীন মিজোরামের কথাই বলুন, স্বাধীন পাঞ্জাবের কথাই বলুন সবই হচ্ছে বিচ্ছিন্নতাবাদী চিন্তাধারা, অপরের প্রতি অবিশ্বাস থেকে এই সব চিন্তা-ধারা জন্ম নিচ্ছে এবং এটা যদি ভারতবর্ষের মধ্যে দিনে দিনে বিস্তৃত হয় মানুষের মনকে যদি বেশী প্রভাব বিস্তার করতে পারে তাহলে ভারতবর্ষ অখণ্ড থাকবে না, টুকরো টুকরো হয়ে যাবে তাই সে দিকে আমাদের সবচেয়ে বেশী সচেতন থাকতে হবে এবং মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে এই সংগ্রামের কিছু উল্লেখ করেছেন। তারপর স্যার, ভারতবর্ষের মধ্যে আমরা দেখছি যে, এখনও মৌলবাদী শক্তিগুলি মাথাচারা দিয়ে উঠছে, পুরোহিত তন্ত্র মুল্লা তন্ত্র অর্থাৎ ধর্মের ভিত্তিতে দেশ শাসনের প্রবনতা সৃষ্টি করা হচ্ছে। মন্দির, মসজিদ, গির্জ্জা দেশ পরিচালনার ক্ষেত্রে সবচেয়ে দায়িত্ব গ্রহণ করবে। তাদেরই হুকুমে ভারতবর্ষের রাজ্যগুলি শাসিত হবে। সংবিধানে যে সংসদীয় গণতান্ত্রিক শাসন ব্যবস্থা রয়েছে, গণতন্ত্র মানুষের ব্যক্তিগত যে স্বাধীন রাজনীতি করার বিধান রয়েছে তার উপরে চ্যালেঞ্জ করা হচ্ছে, ২০০ বছর আগে এই ঘটনা ঘটেছিল ইউরোপে খৃষ্টানদের মধ্যে পাদ্রী এবং রাজাদের শতবর্ষ লড়াই-এর পর সেখানকার মানুষ রাজনীতির ক্ষেত্রে, রাজ্য প্রাশাসন চলনার ক্ষেত্রে, পার্লামেন্ট পরিচালনার ক্ষেত্রে, সরকার পরিচালনার ক্ষেত্রে পুরোহিতদের যে প্রভাব সেই প্রভাব থেকে মুক্ত করে সংসদীয় গণতন্ত্র তারা প্রতিষ্ঠা করেছিলেন, কিন্তু সেই রক্ষণশীলতার আন্দোলন আজকে ভারতবর্ষে শুরু হলো পাঞ্জাবের ৫ পুরোহিতের হুকুম নামা জারি থেকে। চ্যালেঞ্জ করলেন আকালি নামে কোন দল আর থাকবে না। পুরোহিতরা বললেন,—আমরা ঐক্যবদ্ধ আকালি দল গঠন করে দিয়েছি। পুরোহিতরা তোমাদের যার যার দল ভেঙ্গে এখানেই আস যারা মানবে না হুকুম নামা জারি করে 'তংখাইয়া' ধর্ম বিরোধী বলা হবে। এটা কি শুধু বার্নালার আকালির

বিরুদ্ধে চ্যালেঞ্জ ? তা একক বাংলার বিরুদ্ধে চ্যালেঞ্জ ? না ভারতবর্ষের সংসদীয় গণতান্ত্রিক বিধানের উপর চ্যালেঞ্জ ? না একক বাংলার বিরুদ্ধে চ্যালেঞ্জ ; লোকের ভোটে নির্বাচিত লোকরা সরকার চালাবে না। না পুরোহিতরা দিয়ে সরকার চালাবে ? কোথায় নিয়ে যেতে চায় দেশটাকে ? শ্রীমতি ইন্দিরা গান্ধী আততায়ীর হাতে নিহত হবার আগে এই রকম একটা পরিস্থিতি একবার সৃষ্টি হয়েছিল ভারতবর্ষে হিন্দু পরিষদের আহ্বানে তাদের ভারত পরিক্রমা উত্তর ভারত থেকে শুরু হয়েছিল কিন্তু শ্রীমতি ইন্দিরা গান্ধী যদি অসময়ে নিহত না হতেন সেই নিহতকে কেন্দ্র করে ভারতবর্ষের রাজনৈতিক পরিস্থিতি যদি পরিবর্তন না হতো তাহলে এই জিনিষটা আরও কিছু দিন চলতে পারতো। ওদের আওয়াজ হচ্ছে যারা গঙ্গার জল পান করবে না তারা ভারতবাসী নয় ; যারা হিন্দু না তারা কেউ ভারতবর্ষে থাকতে পারবে না। ভারতবর্ষ যে ধর্ম নিরপেক্ষ রাষ্ট্র একথা স্বীকার করে নিয়ে ভারতের যে সংসদীয় শাসন ব্যবস্থা চালু হয়েছে এই ব্যবস্থার উপর ওরা চ্যালেঞ্জ করেছে। কেবলমাত্র একটা জাতি, একটা ধর্ম-এর লোকদের নিয়ে একটা রাজ্য হয় না, একটা রাজ্য বিভিন্ন জাতি, ধর্মের মানুষ থাকে এবং সেটা গণতান্ত্রিক পদ্ধতিতে সেখানকার সরকার চালানো হয়। রাজ্য শাসন কর্মসূচী সব কিছু বলি একটা নির্দিষ্ট ধর্মের মানুষের স্বার্থ রক্ষা করার জন্যই সরকার হয়, তাহলে হিন্দু রাজ্যে মুসলমানদের স্থান নেই, মুসলমান রাজ্যে হিন্দুদের স্থান নেই, খৃষ্টান রাজ্যে অন্যান্যদের স্থান থাকবে না। এইগুলি আদৌ গণতন্ত্রের কাম্য নয় কিন্তু আজকে পাঞ্জাবে ৫ জন শিখ গুরুর হুকুমনামার মধ্য দিয়ে এই জিনিষটা সৃষ্টি করেছে, এটার বিরুদ্ধে, এই মোলতন্ত্রের মৌলবাদী চিন্তা ধারার বিরুদ্ধে আমাদের সকলকেই লড়তে হবে। এ বিষয়ে কোন রকমের দুর্বলতা থাকা উচিত না। ত্রিপুরা রাজ্যের ঘটনা দেখুন এই যে টি, এন, ভিরা আজকে স্বাধীন ত্রিপুরা জন্য এখানে সংগ্রামের নামে কিছু লোক খুন করছেন।

ত্রিপুরা রাজ্যের ঘটনাই বলি, এই যে টি, এন, ভি, আজকে যে স্বাধীন ত্রিপুরার জন্য এখানে সংগ্রামের নাম করে কিছু লোক খুন করছে এবং মাননীয় সদস্য রসিকবাবু তার চিরাচরিত প্রথায় বাস্তবের সঙ্গে কোন সম্পর্ক না রেখে মনগড়া অন্যের ঘাড়ে দোষ চাপিয়ে দেওয়ার প্রয়াসে আবার বললেন নৃপেন বাবু ও দশরথ বাবু টি, এন, ভি, সৃষ্টি করেছেন, তারা নাকি একদিনেই টি, এন, ভিকে বন্ধ করতে পারেন। এই সমস্ত কথা প্রথমে যখন তিনি বলেছিলেন কিছু লোক বিভ্রান্ত হয়েছিল কি না জানি না, কিন্তু এখন ত্রিপুরা রাজ্যের

মানুষ এত স্পষ্ট এই ঘটনা সম্পর্কে যে, রসিক বাবুর চিৎকার অরণ্যে ডুবে যাবে লোকালয়ে প্রবেশ করবে না। কাজেই এইটা কোন জবাবের অপেক্ষা রাখে না, তবে আমি এই টুকু বলি যে টি, এন, ভি, হোক আর "আমরা বাঙ্গালী" হোক যারা ভাবেন বাঙ্গালী স্থানের কথা স্বাধীন ত্রিপুরার কথা, স্বাধীন মিজোরামের কথা স্বাধীন নাগাল্যাণ্ডের কথা এবং স্বাধীন পাঞ্জাবের কথা, যারা ভাবেন তাদের মধ্যে কোন পার্থক্য নাই। নীতি গতভাবে এরা সবাই হচ্ছে বিচ্ছিন্নতাবাদদের সেবক। ভারতের ঐক্য ও সংহতিকে ধ্বংস করার জন্য বৃটিশ সাম্রাজ্যবাদে মদত পাচ্ছেন তারা। আমরা যারা ভারতবর্ষকে অখণ্ড রাখতে চাই, কল্যাণ যারা করতে চাই আমাদের সমস্ত রাজনৈতিক ভেদাভেদ-এর ঊর্দ্ধে তুলে এই কাজে ঐক্যবদ্ধ হতে হবে। এখানে কোন দ্বিমত হলে চলবে না, যার জন্য রাজীব গান্ধী যখন আহ্বান করলেন পাঞ্জাবের ব্যাপারে সব বিরোধী দলগুলি তাকে সাহায্যের জন্য এগিয়ে এসেছে ইহা নিশ্চয়ই লক্ষ্য করেছেন আপনারা তার সঙ্গে রাজনৈতিক লড়াই চলবে আরও চলবে, কিন্তু ভারতকে অখণ্ড রাখতে ভারতের সংসদীয় গণতন্ত্রকে রক্ষার ক্ষেত্রে, ভারতের সংবিধানকে রক্ষার ক্ষেত্রে বার্ণালার পাশে সবাই গিয়ে দাঁড়িয়েছে, তা থেকে শিখতে হবে। কাজেই আমি এখানে বলছি যে টি এন ভি ত্রিপুরা রাজ্যে খুন খারাপি করছে, কেউ অস্বীকার করতে পারেন, যারা ত্রিপুরা রাজ্যের ঐক্য চায় না যারা পাহাড়ী বাঙ্গালী বিভিন্ন অংশের মধ্যে সম্প্রতি ও ভালবাসাকে অখণ্ড রাখতে চায় না, একমাত্র তারা ছাড়া অন্য কোন সৎ বিবেচক লোক টি, এন, ভিকে সমর্থন করতে পারে না, যদি কেউ করে তাহলে তারা রাজ্যের ঐক্যের শত্রু সাম্প্রদায়িক সম্প্রীতির শত্রু, এই শত্রুকে সবাই মিলে চিহ্নিত করতে হবে, তার বিরুদ্ধে লড়াই চালাতে হবে। এখানে শ্রীমতি বিভুদেবী কিছু সংশোধনী প্রস্তাব এনেছেন, তার মধ্যে একটা হল, তিনি বলেছেন সাম্প্রদায়িক অনৈক্য সম্পর্কে রাজ্যপালের ভাষণ-এ কোন উল্লেখ নাই। সাম্প্রদায়িক অনৈক্য থাকলে তো উল্লেখ থাকবে, যদিও এই অনৈক্য সৃষ্টির জন্য কিছু কিছু শক্তি আজও সক্রিয়, তাদের জেনে রাখা উচিৎ ত্রিপুরা রাজ্যের ঐক্য ও সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার ক্ষেত্রে যে শক্তি প্রবল, তারা বার বার আঘাত করেছে ঐ বিভেদপন্থী শক্তির উপর আমরা বিশ্বাস করি তারা আরও আঘাত পাবে এবং ঐক্যকে ভাঙ্গতে পারবে না। এখানে আরও কতগুলি জিনিষ আছে এখানে আর একটা প্রস্তাবে বলা হয়েছে যে ক্লাস টুর উপরে ককবরকের পাঠ্য পুস্তক বিক্রি করা হয়নি। আমি বিভু দেবীকে জানাবার জন্য বলছি যে ক্লাস ফাইভ পর্য্যন্ত টেক্সট বুকস চালু হয়ে আছে, আমি দোষ দেই না তাকে। কোন ব্যক্তি যদি ধুমকেতুর মত হঠাৎ আবির্ভাব হন

আবার ধুমকেতুর মত হঠাৎ নিরুদ্দেশ হয়ে যান তাহলে তার পক্ষে ত্রিপুরা রাজ্যের সঠিক তথ্য সংগ্রহ করা সম্ভব না, তার এই অনভিজ্ঞতার জন্য আমি তাকে দোষ দেব না, বরং বলব তিনি করুনার পাত্র? তারপর নিয়োগ নীতি সম্পর্কে বলেছেন, ত্রিপুরা রাজ্যের মধ্যে নাকি নিয়োগ নীতি বলে কিছু নাই, ত্রিপুরার মত এই রকম সুষ্ঠু নীতি কংগ্রেস সরকারের রাজ্যগুলিতে কোথায় আছে বলতে পারবেন? এখানে কোন নিয়োগ নীতি অনুসরণ করা হয় না। এমন কি ত্রিপুরা রাজ্যে বিরাট সংখ্যক বেকার আছে সেই বেকারদের মধ্যে এই প্রশ্ন নাই যে এখানে সাংঘাতিক দুর্নীতির মধ্যে চাকুরী হচ্ছে। তাদের মধ্যে অসন্তোষ আছে, ক্ষোভ আছে বেদনা আছে ওরা পেয়ে গেছে আমি পেলাম না। তা ছাড়া এই প্রশ্নের জবাবতো আমরা দিতে পারব না, কারণ চাকুরী দেওয়ার দায়িত্ব কার, কে প্ল্যানিং করছে? গোটা ভারতবর্ষের অর্থনৈতিক পরিকল্পনা তৈরী করছে কেন্দ্রীয় সরকার, তার পরিকল্পনার মধ্যে যদি সকলকে কাজ দেবার পরিকল্পনা অন্তর্ভুক্ত করা না হয় যে ভারতের সব মানুষকে আমরা কাজ দেব. এই প্রতিশ্রুতি না থাকে তাহলে সেই পরিকল্পনার ফলশ্রুতি হবে বেকার-দের উপর অভিশাপ এবং সেটা ত্রিপুরার বেকার যুবকদের ভাগ্যে নেমে আসবে অভিশাপ হয়ে। তা সত্ত্বেও বামফ্রন্ট সরকার রাজ্যে শিল্প নাই, রেল গাড়ী নাই, বেসরকারীভাবে বা আধা বেসরকারী ভাবে কর্ম সংস্থানের কোন সুযোগ নাই, একমাত্র কাজ হচ্ছে সরকারী অফিস আদালতে চাকুরী দেওয়া, সেই দিক দিয়ে প্রতি ২২ জনে ১ জনকে বামফ্রন্ট সরকার চাকুরী দিয়েছেন। কোন সর-কারের পক্ষে এর বেশী দেওয়া যায় কি না, একমাত্র বলা যায় শিক্ষা দপ্তরে বিভিন্ন পদের জন্য ৫৭০০ মত পদ ইতিমধ্যে আমরা সৃষ্টি করেছি এবং কাজ দেওয়ার ব্যবস্থা করা হবে, হয়তো ৪/৬ মাস সময় লাগবে। কাজেই বামফ্রন্ট সরকার এর বেশী কিছু করতে পারবে না। এর বেশী কিছু করতে হলে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের হাত পাততে হবে কেন্দ্রীয় সরকারতো ভারতবর্ষের বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থাকে সামনে রেখে কোন পরিকল্পনা তৈরী করেন নি তার জন্য যদি কারও দরদ থাকে, যদি কারও বেদনা থাকে তাহলে নিশ্চয়ই বামফ্রন্ট সরকারের সঙ্গে একসাথে সুর মিলিয়ে দিল্লীতে যাওয়া উচিত। তারপর এখানে সুধীরবাবু উপস্থিত নাই, তিনি থাকলে আমি তাকে জিজ্ঞাসা করতাম এখন ওনার অনুপস্থিতিতেই জিজ্ঞাসা করতে চাই যে তিনি কি ধরনের সরকার চান, রাজ্যপালের শাসন চান, না মিলিটারী শাসন চান, না কি সংসদীয় গণতন্ত্র জনগণের ভোটে নির্বাচিত গণতান্ত্রিক ব্যবস্থার সায়ত্ব শাসন, যদি সায়ত্ব শাসন চান তাহলে তার সুর হত অন্য রকম, সেদিন রাজ্যপাল ভাষণ দিচ্ছেন, আর তার আগেই তিনি বলছেন আপনি বক্তৃত করার আগে

বামফ্রন্ট সরকারকে খারিজ করুন এবং এই সেশানে তঁার প্রথম উচ্চারন।

রাজ্যপাল বক্তৃতা ১ লাইন হয়ত পড়েছিলেন। সুধীরবাবুর এটা অজানা থাকার কথা নয়; তিনি একটা নেশন্যাল পার্টির, সর্বভারতীয় পার্টি কংগ্রেস পার্টির লোক, যার পেছনে গণতান্ত্রিক ঐতিহ্য আছে কোন সময়ে রাজ্যপাল একটা সরকারকে খারিজ করেন, কোন সময়ে কনষ্টিটিউশন্যাল ক্রাইসিস থাকলে কি অবস্থায় একটা সরকারকে রাজ্যপাল বরখাস্ত করতে পারেন। তার জন্য যে পরিস্থিতির দরকার সেই পরিস্থিতি ত্রিপুরায় আছে নাকি? আজকে বামফ্রন্ট সরকার একটার পর একটা আস্থাসূচক ভোট পাচ্ছে। বিধানসভায় এবং এ. ডি. সিতে ২টা সিট পেয়ে আমরা আমাদের সংখ্যা বাড়িয়েছি জনগণের আস্থা কার উপর? এই সরকারকে কি অগণতান্ত্রিক পথে খারিজ করা যায়? সুধীরবাবু ও রসিকবাবুদের সংসদীয় গণতন্ত্র সম্পর্কে ধ্যান ধারণা কি সেটাই আজ নূতন করে ভাবতে হবে? এখানে সুধীরবাবু একটা সংশোধন এনেছেন সমন্বয় কমিটি নিয়ে। এটা সুধীরবাবুদের ও ঘাড়ে এমনভাবে চেপেছে যে যার ভয়ে ওনারা দিবা-রাত্রি ঘুমাতে পারেন না। তাই ওনারা এভাবে অ্যামেণ্ডমেন্ট আনেন। এটা টি. ইউ. জে. এসও করত কিন্তু এবার দেখলাম তারা এখনও ভুলেন নাই। আজকে কর্মচারীদের যে অংশটি সংসদীয় গণতন্ত্র রক্ষা করার জন্য সক্রিয় সোচ্চার তাদের সম্পর্কে সুধীরবাবুদের ভয় আছে। এটা ঠিক যে গণতন্ত্র বিরোধী গণতন্ত্রকে ভয় পায়। আমরা দেখেছি এখানে কলেজ টিচারদের ইন্টেরিম রিলিফ দেওয়ার কথা বলছেন সেখানে হাউসের সদস্যরা নিশ্চয়ই দেখেছেন কাগজে, পত্রিকায় যে গত কেবিনেট ইউ. জি. সি. স্কেলে যেসব কলেজ টিচাররা বেতন পাচ্ছেন তাদেরকে অন্যান্য অংশের কর্মচারীদের মত ২০ পার্সেন্ট ইন্টেরিম রিলিফ দেবার সিদ্ধান্ত সরকার ইতিমধ্যে ঘোষণা দিয়েছেন। বিভিন্ন মানুষের প্রকৃত যে সমস্ত সমস্যা আছে সে সমস্ত মোকাবিলা করার জন্য বামফ্রন্ট সরকারের দিক থেকে আন্তরিকতার কোন অভাব নাই। তবে সব সময়ে করা যায় না কারণ আর্থিক ক্ষমতার ব্যাপার আছে। ইকনমিকেলি ব্যাকওয়ার্ড সম্পর্কে আমাদের সরকার সিদ্ধান্ত নিয়েছেন অন্যভাবে কিন্তু অতিরিক্ত সুবিধা নিতে। কিন্তু সেটা কোন জাতি হিসাবে নয়, কোন কাষ্ট হিসাবে নয়। এস. সি. ও এস. টি যারা আছেন তারা তাদের কনষ্টিটিউশন্যাল গ্যারান্টি হিসাবে পাচ্ছেন। তাছাড়া যাঁদের মাসিক ইনকাম ৭০০ টাকা পর্য্যন্ত বা কম তাদের ক্ষেত্রে সরকার কতগুলি সিদ্ধান্ত গ্রহণ করেছেন। অনেকগুলি জিনিষ বলেছি সেখানে আরও একটি জিনিষ হচ্ছে নয়া এডুকেশান পলিসি সেটা বামফ্রন্ট সরকার ইন্টাডিউস করবে, কিন্তু ভারতের এখনও কোথায়ও ইন্টডিউস হয়নি নূতন শিক্ষা নীতির একটা পরিকল্পনা চলছে এন,

সি, ই, আর, টি, র একটা ডাইরেকটিভ আছে। সে হিসাবে আমাদের এখানে ১০০০ মাষ্টার ট্রেনিং নিচ্ছেন। নবোদয়ের ব্যাপারে আমি কোয়েশ্চান আওয়ারে বলেছি আর পুনরাবৃত্তি করছিনা। কাজেই এটা ভাবার কোন কারণ নাই যে ত্রিপুরা রাজ্যে নিউ এডুকেশান পলিসি চালু হচ্ছেনা তবে ত্রিপুরার বামফ্রন্ট সরকার মনে করে যে নূতন শিক্ষা নীতি যেটা কেন্দ্র চালু করছে, যেটা ন্যাশন্যাল এডুকেশান হিসাবে এডপটেড হচ্ছে তাতে শিক্ষার সংকোচন হবে। তাতে ভারতের অল্প সংখ্যাক লোকের জন্য শিক্ষার এই সুযোগ থাকবে। আমাদের এখানে নবোদয় স্কুলে মোট ৯০০ ছাত্র পড়বে। যেখানে প্রচুর ব্যবস্থা থাকবে। সেখানে সিলেকশন হবে অন দি বেসিস অব্ মেরিট। কিন্তু এর নীচে যারা থাকবে তাদের সম্পর্কে রাজীব গান্ধীর শিক্ষা নীতি সম্পূর্ণ নীরব। আবার এই শিক্ষা ব্যবস্থাকে প্রাইভেট কনসার্ণের হাতে ছেড়ে দিতে চাইছেন। এটারও আমরা বিরোধিতা করছি। আমরা চাই প্রত্যেকের শিক্ষা। রাজীব গান্ধী বলেন এডুকেশন ফর এক্সেল্যান্স। রাজীব গান্ধী বলেন শিক্ষা আমরা চাই কোয়ালিটি বা গুণ কিন্তু আমরা বলি যে আমরা কোয়ালিটি বা গুণ যেমন চাই তেমন চাই। এখানে শিক্ষা নিয়ে যারা কথা বলতে চান আমার মনে হয় তারা রাজীব গান্ধীর শিক্ষা নীতি সম্পর্কে পুরোপুরি ওয়াকিবহাল নন। এই শিক্ষা নীতি সম্পর্কে সব সময়ে আমাদের প্রতিবাদ থাকবে। কারণ এই শিক্ষা নীতির মাধ্যমে ভারতে সাধারণ মানুষের ঠিক ঠিকভাবে শিক্ষা হবেনা। একজন আই, সি, এস, অফিসার, ডঃ অনিমেষ রায়, যিনি এখানে কিছুদিন চীফ সেক্রেটারি ছিলেন তিনি নিজে রিজাইন করে চলে গেলেন কিন্তু এটা কেন রাজ্য পালের ভাষণে রইলনা তারজন্য অ্যামেণ্ডমেন্ট। এ ব্যাপারে কিছু বলতে চাই যে এই লোকটা কি করেছিলেন যতবড় আই অফিসার হউক না কেন কোন আমলাকে তার নিজস্ব পলিসি সরকারের উপর চাপিয়ে দেওয়ার কোন ক্ষমতা দেওয়া যায়না। বামফ্রন্ট সরকারের কোন পলিসি কোন আমলাকে পাল্টাতে দেওয়া হবেনা। কোন আমলার মত আমরা চাইতে পারি কিন্তু ডিসিশন ইজ অব্ মাইন সরকারের ডিসিশন কার্যকরী করতে গিয়ে যদি তিনি অক্ষমতা প্রকাশ করেন এবং তিনি যদি চলে যান তাহলে যেতে পারেন। সুধীরবাবুদের এ ব্যাপারে চিন্তার কারণ কি জানিনা। এ ব্যাপারে তাদের কোন হাত আছে কিনা তা জানতাম না। এটা এমন কোন ঘটনা নয় যে রাজ্যপালের ভাষণের উপরে অ্যামেণ্ডমেন্ট দিত হবে। ল এণ্ড অর্ডার ? এই ল এণ্ড অর্ডার কংগ্রেস শাসিত রাজ্যের চেয়ে এখানে অনেক ভাল। দিল্লীর চেয়ে এখানে অনেক ভাল। বেকারের কথা

আমি আগে বলেছি। বলছেন জিনিসপত্রের দাম বামফ্রন্ট সরকার বেঁধে রাখার দায়িত্ব কার? কেন্দ্রীয় সরকারের। প্রাইস নির্ধারন করেন কারা? কেন্দ্রিয় সরকার এডমিনিষ্ট্রেটিভ অর্ডার দিয়ে মাঝে মাঝে চালের দাম বাড়িয়ে দিচ্ছে, কেরোসিনের, পেট্রোলের দাম বাড়িয়ে দিচ্ছেন দেশের জন্য কেন্দ্রীয় সরকার পরিকল্পনা গ্রহণ করেন, মূল্যমান কনট্রোল রাখার দায়িত্বে তাদেরই।

স্যার, সময় আর বেশী নেব না, আরেকটা কথা এখানে বলতে হয় এখানে জাতীয় সংহতির কথা বলেছেন মাননীয় সদস্য শ্রীরসিক লাল রায়। সংহতি জিনিসটা কি তাদের দলের নেতারা উপলব্ধি করতে পারছেন কি না জানি না। ত্রিপুরা রাজ্যের মধ্যে মধ্যে বামফ্রন্ট সরকার প্রতিটি ব্লকের এলাকায় সংহতি সমাবেশ আয়োজন করেছেন। এতে মাননীয় শ্রীরসিকবাবু বলতে চেয়েছিলেন যে এইটা তো দলের লোকদের নিয়ে সংহতি সমাবেশ করা হচ্ছে। এতবড় অসত্য ভাষণ একজন বিধানসভার দায়িত্বশীল সদস্য, তিনি আবার চিফ হোয়িপ বোধ হয় হবেন কংগ্রেস আই দলের, দিয়েছেন। সারকুলার দিয়ে প্রতিটি গ্রামের প্রধান, উপ প্রধান দলমত নির্বিশেষে সকলকে সেখানে যোগদান করবার জন্যে আহ্বান জানানো হয়েছে। আবার কেউ কেউ বলেন কেবল মন্ত্রীদের ভাষণ শোনতে আমরা যাব কেন? কিন্তু কেবল মন্ত্রী নয়, সকল এম, এল, এ, গ্রাম প্রধান, উপ প্রধান, দলমত নির্বিশেষে সকলকে সে সব সম্মেলনে বক্তব্য রাখার সুযোগ দেওয়া হয়েছে। কাজেই বিষয়টিকে অত্যন্ত সংকীর্ণ দৃষ্টিভঙ্গি দিয়ে দেখলে ঠিক হবে না। দ্বিধান্বিত মন সংকোচন ইত্যাদি থাকলে সংহতি রক্ষা করা কঠিন হবে কি না। এই সংহতি রক্ষা করা যাবে কি না এটাই তাদের চিন্তার বিষয় কি না কে বলতে পারে? সংহতি দলের উপর কোন আস্থার ব্যাপার নয়। এখানেই মাননীয় রসিকলালবাবুর চিন্তাধারার ত্রুটি। সংহতি রক্ষা দায়িত্ব কোন একটা রাজনৈতিক দলের, প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর একার নয়। সারা ভারতবর্ষের ৭৫ কোটি মানুষের প্রতিটি মানুষের দায়িত্ব রয়েছে। এই দায়িত্ব দূরে রাখার কথা যারা বলতে পারেন তারাই যাদের সংকীর্ণতার চিন্তা আছে। কিন্তু তারা কি কিছুই ঠিক করতে পারলেন? প্রথম দুই তিন দিন তারা যোগদান করেন নি কংগ্রেস ( আই ) ও না, উপ জাতি যুব যুব সমিতিও না। দুই দিন পরে হঠাৎ দেখলাম যে তারা যোগদান করছেন। দেখে আমি খুব খুশী হলাম এবং তাদের ওয়েলকাম জানালাম। আমি বললাম আপনারা যোগদান করেছেন দেখে আমি খুবই খুশী হলাম, ঠিক আছে আজকে আপনারা বক্তব্য রাখবেন আমরা শোনব। কিন্তু পরের দিন খবর বেরুলো যে, কংগ্রেসের মধ্যে বিরাট বিতর্ক, বিরাট অসন্তোষ, কে তাদের

নির্দেশ দিল ? নরেশবাবু বলেছেন না, আমি তো কাউকে সে রকম কোন নির্দেশ দিইনি। তখন অস্পৃশ্য সংহতি সমাবেশ প্রায় শেষের পথে। দুই একটা' বাকি। কেউ গেল কেউ গেলো না। কাজেই এইরকম একটা উচ্ছৃংখল দল যেখানে কোন ডিসিপ্লিন নেই, এইরকম একটা রাজনৈতিক দল সারা ভারতবর্ষ শাসন করছেন সেটা ৭৫ কোটি মানুষের সৌভাগ্য না দুর্ভাগ্য সেটা জনগণই ঠিক করবেন। তবে আমার মতে এই দুর্ভাগ্য। দেশকে একত্র রাখার পক্ষে তাদের মধ্যে বিতর্ক আছে। কনফিউসান আছে।

কাজেই জাতীয় সংহতি আমরা চাই। এই ধরনের জাতীয় সংহতির ক্ষেত্রে যদি যে কোন জায়গা থেকে আমাদের আহ্বান জানানো হয় আমরা সেখানে যোগদান করব। প্রধানমন্ত্রী রাজীব গান্ধী আমাদের আহ্বান করেছেন আমরা গিয়েছি। এখানে স্পোর্টমেন স্পিরিট নিয়ে যদি তারা আসতে পারেন তাহলে ত্রিপুরা রাজ্যের অনেক ভাল। এই বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রী ধীরেন্দ্র দেবনাথ।

শ্রী ধীরেন্দ্র দেবনাথ ঃ— মাননীয় স্পীকার স্যার, গত ৬ই মার্চ, ১৯৮৭ ইং মাননীয় রাজ্যপাল জেনারেল কে, ভি, কৃষ্ণ রাও যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন মাননীয় সদস্য শ্রীমাণিক সরকার, আমি সেই প্রস্তাবের বিরোধীতা করে এবং বিরোধীতা করে এবং বিরোধী দলের পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব আনা হয়েছে সে প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি।

মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল, বামফ্রন্ট সরকার যে ইতিহাস রচনা করেছেন সে ইতিহাস তিনি প্রকাশ করেছেন। এইটা সম্পূর্ণ সাজানো বামফ্রন্ট সরকারের একটি প্রতিলিপি সমস্ত কিছু মাননীয় রাজ্যপাল প্রকাশ করেছেন। তবে মাননীয় স্পীকার স্যার, আমাকে বলতে হচ্ছে, ত্রিপুরার তপশিল জাতীর মানুষ সম্পর্কে। আইন শৃংখলা বাদ দিলাম। কারণ মাননীয় বিরোধী দলের সদস্যরা এই আইন শৃংখলা সম্পর্কে অনেক বলেছেন। এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে এই তপশিল জাতীদের জন্য তারা কি করেছে? আমি একটা উদাহরণ দিতে চাই, এই মোহনপুরের তফশিল জাতীর তাঁতীদের সম্পর্কে। সেখানে একটি কো-অপারেটিভ আছে। মোহনপুরের তাঁতীরা এই কো-অপারেটিভের মাধ্যমে জনতা শাড়ী প্রস্তুত করেন এবং এই কো-অপারেটিভে এনে

তাদের বিক্রয় করতে হয়। মাননীয় স্পীকার স্যার, এই গরীব মানুষগুলির জীবন-ধারনের একমাত্র উপায় হচ্ছে এই তাঁত। কিন্তু তাদের সেই কোপারেটিভে ১৫ দিনের জন্য বাকিতে কাপড় দিয়ে যেতে হয় কিন্তু গত ৫ তারিখে দেখা গেল মোহনপুরের প্রায় ১০০ তাঁতী ভাইয়েরা তারা কো-অপারেটিভে কাপড় দিতে এলে তাদের কাপড় নেওয়া হয়নি। কারণ এই কো-অপারেটিভে যদি কাপড় দিতে হয় তাহলে এমনিতে এনে দিলে হবে না, তাদের দালাল বা লোক রয়েছে এদের মাধ্যমে এনে দিতে হবে। তা না হলে হবে না। তখন মোহনপুরের ব্লক অফিসে মাননীয় মন্ত্রী মহোদয় ছিলেন। তখন তাঁতী ভায়েরা উনার কাছে গেলে তিনি তাদের আশ্বাস দেন যে, তাদের কাপড়গুলি নেওয়া হবে। কিন্তু পরে সেগুলি আর নেওয়া হয়নি। আমি যখন মাননীয় শিল্পমন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করি এবং এ ব্যাপারে আলাপ করি তখন তিনি আমোকে বললেন যে, আপনি এখানকার কথা বলছেন, যান না বিহারে, উত্তর প্রদেশে সেখানে কি হচ্ছে গিয়ে দেখুন। কি অদ্ভুত ব্যাপার, আমি গেলাম ত্রিপুরার তাঁতীদের সমস্যার কথা জানতে, তিনি আমাকে সেই বিহার এবং উত্তর প্রদেশের সমস্যা শুনিয়ে দিলেন। এইভাবে তাঁতীদের অযথা হয়রানী করা হচ্ছে।

তারপর মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের মাধ্যমে এই সরকার কেবলমাত্র তপশিল জাতি এবং উপজাতিদের কথা বলেছেন কিন্তু ত্রিপুরার অন্যান্য পশ্চাদপদ জাতি যারা রয়েছে তাদের সম্পর্কে কোন কথাই বলেননি। পশ্চাদপদ জাতিগুলি সম্পর্কে মণ্ডল কমিশন যে সুপারিশ করেছেন সে সুপারিশ ভারতবর্ষে অধিকাংশ রাজ্য সরকার গ্রহণ করেছেন। কিন্তু ত্রিপুরার বামফ্রন্ট সরকার সে সুপারিশগুলি গ্রহণ করছেন না। মণ্ডল কমিশন এখানে ১৩৭টি জাতি গোষ্ঠীকে যে পশ্চাদপদ জাতি হিসেবে চিহ্নিত করেছেন তাদের উন্নতির জন্য বামফ্রন্ট সরকার কোন বাজেট করেন নি।

মাননীয় স্পীকার স্যার, আজকে পশ্চাৎপদ জাতি যারা আছে অনুন্নত শ্রেণীর, তাদের সমস্যা একটুও তলিয়ে ধরলেন না। ২২ লক্ষ লোকের মধ্যে ১১ লক্ষ লোক পশ্চাৎ-পদ অথচ তারা বলছেন অনুন্নতদের জন্য তারা অনেক কিছু করেছেন। তারা ভাওতা দিয়ে বলছেন কংগ্রেস আমলে গণতন্ত্র ছিল না। বামফ্রন্টের আমলে গণতন্ত্র এসেছে। আজকে ৪০/৪৫ হাজার পশ্চাৎপদ সম্প্রদায়ের মানুষ কেন বামফ্রন্ট সরকারের এগ্রেনস্টে মিছিল করেছে? গণতন্ত্রকে যদি বিশ্বাস করেন তাহলে পশ্চাৎপদ জাতিদের জন্য চিন্তা করা

উচিত ছিল। তাই মাননীয় স্পীকার স্যার, রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এখানে উপস্থাপিত করা হয়েছে আমি তার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রীরুদ্রেশ্বর দাস।

শ্রীরুদ্রেশ্বর দাস ঃ— মাননীয় স্পীকার, স্যার, এই বাজেট অধিবেশনের উদ্বোধনী দিনে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন এবং সেই ভাষণকে সমর্থন করে মাননীয় সদস্য শ্রীমানিক সরকার যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি এবং সেই সঙ্গে মাননীয় বিরোধী দলের সদস্যরা যে সমস্ত এমেণ্ডমেণ্ট এনেছেন সেগুলির বিরোধীতা করছি। একটা অ্যামেণ্ডমেন্টের কথাই আমি এখানে উল্লেখ করছি। ৪৩ অনুচ্ছেদের উপর একটা অ্যামেণ্ডণ্টে এনেছেন যে উপজাতিদের বেআইনীভাবে স্থানান্তরিত জমি ফেরতের জন্য রাজ্যপালের ভাষণে কোন সুপারিশ নেই।' কিন্তু ৪৩ নং অনুচ্ছেদে মাননীয় রাজ্যপাল বলেছেন যে—' "জমি পুনরুদ্ধার সংক্রান্ত সমস্যা মোকাবিলায় রাজ্য সরকার ভূমি রাজস্ব ও ভূমি সংস্কার আইন অনুযায়ী ১৩১৪ হেক্টার জমি পুনরুদ্ধার করে ১৯৮৬ সালের ডিসেম্বর মাস পর্য্যন্ত ৩৬৫৯টি উপজাতি পরিবারের মধ্যে বণ্টন করেছেন।" আমার যথেষ্ট সন্দেহ সৃষ্টি হয়েছে যে, বিরোধী দলের সদস্যরা মাননীয় রাজ্যপালের ভাষণ পড়েছেন কিনা। একটা অ্যামেণ্ডমেণ্টই প্রকৃত প্রমাণ পাওয়া যায় যে এই অ্যামেণ্ডমেন্টগুলির কোন যৌক্তিকতা নেই। মাননীয় রাজ্যপাল তার ভাষণে সঠিকভাবে আন্তর্জাতিক ক্ষেত্রে আমেরিকান সাম্রাজ্যবাদ, বিশ্বযুদ্ধ লাগানোর যে চক্রান্ত করছে এবং ভারতবর্ষের মধ্যেই ভিতর থেকে এবং বাইরে থেকে বিশৃংখলা সৃষ্টি করে ভারতের সার্বভৌমত্ব ধ্বংস করার যে চক্রান্ত চলছে সেটা তিনি উল্লেখ করেছেন এবং ত্রিপুরা রাজ্যের ক্ষেত্রেও বিভিন্ন বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের উল্লেখ করেছেন। স্বাধীনতার ৪০ বছরের মধ্যে ভারতবর্ষ বিশেষ করে সংহতির দিক থেকে এতবড় বিপদের সম্মুখীন আর হয়নি। গুজরাট থেকে গৌহাটী পর্য্যন্ত এবং কাশ্মীর থেকে কন্যাকুমারী পর্য্যন্ত প্রায় গোটা ভারতবর্ষে যে বিচ্ছিন্নতার ঝোঁক, সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা, এতে ভারতবর্ষের অখণ্ডতা থাকবে কি থাকবে না সে সম্পর্কে সন্দেহ দেখা দিচ্ছে কিছুক্ষণ আগে মাননীয় উপমুখমন্ত্রী এই সংহতির উপর আলোচনা করেছেন এবং সেখানে আমরা বিশেষভাবে লক্ষ করছি যে,

পাঞ্জাবকে কেন্দ্র করে যে পাকিস্তান মদত দিচ্ছে সি, আই, আই, এ,-এর পুষ্ট হয়ে, তারা পাকিস্তানে ট্রেনিং দিচ্ছে এবং এটা লক্ষ করার বিষয়ে সেই ট্রেনিং ক্যাম্প থেকে তাদের শিখিয়ে দেওয়া হয়েছে যে পাঞ্জাবে হিন্দুদের উপর আক্রমণ সংগঠিত করার জন্য যাতে পাঞ্জাব থেকে হিন্দুরা চলে যায় এবং এই ঘটনার পরিপ্রেক্ষিতেই ভারতবর্ষের অন্যান্য রাজ্য মৌলপন্থী হিন্দু যারা বিশেষ করে হিন্দু পরিষদ-এর লোক যারা তারা যাতে পাঞ্জাবীদের উপর আক্রমণ করতে পারে, অর্থাৎ খালিস্তান গড়ার যে চক্রান্ত চলছে সেটাকে সাহায্য করতে পারে। বিশ্ব হিন্দু পরিষদের নেতৃত্বে কিভাবে হিন্দু সাম্প্রদায়িকতা মাথা চারা দিয়ে উঠছে। বিশ্ব হিন্দু পরিষদে সৈনিকদের হাতে ত্রিশূল, পাঞ্জাবীদের হাতে থাকবে কৃপাণ, এবং মুসলমানদের হাতে থাকবে তরবারি। এই তো ভারতবর্ষের চেহারা হয়ে যাচ্ছে। এই শ্লোগান তো শুধু পাঞ্জাবের নয়. ত্রিপুরাতেও টি, এন, ভি, এগুলি করছে। আমাদের কমলপুরে অনেকগুলি পোষ্টার পাওয়া গেছে। কিছুক্ষণ আগে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এই তথ্য দিয়েছেন। আমাদের ত্রিপুরা রাজ্যে এই ঘটনাগুলি ঘটছে। ত্রিপুরা উপজাতি যুব সমিতির দ্বারা পরিচালিত টি, এস, এফ, বলছে যে আসামের আন্দোলন আমাদের আন্দোলন। মিজোরামের লালডেঙ্গা, যিনি ২০ বৎসর ভারতবর্ষের বাইরে ছিলেন এবং লণ্ডনে বসে ভারতবর্ষকে টুকরো টুকরো করবার চেষ্টা করেছিলেন সেই মিজোরামে নির্বাচিত মুখ্যমন্ত্রীকে সরিয়ে তাকে বসানো হল। সেখানে আজকে আমরা দেখছি, তারা গ্রেটার মিজোরামের শ্লোগান দিচ্ছে ত্রিপুরা রাজ্যের জম্পুই হিল মিজোরামের অন্তর্ভুক্ত করতে হবে।

মণিপুরের মিজো অধ্যুষিত এলাকা মিজোরামকে ছেড়ে দিতে হবে, আসামে যে মিজো অধ্যুষিত এলাকা আছে, তা মিজোরামকে ছেড়ে দিতে হবে। অর্থাত আসামকে ভাগ ভাগ করতে হবে এবং ত্রিপুরাকেও আর একটা ভাগ করতে হবে, কারণ, টি, এন, ভির স্বাধীন ত্রিপুরা, আমরা বাঙ্গালীর বাঙ্গালিস্থান, গ্রেটার মিজোরামের একটা অংশ হিসাবে ত্রিপুরা থেকেও কিছু অংশ চলে যাবে। তাই আজকে ভারত বর্ষকে টুকরো টুকরো করার জন্য যে ষড়যন্ত্র চলছে যে চক্রান্ত চলছে তার বিরুদ্ধে আমাদের ঐক্যবদ্ধ ভাবে লড়াই করতে হবে। আর এর অঙ্গ হিসাবে, আমাদের বামফ্রন্ট সরকার কর্তৃক আয়োজিত শান্তি ও সংহতির সম্মেলনের মাধ্যমে আমাদের জনমত গড়ে তুলতে হবে। আমরা লক্ষ্য করছি যে কংগ্রেস সেই উদ্যোগ নিচ্ছে। বরং মাননীয় সদস্যরা তারা বিরোধিতা করছে। কিন্তু আমার কমলপুরে আমি লক্ষ্য করেছি যে কমলপুর ব্লকের কংগ্রেস সেক্রেটারী, মানিক

ভাণ্ডারের পঞ্চায়েত প্রধান, সেই সংহতি সম্মেলনের প্রধান অতিথি ছিলেন, এবং সেখানে আমাদের মাননীয় উপ-মুখ্যমন্ত্রী মহোদয় তাঁর বক্তব্য রাখার পর, তারা তাদের বক্তব্য রেখেছে এবং তারা বলেছেন যে জাতি, ধর্ম বিশেষে রাজনৈতিক স্বার্থের উর্ধ্বে উঠে, ঐক্য সংহতি রক্ষার জন্য আমাদের আন্দোলন করতে হবে এবং তারা আরও বলেছেন যে আমাদের মাননীয় উপ-মুখ্যমন্ত্রী এর জন্য যে পথ প্রদর্শন করেছেন, তা প্রশংসার যোগ্য, অথচ আমরা দেখছি কংগ্রেস দলের সদস্যরা এখানে সেটার বিরোধীতা করছে। জানিনা কোন নীতির বশবর্ত্তী হয়ে উঁঠার এটা করে চলেছেন। কাজেই মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাব মাননীয় সদস্য এই সভার সামনে এনেছে, সেটাকে আমি আমার পূর্ণ সমর্থন জানিয়ে, আমার বক্তব্য এখানে শেষ করছি।

শ্রীমনোরঞ্জন মজুমদার :— মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচক যে প্রস্তাব মাননীয় সদস্য শ্রীমাণিক সরকার মহোদয় এনেছেন, আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি, যে, আমি তাঁর ধন্যবাদ-সূচক প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। তবে এর সঙ্গে তিনি যদি আরও কিছু সত্য কথা অথবা এই রাজ্যের বাস্তব চিত্র তুলে ধরতেন, তাহলে হয়তো আমরা সেটা সমর্থন করতে পারতাম। মাননীয় স্পীকার, স্যার, কিছুক্ষণ আগে আমি শুনলাম যে কেন্দ্রীয় শিক্ষা নীতির প্রশ্নে আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয় বললে, উনি একটা কথাই বার বার বললেন, সেটা হল এই শিক্ষা নীতির ফলে কিছু সংখ্যক ছাত্রের সুবিধা হবে বা সুযোগ হবে, রাজীব গান্ধি কিছু করেননি। রাজীব গান্ধী কখন শিক্ষা নীতির কোথায় একথা বলেছেন যে কিছু সংখ্যক ছাত্রের জন্য নবোদয় আর সমগ্র দেশের বাকী ছাত্রেরা উচ্ছন্ন যাক, তাদের লেখা পড়ার কোন প্রয়োজন নাই, এমন কথা তিনি কোথায় বলেছেন? উপ-মুখ্যমন্ত্রী মহোদয় কিন্তু বার বার একটা কথার উপর এ্যাম্ফোসিস দিয়ে বলেছেন যে বাকী ছাত্রদের জন্য কিছু করেন নি। স্যার, আসল কথাটা হল, কেন্দ্রের বিরুদ্ধে একটা কিছু তাদের বলতে হবে, এই মানসিকতার যে পীড়ন, সেই পীড়নের বশবর্ত্তী হয়ে মাঝে মাঝে তার এই ধরণের উক্তি করে থাকেন, যাতে বিন্দুমাত্রও সত্যের অবশিষ্ট নেই। মাননীয় স্পীকার, স্যার, রাজ্যপালের ভাষণে আমেরিকান সাম্রাজ্যবাদের কথা আনা হয়েছে, ইরাক—ইরান যুদ্ধে আমেরিকান সাম্রাজ্যবাদ হস্তক্ষেপ করেছে এতে রাজ্যপাল মহোদয় আঁতকে উঠেছেন এবং সেই সঙ্গে মাননীয় সরকার পক্ষের সদস্যবৃন্দও আঁতকে উঠেছেন। বুঝলাম, আমেরিকা সাম্রাজ্যবাদ কোন দেশের উপর হস্তক্ষেপ করেছে, আর কোন দেশ কি করেনি, করেনি আমাদের ভারতের উত্তর সীমান্তে চীন?

এই চীন আমাদের জমি এখনও দখল করে রেখেছে, অরুনাচলে আজও কি চাইনীজ ইন্‌ফিল্‌ট্রেশান বন্ধ আছে ? ঠিক, তার কথা তো এক বারের জন্যও উল্লেখ করা হল না। স্যার, যখন আমাদের দেশের সার্বভৌমত্বের উপর আঘাত হয়, সেই বাইর থেকে হউক আর অভ্যন্তরে টি, এন, ভি নামক বিচ্ছিন্নতাবাদী লোকই হউক, আমাদের দেশের জাতীয় পতাকা পোড়াক কিম্বা আমাদের সার্বভৌমিত্বের উপর আঘাত করুক, ওরা তখন নির্বিকল্পে সমাধিস্থ হন এবং নির্বিকল্প সমাধিস্থ হওয়া ছাড়া, তাদের তখন কিছুই করার থাকে না। মাননীয় স্পীকার, স্যার, এই যদি আমাদের দেশের সার্বিক অবস্থা হয়, তাহলে আমাদের দুঃখ করা ছাড়া অন্য কোন উপায় নাই রাজ্যপাল যেমন এমন ভাবনই দিলেন যে নন্দের নন্দন কাননের পারিজাতে ঐ দেব কুমারেরা স্নান করে উঠা মাত্র তাদের জ্যোতি সারা স্বর্গ আলোকিত করে তোলে। ঠিক তেমনি এই রাম অমানায় রাম কুমারদের জ্যোতি সারা ত্রিপুরা রাজ্যে ছড়িয়ে আছে। মানুষ যেন কত আনন্দে আছে। স্যার, মাননীয় রাজ্যপাল একথাও বলতে পারলেন না যে আমার এই সরকার আমার এই ত্রিপুরা রাজ্যে এমন একটা শিক্ষা ব্যবস্থা গড়ে তুলেছেন, যেখানে মাত্র একটা সাইন বোর্ড আছে। শিক্ষার নামে যে একটা নৈরাজ্য স্কুলের ছোট ছোট ছেলে-মেয়েরা বুঝতে পারে না, সেখানে প্রয়োজনীয় শিক্ষক পর্যাপ্ত নেই এমন কি এই ১৯৮৬ তে ঐ মেলাঘর উচ্চ মাধ্যমিক বালিকা বিদ্যালয়ে একটি ছাত্রীও পাশ করেনি। কাজেই এমন শিক্ষা ব্যবস্থা আমার সরকার চালনা করছেন, এই ত্রিপুরা রাজ্যের মধ্যে একথা তিনি বলতে পারতেন। মাননীয় স্পীকার স্যার, তিনি এটাও বলতে পারতেন, আমার সরকারের নিয়োগ নীতিতে এমন স্বজন পোষণ এবং বৈজ্ঞানিক পদ্ধতিতে সজন-পোষন এমন ভাবে করে যাচ্ছে যে একটি লোকেরও কোন কিছু বলার অধিকার নেই। স্যার, তিনি আরও বলতে পারতেন, আমার সরকারের অধীন এমন একটি পরিবহন ব্যবস্থা আছে, যে পরিবহন ব্যবস্থায় প্রতি নিয়ত গড়ে ২০ থেকে ২৫ টি গাড়ী ইনক্লুডিং টি, আর, টি, সি ত্রিপুরা রাজ্যের বিভিন্ন রাস্তায় ব্রেক ডাউন হয়ে পড়ে থাকতে দেখা যায়। আর এটাই হচ্ছে, ত্রিপুরা রাজ্যের পরিবহন ব্যবস্থার বাস্তব চিত্র। আর তিনি এটাও বলতে পারতেন, আমার রাম কুমারদের এক হাতে দানের ডালা, আর এক হাতে কাঁচি, তারা এক দিকে তুলে দিচ্ছেন সরকারী কর্মচারীদের হাতে টুয়েন্টি পার্সেন্ট ভাতা, অন্যদিকে সময়ের হাতে কাঁচি, যে কাঁচি দিয়ে তাদের পকেট কেটে নিজের পার্টির তহবিল পরিপূর্ণ করছে এটুকু যদি তিনি বলতেন, তাহলে আমরা তাকে সমর্থন করতে পারতাম।

মাননীয় স্পীকার, স্যার, তিনি এও বলতে পারতেন, শিক্ষিত যুবক যাদের বয়স সীমা পার হয়ে গেছে, তাদের জন্য আমাদের বিন্দুমাত্রও অনুকম্পা নেই অথবা তিনি এটাও বলতে পারতেন যেটা কেন্দ্রীয় সরকার বা রাজীব গান্ধী ঘোষণা করেছেন যে ভারতে এমন একটা পরিবার থাকবে না, যে পরিবারে একজনও চাকুরী করে না, অন্ততঃ একটা করে চাকুরী সমস্ত পরিবারই পাবে। আমার সরকার ওদের জন্য চিন্তা করেন না, এমন বলিষ্ঠ কথা আমরা বলতে পারব না। এই যদি তিনি বলতেন, তাহলেও উনাকে আমরা ধন্যবাদ জানাতাম। কাজেই আমি তাঁর এই ভাষণকে ধন্যবাদ জানাতে পারলাম না, তার জন্য দুঃখিত।

শ্রীদিবা চন্দ্র রাংখল :— মাননীয় স্পীকার, স্যার, আমি মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে এবং বিরোধী দলের সদস্যরা তাঁর ভাষণের উপর যেসব সংশোধনী এনেছেন, সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। গত ৬ই মার্চ, মাননীয় রাজ্যপাল এই সভায় তাঁর ভাষণ রেখেছেন, তাঁর ভাষণকে আমি সমর্থণ করতে পারছি না, কারণ তাঁর ভাষণ ত্রিপুরা রাজ্যের বাস্তবের সঙ্গে কোন মিল নেই। তিনি বামফ্রন্টের লিখিত ভাষণই আমাদের পড়ে শুনিয়েছেন, তাঁর ভাষণের ৫নং প্যারাতে লেখা আছে... I may emphatically state that our country is too strong to meet the threat of an organisation like T. N. V. উনি বলছেন আমাদের দেশ খুব ষ্ট্রং, রাজ্য সরকার টি. এন. ভি-র মোকাবিলা করতে সক্ষম। কিন্তু জিজ্ঞাসা করতে চাই বাস্তবে তা কি সত্য? আসলে টি. এন. ভি-র মোকাবিলা করতে পারছেন না, মোকাবিলা না বরং প্রশ্রয় দিচ্ছেন, এই কথাই আমি বলব। কাজেই এই ভাষণের মধ্যে বাস্তবের কোন মিল নাই, তাই আমরা এটাকে সমর্থন করতে পারছি না। এরপরে ১১ নং প্যারাতে আছে ব্যারেজ সম্পর্কে। উত্তর ত্রিপুরার মনুনদীতে নালকাটাতে একটা ব্যারেজ করা হচ্ছে এবং এই ব্যারেজ করার ফলে নাকি ৪.১০ হেক্টর জমি জলসেচের আওতায় আসবে, ফলে আমাদের কৃষকেরা উপকৃত হবে, অবশ্য কমপ্লিট হওয়ার পর। এখানে আমার বক্তব্য হচ্ছে যে, এই ব্যারেজের জন্য ট্রাইবেল সাবপ্লেন থেকে ২৫ লাখ টাকা দেওয়া হয়েছে। কিন্তু এটা রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই যে, এর দ্বারা ট্রাইবেলরা উপকৃত হবে কিনা। কাজেই এই ভাষণকে আমরা কোন মতেই সমর্থন করতে পারি না। তারপর, কিছুক্ষণ আগে আমাদের মাননীয় উপ-মুখ্যমন্ত্রী মহোদয় কক-বরক শিক্ষা সম্পর্কে একটা কিছু মন্ত্রের মত পাঠ করে গেলেন। এটা রাজ্যপালের ভাষণের ৩৯ নং প্যারাতে আছে।

উপমুখ্যমন্ত্রী মন্ত্রের মত পাঠ করে গেলেন যে ককবরক খুব ভালভাবে চালু করেছেন এবং ককবরক ভালভাবে শিক্ষা দেবেন। কিন্তু স্যার, আপনারা জানেন কি না যে, ককবরকের ২য় শ্রেণী থেকে ৫ম শ্রেণী পর্য্যন্ত যে বইগুলি লিখা হয়েছে প্রাথমিকভাবে বিজ্ঞান শিক্ষা দেওয়ার জন্য তার পর আবার সেই সব ট্রাইবেল ছাত্রছাত্রীদের আবার বাংলায় বিজ্ঞান পড়তে হয়। এই একই বিষয়ে দুইটি ভাষায় তাদের শিক্ষার জন্য বাধ্য করা হচ্ছে এটা কি ট্রাইবেল ছাত্রছাত্রীদের শিক্ষার ক্ষেত্রে উন্নতির একটা পন্থা? সুতরাং তাদের কথার সংগে বাস্তবের কোন মিল নাই, সেজন্য আমরা সেগুলিকে সমর্থন জানাতে পারছি না। আর একটু আগে আমাদের মাননীয় উপমুখ্যমন্ত্রী মহোদয় সংহতির উপর অনেক কথা বলে গেলেন, কিন্তু বামফ্রন্টের সংহতি বলতে কি বুঝাতে চাইছেন সেটা আমরা বুঝতে পারছি না (ইন্টারাপশান হাত তালি, হার্ষধ্বনি।) ভারত সরকারের সংহতির সংগে বামফ্রন্টের সংহতির কোন মিল নাই। তাছাড় মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে সংহতির উপর কোন বক্তব্য রাখেন নাই, তথাপি যখন ট্রেজারী বেঞ্চের মাননীয় সদস্যরা বলেছেন সেজন্য আমি দুই একটা কথা না বলে পারছি না। সংহতির প্রসঙ্গে আমি এই কথা বলতে চাই যে, সংহতি নামে বামফ্রন্ট সরকার ১০ হাজার টাকা দিয়েছেন এবং সেই সংহতি দিবসের নামে গাড়ী করে বামফ্রন্টের ফেষ্টুন নিয়ে ঘুরলেই কি সংহতি হয়ে যাবে? ( ইন্টারাপশান ) সংহতির নামে সরকার শুধু অর্থই ধ্বংস করছেন। লজ্জা হওয়া উচিত পুরুষের জন্য সংহতি ( ইন্টারাপশান—টেবিল থাপরানি ) আবার ৭ তারিখ "ডেইলী দেশের কথায়" লিখা আছে কংগ্রেস ( আই ) সংস্রব ছেড়ে সংহতি শিবিরে ( ইন্টারাপশান ) কাজেই এই সংহতি আমরা বুঝতে পারছি না। কাজেই ভারত সরকারের সংহতির কোন মিল নাই ( ইন্টারাপশান ) তারা গণতন্ত্রের কথা বলেছেন, সংহতির কথা বলছেন। তাহলে আমাদের পুরুষের জন্য আলাদা সংহতি করতে হবে, এটাই কি গণতন্ত্র ( ইন্টারাপশান ) মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য গোপাল দাস।

শ্রীগোপাল চন্দ্র দাস :— মিঃ স্পীকার স্যার, এই হাউসে মাননীয় রাজ্যপাল গত ৬ই মার্চ, ১৯৮৭ই যে ভাষণ দিয়েছে এবং মাননীয় সদস্য শ্রীমানিক সরকার মহোদয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। এবং সঙ্গে সঙ্গে বিরোধী পক্ষ থেকে উত্থাপিত সংশোধনী প্রস্তাবগুলির বিরোধীতা করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল অত্যন্ত সঠিক কারণে

তাঁর ভাষণের মধ্য দিয়ে আজকে পৃথিবীর ধনতান্ত্রিক ব্যবস্থায় যে সংকট সেই সংগে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যে বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলি সক্রিয় হয়ে উঠেছে তার জন্য উদ্বেগ প্রকাশ করেছেন। আমরা এটা জানি যে ধনতন্ত্রী সাম্রাজ্যবাদী শক্তি যখন সংকটের মধ্যে পড়ে তখন তারা নানা ভাবে যুদ্ধের মাধ্যমে তাদের প্রতিষ্ঠা কায়েম করার চেষ্টা করে। সেজন্য আজকে আমরা দেখতে পাচ্ছি ইরাক এবং ইরানের মধ্যে সাম্রাজ্যবাদী চক্রান্ত চালিয়ে যুদ্ধের মাধ্যমে নিজেদের অস্তিত্ব বজায় রাখার চেষ্টা চলছে। ঠিক এমন এক অবস্থায় আমাদের ভারতবর্ষে এটা বলার অপেক্ষা রাখেন না, যে অবস্থায় আমরা আজকে বাস করছি দেশের স্বাধীনতার ৪০ বছর পরেও ধনী আরও ধনী হয়ে যাচ্ছে, আর গরীব আরও নীচে নেমে যাচ্ছে। এর একমাত্র কারণ হচ্ছে অর্থনৈতিক বৈষম্য। এর জন্যই আজকে বিভিন্ন জায়গায় অসন্তোষ চলছে, বিক্ষোভ দেখা দিয়েছে। বিশেষ করে উত্তর-পূর্বাঞ্চল যাকে সাত বোনের রাজ্য বলা হয় সেখানে আজকে স্বাভাবিক কারণেই বিক্ষোভ রয়েছে, কাজেই এটা আমাদের বুঝতে অসুবিধা হয় না কি জন্য এই বিক্ষোভ। আর এখানে আমাদের মাননীয় বিরোধী পক্ষের সদস্যগণ বলেছেন যে, আমরা রেল লাইন আনার জন্য উস্কানী দিচ্ছি কিন্তু এটা আমরা জানি যে ত্রিপুরার উন্নতির জন্য রেল লাইনের সম্প্রসারণের উপর নির্ভর করছে করছে। এটা মাননীয় সদস্য রসিক বাবুর কাছে উস্কানী হতে পারে, কিন্তু এটা বাস্তব সত্য ত্রিপুরা রাজ্যের মানুষের-ভবিষ্যৎ-এর উপর নির্ভর করছে। আজকে ত্রিপুরা রাজ্যের ১ লক্ষ ২০ হাজার বেকার। এটা উদ্বেগের কথা এটা উস্কানীর কোন প্রশ্ন নয়।

আজকে এই প্রসংগে অনেক সদস্য অনেক কথা বলেছেন। মাননীয় সদস্য মনোরঞ্জন বাবু নবোদয় শিক্ষা ব্যবস্থা সম্পর্কে বলেছেন যে, এটা খুব ভাল ব্যবস্থা। আমি মনোরঞ্জন বাবুকে জিজ্ঞাসা করছি যে ভারতবর্ষে ৪০২টি জেলা আছে। সেখানে নবোদয় বিদ্যালয়ে কতজন ছেলেমেয়ে পড়াশুনা করার সুযোগ পাবে ? বাকী ভারতবর্ষের ৭৫কোটি মানুষের ছেলেমেয়েরা তারা কোথায় পড়াশুনা করবে ? তাদের জন্য কি শিক্ষা নীতি হবে ? এই সমস্ত বিদ্যালয়ে পড়াশুনার সুযোগ পাবে কয়েকজন ভাগ্যবান ধনীর ঘরের ছেলেমেয়েরা। যারা প্রচুর টাকা খরচ করতে পারবে, যারা প্রাইভেট টিউটর রাখতে পারবে তারাই সেই সুযোগটা নিতে পারবে। এই শিক্ষা নীতির ফলে শিক্ষার সুযোগ সংকুচিত হবে এবং সাধারণ গরীবের ঘরের ছেলেমেয়েরা বঞ্চিত হবে। মাননীয় দিবা চন্দ্র রাংখল নারী সংহতি সম্পর্কে ব্যাংগ করেছেন। এই বৎসরটা আন্তর্জাতিক নারী সংহতি হিসাবে ঘোষনা

করা হয়েছে। নারী জাতি আজ সমাজে অনেক পিছিয়ে আছে। তাদেরকে আজকে সামনের সারিতে নিয়ে আসতে হবে। আজকেও পণ প্রথা নিয়ে আন্দোলন করতে হয়। উনারা কি চান যে নারীরা সমাজে পিছিয়ে থাক? মাননীয় অধ্যক্ষ মহোদয়, বামফ্রন্ট সরকার নারী জাতির উন্নতির জন্য চেষ্টা করছেন। এখানে প্রচুর পরিমাণে গ্যাস রয়েছে। অথচ কেন্দ্রীয় সরকার এখানে একটা সারের কারখানা করতে সম্মতি দেয়নি। এইভাবে কেন্দ্রীয় সরকার সমস্ত উত্তরপূর্বাঞ্চলের প্রতি বঞ্চনা করছেন। এখানে কংগ্রেস ও টি. ইউ. জে. এস বলেই যে বামফ্রন্ট সরকার নাকি কেন্দ্রীয় সরকারের সংঙ্গে সহযোগিতা করছেন না। কেন্দ্র শিল্প উন্নয়নের স্বার্থে ত্রিপুরাতে রেল সম্প্রসারণ করছে না। ফলে এখানে শিল্প গড়ে উঠতে পারছে না। মাননীয় স্পীকার স্যার, আমি আমার এলাকার কথা বলছি। কংগ্রেস তার ৩০ বছরের সেচের আওতায় জমি এনেছিল মাত্র শতকরা এক ভাগ জমি। আর বামফ্রন্ট সরকারের আমলে শতকরা ১২ ভাগ জমি সেচের আওতায় এসেছে। কংগ্রেস আমলে মাত্র একটি লিপ্ট ইরিগেশন স্কীম ছিল, গোমতী। আর এখন বামফ্রন্ট সরকার তার নয় বছরে নয়টি এল. আই. স্কিম চালু করেছেন। এটাই হচ্ছে কংগ্রেসী রাজত্বের সংগে বামফ্রন্ট সরকারের পার্থক্য। এই জন্যই আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি। আরেকটা কথা, মাননীয় স্পীকার স্যার, এখানে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে বিজ্ঞান ও প্রযুক্তি দপ্তর নামে একটা নূতন দপ্তর খোলা হয়েছে। আমি আশা করি এই দপ্তর দিগন্ত খোলে দেবে। কারণ আজকে যেভাবে পরিবেশ দূষণ হচ্ছে সেই পরিবেশ থেকে মানুষকে বাঁচানোর জন্য এই দপ্তরের ভূমিকা যথেষ্ট। আমি আশা করি প্রকৃতি ও পরিবেশের মধ্যে ভারসাম্য বজায় রাখতে এই দপ্তর কার্যকরী ভূমিকা নেবে। এই বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ— মাননীয়া সদস্যা মহারাণী বিভু কুমারী দেবী।

**মহারাণী বিভু কুমারী দেবী ঃ—** Mr. Speaker, Sir, Let me first express my thanks to the Address, I would thank the Governor's Address but I do not agree with all that has been said therein, Thought I do not believe in confrontation but in consultation and co-operation with each other, because it is the democratic system of this country. First, I am sayiyg that and our country is facing

threatenning both from within and outside. Some external powers are trying to destabilise our society and economical development of our country. In these few lines, I do not get a clear assurance from the Marxist's Government about their ideology and logic. This year Governor's address in like the previous years-and indication of the Leftist Government's infallible belief. That it can do no wrong It indicates their facist out-look towards life and progress. This self complacency and supercilious attitude towards these people of Tripura show its degenerating character. The differance in its attitude towards immediate gain and long term development are a contradiction, of what the Marxist Government practices and preaches. The pattern of weighing the priorities the problems of employment, and utilisation of the funds of narrow partisan and party gains. Briefly a dogmatic attitude towards development of the state. Secondly, I think that the subsidies and subsidised reliefs i e. it is no doubt are the first need of the people of Tripura but as I have pointed out earlier the benefits are limited to our cadre, comrades. Let me illustrate the 500 college teachers who have been deprieved of interview with the C. M., a number of times. The University grant commission's recommendations have not been implemented. Interim relief sanctioned and benefits to state Govt. employees by the Central Govt is being denied to them. This type of nepotism is it self destructive and disruptive to the society and economic development of the state. The veiled and implied references to tribal and inter tribal relations are a creation of this Govt. and exist in the pattern of expansionist and imperialistic designs. Therefore, we must guard against such weakening

forces of the state and the country. Now we come to the third point, that as far as the statistics go, the preparation of budget is very interesting and very nice, but I think that most of the juggling of numbers has already been done by clear manupulations. Stastics are the Govt's property. There is no large scale of measures or to enforce against the Chakraborty Govt. I agree with all welfare and benefits sehemes which the Govt. has framed and offer my cooperation but as I said that is what is due to the people, it is due to the Constitution of India where the fundamental rights of the people are guarded sacredly. Now we come to the point that communal attitude which has been reflected every where in the country.

The communal attitude is reflected in an almost successful attempt to ban the Pous Sankranti mela at Dambur i, e by not issuing orders aganist it the same time rendering no help, public conveyance and convenince to the mela organization. A devious plan to infringe religious infringe on religious fundamental rights of a majority section of people.

I have raised the question of public order as "public order" in district from law and order situation.

Public order deals with problems of anti-social and anti-national elements including communal and pro-caste elements and this poses a grave challange to public peace, as the society is held to ransome by these forces which creats disruption of services. As I witnessed great hardships in the villages where food grains did not reach in time. School remained closed for days in tribal areas.

Aslo the hospitals could not function. These Mr Speaker sir, are some of the few basic difficulties not to mention the longlist of

other grievanoes of C. R. P personnel and replacement of Assam Rifles-What could be the specific rewsons for asking force which according to CM the CRPF had done well in dealing with extremists TNV elements.

There is a complete absence of mention the above points. Due to shortage of time I must cut short and offer my fullest co aperation where the Governer's speech "cutting across party lines" for the of the people of the state

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রীসুনীল চৌধুরী।

শ্রীসুনীল কুমার চৌধুরী ঃ— মিঃ স্পীকার স্যার, ৬ তারিখ মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং তার উপর মাননীয় সদস্য যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি ২/৪টি কথা বলছি। এখানে সঠিকভাবে মাননীয় রাজ্যপাল উল্লেখ করেছেন যে ভারতবর্ষের বাইরে এবং ভিতরে দুইখানে আক্রমন আনছে যেটা আমেরিকান সাম্রাজ্যবাদ সেটা বিপদের মুখে ফেলছে ভারতবর্ষের সংহতিকে, কাজেই সেই সংহতিকে রক্ষা করার জন্যই আজাক সংহতি সম্মেলন এটা বুঝতে হবে। মাননীয় সদস্যরা বলেছেন যে, এটা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই. কি করে থাকবে বুঝতে পারলাম না, সংহতি যেখানে বিপন্ন সেটা রাজ্যপাল সুনির্দিষ্টভাবে বলেছেন। আমরা দেখি ভারতবর্ষের ক্ষেত্রে তিনটা চুক্তি হল, ভারতবর্ষের সংহতিকে রক্ষা করার জন্য কেন্দ্রীয় সরকার তিনটি চুক্তি করলেন। এই চুক্তির ফল কি হলো? আজকে আমরা দেখছি এর ফলে পাঞ্জাব অগ্নিগর্ভে। এখানে আজকে সংহতিকে রক্ষা করার জন্য ভারতবর্ষের সমস্ত রাজনৈতিক দলকে একতাবদ্ধ হয়ে বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে লড়াই করতে অবতীর্ণ হতে হবে। মূলগত যে সমস্যা ছিল চণ্ডীগড়কে নিয়ে যে চুক্তি হলো, কিন্তু সেই চণ্ডীগড় আজও হস্তান্তরিত হয়নি, জল সমস্যা সমাধান করার জন্য কোন পরিকল্পনা আজও গ্রহন করা হয়নি এটা বুঝতে হবে। তার পর যদি আমরা দেখি আকালি চুক্তি যেটা মাননীয় উপ-মুখ্যমন্ত্রী খুব ভালভাবে ব্যাখ্যা করে বলেছেন। আজকে আসাম প্রায় ৪ (চার) টুকরা হতে চলেছে। কাজেই এটা বুঝতে হবে কি রকম ভাবে একটার পর একটা চুক্তির ফলে ভারতবর্ষের সংহতি কিভাবে বিপন্ন হচ্ছে। সর্বশেষে

লাল ডেঙ্গার চুক্তি, সেটা আমরা দেখি যে ভারতবর্ষের সংস্কৃতি তার যে ট্রেডিশ্যানকে আজকে বিপন্ন করে তুলছে। আজকে যেখানে বৃহত্তর মিজোরামের পরিকল্পনা করা হলো। আর চতুর্দিকের অবস্থা কি দেখি? এটা তো ভারতের আভ্যন্তরীন ব্যাপার। চতুর্দিকের অবস্থা দেখলে কি দেখি যেটা সমস্ত জায়গায় ভারতবর্ষের চারিদিকে আমেরিকার সাম্রাজ্যবাদ যুদ্ধের অস্ত্রের ঘাটি বানিয়ে ভারতবর্ষের স্বাধীনতার খেটেও করছে।

এই যে আমেরিকান সাম্রাজ্যবাদ পাকিস্থানকে সহায়তা দিয়ে আজকে এটম বোম তৈরী করা হয়েছে। যতবার আমরা দেখেছি এই ভারতবর্ষে আক্রমন হয়েছে ততবারই আমেরিকান সাম্রাজ্যবাদ পাকিস্থানকে অস্ত্রে পাকিস্থানকে নূতনভাবে সাহায্য করে তুলে ভারতবর্ষের উপর বিপদ টেনে এনেছে। এই ঘটনাগুলি আছে এইটা বুঝতে হবে আমার ত্রিপুরা রাজ্যেও আছে। ত্রিপুরা রাজ্যের আমেরিকান সাম্রাজ্যবাদীদের মদতপুষ্ট হয়ে এখানে টি, ইউ, জে, এস আছে, টি, এন. ভি, আছে, আরও অন্যান্য শক্তি কাজ করছে, এই সমস্ত ঘটনাকে উপলব্ধি করে আমার সরকার চুপ করে বসে নাই। আমরা দেখছি ১৯৭৭-এর আগে ত্রিপুরা রাজ্যে এপ্রিল, মে মাসে আসতো মৃত্যুর মিছিল নিয়ে পাহাড়ের মধ্যে। আজকে এই ধরনের একটা ঘটনা আছে আপনারা বলতে পারবেন? কাজেই এইটা বুঝতে হবে যে কিভাবে অগ্রগতি হচ্ছে পাহাড়ের মধ্যে। কাজেই এখানে যে ঘটনাগুলি একটার পর একটা আসছে আমি সবগুলির আলোচনা করতে পারব না, দুই একটা আলোচনা করছি। এখানে আমরা দেখেছি যে, প্রাকৃতিক গ্যাসকে ভিত্তি করে এখানে একটা গ্যাস-ভিত্তিক কারখানা গড়ে তোলা যায়, গ্যাস দিয়ে কাগজ কলকে উৎপাদনক্ষম করে তুলতে পারা যায় কি না, তখনই এখানে কাগজ কল তৈরীর ব্যাপারে নানা রকম অনিহা দেখা যায় কেন্দ্রীয় সরকারের, অথচ আমরা দেখি এই কাগজ কল চলে যাচ্ছে আমাদের পার্শ্ববর্ত্তী অঞ্চল অরুনাচলে। যুক্তিটা কি? ত্রিপুরা রাজ্যে হবে না কেন? এখানে রেল পথ নাই, এখানে কয়লা নাই। অথচ আমরা দেখি সুখময় সেনের আমলে কুমারঘাটে কাগজ কলের ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন, আজকে অরুনাচলে কাগজ কল হচ্ছে যেখানে ৫০ কিঃমিঃ এর মধ্যে কোন রেল পথ নাই, ওখানে কোন প্রাকৃতিক গ্যাস নাই, কয়লা নাই, রেজিস্ট্রীকৃত বেকার নাই, সেখানে কাগজ কল হচ্ছে, তবু আমাদের কেন আপত্তি নাই। কিন্তু সেখানে যদি লাভজনক হয় তাহলে ত্রিপুরা রাজ্যে লাভজনক হবে না কেন? এখানে তো অল্প কিছুটা দূরে গেলেই কুমারঘাট থেকে অল্প একটু দূরে গেলে পেচারথল-এ রেল লাইন এসে গেছে। এখানে প্রাকৃতিক গ্যাস আছে,

সেই গ্যাসকে ভিত্তি করে এখানে ফার্ম তৈরী হতে পারে, এখানে লক্ষাধিক বেকার আছে রেজিস্ট্রীকৃত, তাহলে কেন এখানে হবে না? তার মানে এখানে কেন্দ্রের হচ্ছে অনিহা।' এইটা রাজ্যপালের ভাষণে উল্লেখ করেছেন এবং এইটার উপর গুরুত্ব দেওয়ার চেষ্টা করেছেন। গ্যাসকে ভিত্তি করে এখানে সারের কারখানা তৈরী করা হচ্ছে। আমাদের সারের ব্যাপক চাহিদা, অথচ বাহিরে থেকে সার আনতে হয়, আমাদের এখানে প্রাকৃতিক গ্যাস আছে, তাকে ভিত্তি করে সারের কারখানা তৈরী করা যায়। যেটা করলে পরে এখানকার কৃষকরা অল্প দামে সার পেতে পারেন এবং কিছু সংখ্যক শ্রমিক এখানে কাজ পেতে পারেন, যার মধ্য দিয়ে বেকার সমস্যা সমাধানের একটা ব্যবস্থা হতে পারে, এইটা দেখতে হবে। আর একটা জিনিষ হল ত্রিপুরা রাজ্যের পরিবেশকে সুষ্ঠু ও স্বাভাবিক করার জন্য একদিকে ব্যাপক বন কাটার ফলে এখানে বনায়ন নিশ্চিহ্ন হয়ে যাচ্ছিল, আজকে সেটাকে পুনরুদ্ধার করার জন্য এখানে আজকে বনায়ন করা হচ্ছে। রাজ্যের মধ্যে বিভিন্ন ধরনের বন তৈরী হচ্ছে, সেই বনের মধ্যে আমরা দেখি রাবার হচ্ছে, কফি হচ্ছে, বিভিন্ন জায়গায় চা বাগান হচ্ছে এই সমস্ত করে প্রাকৃতিক পরিবেশকে বিশুদ্ধ করার চেষ্টা করা হচ্ছে। এখানে যে রাবার উৎপাদিত হবে তা দিয়ে শিল্প গড়ে তোলার জন্য এখানে আমরা চেষ্টা করছি। জাকমা চড়াতে লেটেক্স ফ্যাক্টরী বা 'স' মিল তৈরী করার জন্য এখানে সেখানে ভিত্তি প্রস্তর স্থাপিত হয়ে গেছে, এই ধরনের বড় একটা উদ্যোগ নিয়ে এখানকার সমস্ত পরিবেশকে সুস্থ এবং যাদের নাকি এখানকার শ্রমিকরা অংশ গ্রহণ করতে পারেও কাজের মধ্য দিয়ে তাদের বেকার জীবনের জ্বালা মিটাতে পারে তার ব্যবস্থা হচ্ছে। আর একটা হচ্ছে শিক্ষার ক্ষেত্রে আমরা এইটা বড়াই করে বলতে পারি যে ১৯৭১ ইং সালে যেখানে শিক্ষার হার ছিল ২৩.৭ শতাংশ, সেটা আজ হয়েছে ১৯৮৬ ৮৭ সালে ৪১.৬ শতাংশ এইভাবে শিক্ষার অগ্রগতি হচ্ছে। এখানকার সমস্ত রকম বিচ্ছিন্নতাবাদী চিন্তা ধারার মধ্যে দিয়েও এখানে অগ্রগতি হচ্ছে। গ্রামের বিভিন্ন জায়গায় জলাশয়ের ব্যবস্থা করা হচ্ছে। মার্ক টু টিউব ওয়েল করে সেখানে মানুষদের জল খাওয়ার সুযোগ তৈরী করা হচ্ছে। সারা ভারতবর্ষের মধ্যে শুধু ত্রিপুরায়ই নয়টা চা বাগানকে সমবায় সমিতি করে সেখানকার যারা চা শ্রমিক তাদের হাতে তুলে দিয়েছে, যাদের জন্য অতীতে কোন চিন্তা কেউ করেন। রুগ্ন চা বাগানগুলিকে গ্রহণ করা হয়েছে যাতে নাকি সেখানে ভালভাবে চা উৎপাদন হতে পারে, সেখান ফ্যাক্টরী তৈরী করায় জন্য সমস্ত রকমের পরিকল্পনা নেওয়া হয়েছে। আর একটা জিনিষ হল ট্রাইবেলদের জন্য শিক্ষা নীতি, এই নীতি, এই নীতি কোথায়ও নাই, আমরা এইটা দাবী

করতে পারি যে, আমরা একটা নীতি তৈরী করেছি ট্রাইবেলদের জন্য ভাষা নীতি, তাদের মাতৃ ভাষায় শিক্ষা অর্জন করার জন্য এখানে আমরা সেই ব্যবস্থাটা করতে পেরেছি এবং এইটা আর কোন জায়গায় করা হয়নি। এই বলে এবং তাদের সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীশ্যামাচরন ত্রিপুরা।

শ্রীশ্যামাচরন ত্রিপুরা :— মিঃ স্পীকার স্যার, এখানে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি এবং তার বক্তব্যগুলির বিরোধীতা করে বক্তব্য রাখছি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের প্রায় সময় মুর্খ বলে গালি দিয়ে আনন্দ পেয়ে থাকেন। কিন্তু আমি আজকে একজন শিক্ষিত বয়স্ক শিক্ষক তথা বিধানসভার সদস্য শ্রীরুদ্রেশ্বর দাস তিনি একটা বক্তব্য রাখলেন, আমরা না হয় মুর্খ, এখানে নগেন্দ্র বলেছিল, বে-আইনী হস্তান্ত কৃত জমির জন্য মাননীয় রাজ্যপালের ভাষণে কোন সুপারিশ নাই তাতে তিনি একটা কি পড়ে শুনালেন যেন নগেন্দ্র একটা মহাভারত অশুদ্ধ করে ফেলেছেন জমি হস্তান্তর সংক্রান্ত সমস্যার মোকাবিলার রাজ্য সরকার ভূমি সংস্কার আইন অনুযায়ী ১৩১৪ হেক্টর জমি পুনরুদ্ধার করে ১৯৮৬ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৩ হাজার ৬ শত ২৯ টি উপজাতি পরিবারের মধ্যে বণ্টন করা হয়েছে কিন্তু এরপরে কথা হবে কিনা এটা হচ্ছে অ্যামেণ্ডমেণ্ট। কাজেই এটার সঙ্গে ওটার সম্পর্কটা কোথায় উনি একজন শিক্ষিত ব্যাক্তি হয়ে এই ধরণের কথা বলায় আশ্চর্য হলাম আমরা ত নিরক্ষর, আপনারা ত এক একজন মহা পণ্ডিত। পঞ্চায়েত সম্পর্কে এখানে মন্ত্রীর কয়েকট কথা বলা হয়েছে যে পঞ্চায়েত বেশ কিছু সংখ্যক জন-কল্যাণমুখী উন্নয়ন প্রকল্প গ্রহণ করেছেন কি যদিও কাংখিত লাভজনক প্রকল্পগুলি বাস্তবায়ন করা সম্ভব হয়নি কারণ সীমিত সম্পদের জন্য। আমি মনে করি সীমিত সম্পদের জন্য নয় দুর্নীতির জন্য এ কথাটা যদি লেখা হত তাহলে নিঃশর্তে সমর্থন করতাম পঞ্চায়েতগুলিকে ক্ষমতা দেওয়া হয়েছে, তা ভাল কিন্তু যে হারে দুর্নীতি হচ্ছে সেটা প্রতিরোধের কোন ব্যবস্থা করা হচ্ছেনা। এটাই হচ্ছে মূল বিপর্যয়ের কারণ। কাজেই একটা কিছু করলে সেটা সাংঘাতিক হয়ে গেল তা নয়, সেটা কতটুকু উন্নয়নমূলক হচ্ছে সে দিকটা লক্ষ্যনীয় কিন্তু সে দিকে বামফ্রন্ট সরকারের কোন লক্ষ্য নাই এবং লক্ষ্য করতেও রাজী নয়। বিরোধীদলের গাঁওসভা হলে সেখানে কিছুই দেওয়া হবেনা অথচ সরকারী পক্ষের গাঁও সভা হলে সেখানে সব কিছু পাওয়া যাবে ৩ মাস ধরে গণ্ডাছড়া গাঁও সভাগুলিতে কোন কাজ নাই। তারপরেও বলছেন কোন সমস্যা নাই আমরা শান্তির ব্যাপারে সে কারণে, যেটা

বগাফা ব্লকের একটি গাঁও সভা, তাকমাছড়া যেখানে মাননীয় মুখ্যমন্ত্রী একটা ক্যাটেল সেন্টার উদ্‌বোধন করেছেন সেখানে এখনও আমরা মেজরিটি। আমাদের মেম্বার হচ্ছে ৫ আর সি. পি এমের হচ্ছে ৪। সেখানে প্রধানপদ আমরা আমাদের হাতে নিই নাই। এখনও নিতে পারি কিন্তু নিচ্ছিনা তার কারণ হচ্ছে আমাদের হাতে আসলে পরে কাজ পাবনা। যথেষ্ট কাজকর্ম এখন আসছে। সেখানে আমাদের হচ্ছে ৪ আর কংগ্রেসের হচ্ছে ১ এই মোট ৫। সেখানে অনিল সরকার, এই অনিল সরকার নয়, আরেকজন যিনি কংগ্রেসের মেম্বার আমাদের হাতে যেসব গাঁও সভা আছে সেগুলি কাজ পাচ্ছেনা। সেখানকার প্রধানটা যেহেতু সি. পি. এমের সেহেতু কাজ যাচ্ছে। আর প্রধানের যেহেতু কোন সংখ্যা গরিষ্ঠতা নাই সেহেতু বিরোধীদের সঙ্গে মিলে মিশে তিনি কাজ করছেন।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য পয়েন্ট অব্ অর্ডার এনেছে।

শ্রী কেশব মজুমদার :— পয়েন্ট অব্ অর্ডার স্যার, এখানে মাননীয় সদস্য বলেছেন যে ওখানে যে সি. পি. এম. গাঁও প্রধান আছে, সে প্রধানশীপটা তারা যে কোন সময়ে হচ্ছে করলে নিতে পারেন তাহলে কি ভয় দেখিয়ে নিতে চান, না বন্দুক দেখিয়ে নিতে চান ?

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, আপনার পয়েন্ট অব্ অর্ডারটা কি ? এটা ত পয়েন্ট অব্ অর্ডার হয়না।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :— আমাদের সংখ্যা গরিষ্ঠতা আছে। আমরা যে কোন সময়ে নিয়ে নিতে পারি ইচ্ছা করলে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য বাধা দেবেন না, ওনাকে বলতে দিন।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :— আমাদের যেসব গাঁও সভা আছে সেগুলি ভাঙ্গার জন্য কঠোর চেষ্টা চলছে। যেমন সদরের জিরানিয়া গাঁও সভাতে আমাদের একজন মেম্বার ওনারা দাবি করছেন ওনাদের মেম্বার। উনি এন্টি-ডিফেকশন আইনের আগে উনি আমাদের দলে যোগ দিয়েছেন। একবার মানিকবাবু সদর বিভাগীয় সেক্রেটারি, তবে এম. এল. এ. মানিক সরকার কিনা জানিনা, সেখানে মিটিং করবেন তাই সকলকে সে মিটিংয়ে উপস্থিত থাকতে বলা হয়েছে যদি কেউ উপস্থিত না থাকেন অর্থাৎ পঞ্চায়েতের মেম্বররা যদি উপস্থিত না থাকেন তাহলে পঞ্চায়েতের আইনের ২৮ ধারার এ উপধারা অনুসারে এন্টি-ডিফেকশন আইন এপ্লাই করা হবে। এটা তাদের সি. পি. এমের মেম্বারদের বলে দেওয়া হল। এর পরে ঐ মেম্বার যিনি আমাদের দলে যোগ দিয়েছেন তিনি উপস্থিত না থাকতে

অফিসার পরশুরামবাবু তাঁকে নোটিশ দিলেন যে, এজ বিকজ ইউ হেভ নট এটেণ্ডড দ্যা মিটিং সামপ্ত বাই দ্যা প্রধান অন সাচ এণ্ড সাচ ডেইট। মানিক সরকার থাকবে বলা সত্ত্বেও তুমি যখন আসনাই তখন কেন তোমার মেম্বারশীপ খারিজ হবেনা, কারণ দর্শাও। আমি কাগজ দেখাতে পারি এই ধরণের যেখানে পঞ্চায়েতের চাল। আচ্ছা, টি. এন. ভি র সঙ্গে জড়িত এমন কোন প্রমাণ যদি দিতে পারেন তাহলে আমি এই মুহূর্তে রেজিগনেশন দেব।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, আপনি আপনার বক্তব্য বলুন।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :— এভাবে সমস্ত পঞ্চায়েতগুলিতে রাজনৈতিক উদ্দেশ্যে ব্যবহার করা হচ্ছে তাতে এচিভমেন্ট কিছুই হচ্ছেনা। এটা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। এখানে ১৯ ধারায় এস. সি. ও এস. টি. কর্পোরেশনের কথা বলা হয়েছে। সেখানে দেখা যায় এস. সি. ৭ হাজার ২ শত ৯৩ জন বেনিফিশারি, ১ কোটি ৭৭ লক্ষ টাকা তাদেরকে দেওয়া হয়েছে। আর এস. টি ৮ হাজার ৭৩২ জনের জন্য দেওয়া হয়েছে মাত্র ৯০ লক্ষ ৮৩ হাজার টাকা, অথচ এখানে এস. টি.র সংখ্যাই বেশী। এস. সি. হচ্ছে ১৪ পার্সেন্ট আর এস. টি. হচ্ছে ২৯ পার্সেন্ট। এখানে ট্রাইবেলদের ক্ষেত্রে টাকা বেশী খরচ হওয়ার কথা ছিল, কিন্তু কেন খরচ হচ্ছেনা? তার কতগুলি কারণ আছে সে কারণগুলি যদি রাজ্যপাল মহোদয় কাইণ্ড আউট করে দিতেন তাহলে ধন্যবাদ জানানো যেত। টি. এন ভি সম্পর্কে একটা খুব ভাল কথা বলেছেন কিন্তু সেখানে একটি কথা যুক্ত করার জন্য যদিও আমেণ্ডমেন্ট দিইনি তবুও যদি এই কথাটা থাকত যে রাজ্যের কিছু স্পর্শকাতর এলাকা দিয়ে যাতে উগ্রপন্থী যাতায়াত করতে না পারে তার জন্য রাজ্য সরকারের আপত্তি সত্ত্বেও কেন্দ্রের চাপে উপদ্রুত অঞ্চল ঘোষনা করা হয়েছে এই কথাটা লেখা থাকলে ভাল হত। ঐ কথাটা কেন বাদ দিলেন, কারণ আপনারাত উপদ্রুত অঞ্চল চাননি আর এমনভাবে উপদ্রুত অঞ্চল ঘোষণা করেছেন যেখানে একটা করিডোর রাখা হয়েছে। বইস্যা বাড়ী থেকে ঘোড়াথাপ্পা পর্যান্ত একটা এলাকাকে খালি রাখা হয়েছে যাতে তারা যাসা যাওয়া করতে পারে। তাহলে উদ্দেশ্যটা কি? পার্বত্য চট্টগ্রামের সঙ্গে ত্রিপুরার যে সীমান্ত সেটাকে সিল্ড আপ করে দেওয়া এবং নিরাপত্তা বাহিনীর হাতে তুলে দেওয়া যাতে তারা আসা যাওয়া করতে না পারে। রাস্তাটা কেন খোলা রাখা হল বুঝলাম না। তাহলে কি কোন চুক্তি আছে নাকি যে ঐদিক দিয়ে তারা আসবেনা।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, আপনি শেষ করুন, আপনার সময় শেষ।

শ্রীশ্যামাচরন ত্রিপুরা :— মিঃ স্পীকার স্যার, আপনি ত আমাদের সব সময় খেয়ে ফেলেছেন।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, আপনি ত আপনার সময় খেয়ে ফেলেছেন।

শ্রীশ্যামাচরন ত্রিপুরা :— মিঃ স্পীকার স্যার, আমাকে যদি আর ৫টা মিনিট সময় দেন তাহলে ভাল হয়।

মিঃ স্পীকার :— আচ্ছা মাননীয় সদস্য আপনাকে ২ মিনিট সময় দেওয়া হল, বলুন।

শ্রীশ্যামাচরন ত্রিপুরা :— মিঃ স্পীকার স্যার, এখানে সংহতি আবার কোথায় থেকে উড়ে এসে জুড়ে বসাল আমি ঠিক বলতে পারছি না।

মাননীয় উপ-মুখ্যমন্ত্রী বলেছেন যে, বিরোধী দলের কেউ এই সকল সংহতি সমাবেশে যান না। আমাদের আপনারা কখনো নিমন্ত্রণ করেছেন ? আগরতলায় যে বিশাল মিছিল আপনারা করেছেন আমাদের আপনারা ইনভাইট করেছিলেন ? তা প্রমান করতে পারেন ? আমরা যদি সংহতি সমাবেশে যোগদান করার জন্য ইনভাইট পেতাম আমরা নিশ্চয়ই যেতাম। এই যে জিরানিয়ায় সংহতি সমাবেশ হলো, কংগ্রেসের শ্রীসুধীর রঞ্জন মজুমদার এবং টি, ইউ, জে, এস,-এর শ্যামাচরন ত্রিপুরাকে ইনভাইট কেন করা হলো না ? আমি খুশী হয়েছি স্যার, শান্তির বাজারে একটি সংহতি সমাবেশ দেখে। সেখানে কোন পার্টির ফেষ্টুন নেই পার্টির পতাকা নেই আমরা তো ইনক্লাব জিন্দাবাদ বলে মিছিল করি, আপনারাও তো ইনক্লাব জিন্দাবাদ বলে মিছিল করেন। কিন্তু কংগ্রেস (আই) তো ইনক্লাব জিন্দাবাদ বলি না তাহলে তারা সে মিছিলে সামিল হবে কেন ? আমরা যদি টি. ইউ, জে, এস, জিন্দাবাদ বলি, সি, পি, আই, (এম) বা কংগ্রেস কি সেখানে যাবে ? এইটা তো সংহতি নয়। শুধু আপনারাই যদি সংহতি করতে পারেন তাহলে গ্রাম-ভিত্তিক সর্বদলীয় শান্তি কমিটি, সর্বদলীয় সংহতি মিছিল এই সব করার কি অর্থ আছে ? যদি আপনারা আমাদের আহ্বান করতেন ডাকতেন, তাহলে ঐ শান্তির বাজারে আমরা নির্বাচন ক্ষেত্র, আমি ঐখান থেকে নির্ব্বাচিত হয়ে এসেছি সেখানে দশরথবাবু, বাদলবাবু নিমন্ত্রিত হয়েছেন এজ বিকজ তারা মন্ত্রী আর আমরা বিরোধী বলে আমরা নিমন্ত্রণ পাব না আমরা তিনজন এম, এল, এ সেখানে আছি— একজন কংগ্রেস আই, একজন নির্দল এবং একজন টি, ইউ, জে, এস। আমাদের কেন নিমন্ত্রণ করা হলো না ? হাঁা, আসুন, এসে আমরা গালি গালাজ করব-আর আপনারা শুনুন, এসব কথা আপনারা লিখেন। কিন্তু আমাদের তো সেখানে বক্তব্য রাখার কোন সুযোগ দেন না। নিমন্ত্রণটা এক কথা। আর সংহতির জন্য আমাদেরও তো বক্তব্য থাকা উচিত। সেই সুযোগ আপনারা কি আমাদের দিয়েছেন ?

( ট্রেজারী বেঞ্চ থেকে অনেক সদস্য :— হ্যাঁ, দেওয়া হয়েছে। )

শ্রীশ্যামাচরন ত্রিপুরা :— না, দেওয়া হয়নি, আমি দায়িত্ব নিয়ে বলছি, দেওয়া হয়নি।

ট্রেজারী বেঞ্চের অনেক সদস্য :— আপনারা সেখানে গিয়ে বললেন না কেন ?

শ্রী শ্যামাচরন ত্রিপুরা :— হ্যাঁ, আমি গিয়ে আপনাকে বলব যে, আমি কিছু বলতে চাই। আপনাদের তো প্রোগ্রাম থাকতে হবে, কারণ এখানে সব দলের লোকেরা বক্তব্য রাখবেন। কিন্তু আপনারা তো এটা চান না। এই সংহতির নামে রাজ্য সরকার অর্থের অপচয় ক'রছেন এর প্রধান কারন হচ্ছে সামনে নির্বাচন। কাজেই এক সঙ্গে নির্বাচনের কাজ করে ফেলা। এইটা তো সংহতি সমাবেশ নয়। এইটা হচ্ছে নির্বাচনী সমাবেশ। ধন্যবাদ।

মিঃ স্পীকার :— মাননীয় মুখ্যমন্ত্রী।

শ্রীনৃপেন চক্রবর্তী :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীমানিক সরকার মাননীয় রাজ্যপালের ভাষনের উপরে যে ধন্যবাদ সূচক প্রস্তাব নিয়ে এসেছেন আমি তার সমর্থনে বলছি। সময় অনেক কম, এই সময়ের মধ্যে বিস্তৃত কিছু বলা সম্ভব নয়।

প্রথমে আমি কংগ্রেস ( আই ) লিডার মাননীয় শ্রীসুধীর রঞ্জন মজুমদার মহাশয়ের বক্তব্যের উপর কিছু বল'ছি। টি, ইউ, জে, এস,-এর বক্তব্যের উপরে কিছু বলছি না, কারন তারা একটা আঞ্চলিক দল তাদের কাছে আন্তর্জাতিক মূল্য নেই জাতীয় সমস্যার কোন মূল্য নেই। তারা আরো ট্রাইবেলইজম করছেন। যে ট্রাইবেলিজম সিসেসনিষ্ট পলিসিতে নিয়ে যায়। আর ইণ্ডেপেণ্ডেন্ট যারা, তারা ইরেসপনসিবল, তাদের কোন দল নেই, যুক্তির প্রতিও তাদের কোন আস্থা নেই। কাজেই তাদের বক্তব্যের জবাব দেবার প্রয়োজন নেই।

শ্রীশ্যামাচরন ত্রিপুরা :— লিডার অব দ্যা অপোজিশন, তিনিই একমাত্র নির্বাচিত প্রতিনিধি, আর আমরা তো সকলে হাওয়ায় ভেসে এসেছি। ( গোলমাল )

শ্রীনৃপেন চক্রবর্তী :— স্যার, এই ধরনের ডিস্টার্বড্ করলে কিছু বলা সম্ভব নয়।

( মাননীয় মুখ্যমন্ত্রী বসে পড়েন )

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য আপনি বসুন মাননীয় মুখ্যমন্ত্রীকে বক্তব্য রাখতে দিন।

শ্রীশ্যামাচরন ত্রিপুরা:— এখন তিনি ডিস্টার্বড্ ফিল করছেন, আর আমরা যখন বলি তখন ট্রেজারী বেঞ্চের সদস্যরা যে, ডিস্টার্বড্ করেন তখন আপনি তাদের কণ্ট্রোল করেন না কেন ?

শ্রীনৃপেন চক্রবর্তী :— এটা তো আমার কণ্ট্রোল করার কথা নয়। কণ্ট্রোল করবেন মাননীয় অধ্যক্ষ মহোদয়।

মিঃ স্পীকার :— ঠিক আছে মাননীয় মুখ্যমন্ত্রী আপনি বলুন।

শ্রীনৃপেন চক্রবর্তী :— মিঃ স্পীকার স্যার, এই বিধানসভায় বিরোধী দলের নেতা যে বক্তব্য রেখেছেন সেটা তাঁর অজ্ঞতার ডেমনষ্ট্রেশন। পেছনে আমি যেতে চাই না। চীনের হামলা সম্পর্কে বলেছেন, ১৯৬২ সালে, সে সময় আমরা জেলে। সে সময়ে চীন অনু দেয়ার জন্য আমাদের ৫০ মাইলের মধ্যে ভোমডিলায় এসেও অনু দেয়ার জন্য তারা আগের অবস্থানে চলে গেছেন তখন আচার্য্য বিনোভাভাবে বলে চলেন, পৃথিবীর ইতিহাসে এ ধরনের কোন নজীর নেই যে একটা সৈন্য দল একবার একটা জায়গা দখল করবার পরে তারা নিজের উদ্যোগে আবার ২০ কিঃমিঃ ভিতরে তাদের নিজের দেশে চলে গেছেন। তারপর থেকে আজ পর্য্যন্ত কোন ঘটনা ঘটেনি এমনকি কেন্দ্রীয় সরকারও তো তা বলছেন না। আমরা শুধু চীন নয়, প্রতিবেশী সবগুলি রাষ্ট্রের সঙ্গে বন্ধুত্বপূর্ণ ব্যবহার বজায় রেখে চলছি। সেটা কেন্দ্রীয় সরকারের নীতি আমাদেরও নীতি। কাজেই বিরোধী দলের নেতা যদি এই সব না জানেন তাহলে তারা কি শিখাবেন?

আজকে আমাদের মূল শত্রু কে? কে আদের সিকিউরিটি বিপন্ন করছে? কে আমাদের পাঞ্জাবকে আরস্ত করছে? হারারে সম্মেলনে কার বিরুদ্ধে প্রস্তাব করা হয়েছে? কে সে সম্মেলন মানছে না? কে ইজরাইলকে সসস্ত্র করছে? লিবিয়ার উপরে গুণ্ডামী করছে, হামলা করবে? কে ইরান-ইরাকের যুদ্ধকে জিইয়ে রাখতে চাইছে এবং গোপনে অস্ত্র বিক্রি করে সেই টাকা দিয়ে আজকে সদ্য স্বাধীনতা প্রাপ্ত দেশ নিকারাগুয়া তার বিরুদ্ধে সিয়ার পরিচালনায় যুদ্ধ চালাচ্ছে? কে পাকিস্তানের হাতে এটোম বোম তুলে দিলো? এটাই তো আজকে কোন সিক্রেট নয়। একজন স্কুলের হেডমাষ্টার তিনি যদি এই সব কথা না জানেন অথবা না জানার ভান করেন তাহলে কাকে সাহায্য করছেন তিনি?

তিনি জানেন যে, আমাদের সীমানার সাথে পাকিস্তানের সীমান্তকে ব্যবহার করছে আমেরিকান সাম্রাজ্যবাদী শক্তি। শ্রীলংকার সীমানায় কে ব্যবহার করছে এই শক্তি, আর বাংলাদেশ আমাদের রাজ্যের কিছু বিভ্রান্ত উপজাতি যুবকদের রেখে ট্রেনিং দিচ্ছে। এবং আমাদের এখানে খুন খারাপি করবার জন্যে এবং তাদেরকে সহায়তায় করবার জন্যে এখানকার কিছু লোক চেষ্টা করছে। তিনি তো আর অন্ধ নন, এটা তো তাঁর চোখে পড়তে। আজকে দেশের অভ্যন্তরে কি সিচুয়েশন? সেট আরো খারাপ। আরো খারাপ এই জন্য যে, বছরের স্বাধীনতার পরেও দেখা যাচ্ছে অবিচার, রাজনৈতিক

সংকট, অর্থনৈতিক সংকট, অসম বিকাশ, বিশেষ করে সংখ্যালঘুর উপর অবিচার, সংখ্যালঘুর বিকাশের অধিকারকে কেড়ে নেওয়া, এই সমস্ত কারনে আজকে আমাদের সংহতি বিপন্ন। মাননীয় সদস্য শ্রীদিনা চন্দ্র রাংখলকে দোষ দিচ্ছি না। কোথ্ থেকে জানবে? রাংখলের কোন অপরাধ নেই কারণ তাদের শিখানো হচ্ছে ট্রাইবেল ফর ট্রাইবেল আর কোন কিছু তাদেরকে সেখানে হবে না। আজকে টি, এন, ভি, রও সেই একই শ্লোগান অন্য কোন শ্লোগান নয়। আজকে এই শ্লোগান সমস্ত নর্থ ইস্টার্ণ রিজিওনের ছাত্রদের। ছাত্রদের দোষ কি? তাদের কাছে কোন আন্তর্জাতিক বা জাতীয় সমস্যা আলোচনা করা হয় না। এমন কি তারা রেল লাইন নিয়ে যেতে ইচ্ছুক নয় দোষ? এটা কার দোষ? কেন্দ্রীয় সরকার যদি গণতান্ত্রিক হতেন সহানুভূতি সম্পন্ন হতেন সব এলাকাকে সমানভাবে উন্নত করার চেষ্টা থাকত তাহলে রাংখলের জন্ম হত না। রাংখলের জন্মদাতা তারা এটা বিধায়ক শ্রীমজুমদার বুঝতে না পারেন আজকের খবরের কাগজ পড়ুন তো টেলিগ্রাফে একটা রিপোর্ট বেরিয়েছে সাম্প্রদায়িক দাঙ্গা তালিকায় ফার্ষ্ট বিহার, তারপর গুজরাট, তারপর মহারাষ্ট্র, তারপর মধ্যপ্রদেশ। একটাও বিরোধী দলের দ্বারা শাসিত রাজ্য নেই। সবগুলিতে কংগ্রেসী রাজত্ব। সাম্প্রদায়িকতার সংগে যারা আপোষ করে, সাম্প্রদায়িকতার সংগে আপোষ করার মানে হচ্ছে রাজা জমিদারদের সম্পত্তিতে হাত না দেওয়া। সাম্প্রদায়িকতার অর্থ হচ্ছে একটা বদ্ধ গলির মধ্যে সমগ্র রাজ্যটাকে আটকে রাখা। তাই তারা রাখছে। এমনকি গ্রুপকে কন্ডাক্ট এর মধ্যে নামিয়ে দিয়েছে। '৮০ সালের দাঙ্গা কে করেছে তারা বলেছেন। এটা আজকেও ভুলেছেন? এতগুলো নির্বাচন হয়ে গেল। দাবী ছিল সেদিন সরকারটা ভেঙ্গে দাও। কেন ভেঙ্গে দিলেন না ম্যাডাম? ২৩ লক্ষ লোকের একটা রাজ্য। তাহলে বলছেন গণতন্ত্র আছে। সেদিন ছিল আজকে নেই। কি কারণে সেদিন ছিল, আজকে নেই? আজকে এই কথাটা মনে রাখতে হবে। এরা গণতন্ত্রে বিশ্বাস করে না বলেই সেদিন এটা দাবী করেছিল। ১৯৮০ সালের পরেও নির্বাচান হয়েছে। এর পরেও নির্বাচন হয়েছে। জনতা এই সমস্ত অভিযোগ আবর্জনার স্তূপের মধ্যে ফেলে দিয়েছে। সুতরাং এ থেকে এটাই মনে হয় আপনাদের এই অভিযোগ আনার অধিকার নেই। কি বলব? কংগ্রেস কি একটা পার্টি? যে বিচ্ছিন্নতাবাদী তাদের সংগে আপোষ করছে, জাতপাতের সংগে আপোষ করছে।

মাননীয় স্পীকার স্যার, এরা কি করে বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরুদ্ধে লড়বে? টি. এন. ভি. এর বিরুদ্ধে আন্দোলন করবে? আমরা না হয় সংহতি আন্দোলন করছি। এরা আলাদা করে

বলতে পারতেন। তাদেরও একটা সহকর্মীর দল আছে। এরা বলতে পারতেন, আমরাও একটা বামফ্রন্ট সরকারের পাল্টা আন্দোলন করছি। আমরা রাজীব ভক্ত, বুটা ভক্ত। আমরা দলবাজী না হয় করছি। কিন্তু আপনাদের তো দলই নেই। পশ্চিমবঙ্গ রাজীব ঘুরে গেলেন। একটা কথাও ঘিসিং-এর বিরুদ্ধে নয়, কেরালাতে গিয়েছেন, পাদ্রীদের সঙ্গে দেখা করে এসেছেন ম্যাডাম সেদিন এটা করতেন। এতদিন পরেও শিক্ষা হয় নি? পাঞ্জাব থেকেও শিক্ষা হয়নি? পাঞ্জাবের শিখেরা বার্ণালাকে হুকুম জারী করেছে বার্ণালা রাজত্ব করতে পারবে না। ধর্মীয় যাজকদের কথা শোন, বিশ্ব হিন্দু পরিষদের কথা শোন। কারণ আমাদের রাজত্ব করতে হবে। আজকে পাঞ্জাবের ক্ষেত্রে প্রধানমন্ত্রী কিছুটা নরম হয়েছেন। সব দলকেই ডাকছেন। এটা ভাল কথা। মাননীয় সদস্যরা আবেদন জানাতে পারেন, মাননীয় বিরোধী দলের নেতা তো জানেন, একদিকে পাকিস্তান, একদিকে দিল্লী। যারা বিমান পেয়েছেন ওরা, ৩/৪ মিনিট লাগবে. জন বিচ্ছিন্ন দিল্লী অলমোষ্ট। সেখানে বিভেদপন্থীরা বিভিন্ন সরকারী শক্তির মধ্যেই দানা বাধছে। যিনি দেশ চালাচ্ছেন তাকে ভাবতে হচ্ছে। পাঞ্জাবের কথা ভাবতে হচ্ছে। কারণ পাঞ্জাবের সৈন্যদের শিখ আছে তাই তিনি বলছেন সৈন্য নামানো চলবে না। কারণ এই সমস্যার সমাধান রাজনৈতিক।

এখানে, ল্যাণ্ড অর্ডার-এর কথা মাননীয় বিরোধী দলের নেতা বা অন্যরা বলেছেন। কালচারের ব্যাপার। কংগ্রেস (আই) এর কালচার এবং টি ইউ, জে, এস,-এর কালচার। যত অ্যান্টি সোস্যাল কংগ্রেস (আই) এর মধ্যে এসেছে। আমি তো পুলিশ মন্ত্রী। একটা উপনির্বাচন, সেখানেও নিয়ে গেলেন। তারা ঘুরে বেড়াচ্ছে! কারো সংগে বামদা, সম্ভবত কেন্দ্রীয় সরকারের মন্ত্রীরা ছিল বলে বামদাটা বেরো নি। নতুবা সেখানেও কিছু হত। আর টি, ইউ, জে, এস,-এর কথা গড়িয়া মূর্তি চুরি হয়ে গেল।

টি. ইউ. জে. এস সেখানে গিয়ে মিটিং করলেন, পুরোহিতদের ডাকলেন, পুরোহিতদের সিদ্ধান্ত হল যে খতম করে দাও। আমাদের একজন বিধায়ক সেখানে গিয়ে বল্লেন, এই রকম কোন কিছু করতে পারলে, পুলিশ আর তোমাদের কিছু করতে পারবে না। আমি জিজ্ঞাসা করতে চাই, নিজেদের হাতে আইন তুলে দেওয়ার স্বাধীনতা আপনাদের কে দিল? তাই খুন করার পর আবার ৫ টাকা করে চাঁদা তোলা হল আমি মাননীয় বিরোধী দলের নেতাকে আরও জিজ্ঞাসা করতে চাই (এ ভয়েসঃ যারা করেছে, তাদের জিজ্ঞাসা করুন) কেন, আপনারাও তো তাদের সহযোগী বলবো না?

স্যার, এই হচ্ছে টি. ইউ. জে. এদের চেহারা; তারাই আবার আইন শৃঙ্খলা রক্ষার কথা বলেন। মাননীয় স্পীকার, স্যার, টি. এন. ভির সম্পর্কে এখানে অনেক কথা হয়েছে, হয়তো আরও অনেক কথা হবে। আমি আর একটা কথা মাননীয় সদস্যদের বলতে চাই যে, আমরা কেন রাজ্যের একটা অংশকে ডিস্টার্বড এরিয়া বলে ঘোষণা করেছি? কেন আমরা কেন্দ্রীয় সরকারকে টি. এন. ভিকে বে-আইনী করার বাধা দিয়েছি? আমরা এর আগে এই রাজ্যে ডিস্টার্বড এরিয়া ডিক্লার করি নি? দাঙ্গার সময় করি নি? আপনারা হয়তো জানেন না, কিন্তু বিরোধী দলের নেতা জানেন, ১৯৮০ সালে আমরা সেটা করেছি। আর সেই দাঙ্গা যখন থেমে গিয়েছে, তারপর সেই ডিস্টার্বড এরিয়া ঘোষণা তুলে নিয়েছি কাজেই রাজ্য সরকার তার এক্তিয়ারের মধ্যে রাজ্যেই আইন শৃঙ্খলার মোকাবিলা করার জন্য রাজ্য সরকারের হাতকে সুদৃঢ় করার কথাই আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি। দুঃখের বিষয় যে তারা সেটা অবহেলা করেছেন কিন্তু এর মধ্যেই এই রাজ্যে ২০১ জন লোক মারা গিয়েছে, তাদের একজন ছাড়া আর সবই বাঙ্গালী। এখানে আমরা দেখছি যে, কিছু লোক তাল ঠুকছে যে এই রাজ্যে রাষ্ট্রপতির শাসন হবে, আসাম রাইফেল্‌স আসবে, তারপর আমরা সেখানে গিয়ে কংগ্রেস দলের ছাতার নীচে মন্ত্রীসভা গড়ব। কিন্তু এটা হল না তো কোন জায়গায় তারা দাঙ্গা বাঁধাতে পারল না উস্কানি দানাল হয়তো দুই একজনকে খুন করা যায়। স্যার, এটা ওরা চায় যে আর একটা রায়ট হউক, ৮০ সালের ভূমিকায়ও তাদের তাই ছিল। এবারও আমরা দেখলাম অমরপুরে বাঙ্গালিদের উস্কানি দিয়ে ট্রাইবেলদের খুন করিয়েছেন, দুই জন নিরীহ ট্রাইবেলকে খুন করা হল। চেষ্টা ওরা এমন ভাবে শুরু করেছিল, কিন্তু আমরা মনে করলাম কেন্দ্রীয় সরকারের সঙ্গে পরামর্শ করে আরও কিছু প্রি-কশানারী মেজার নেওয়ার দরকার আছে কে নেবে? রাজ্য সরকার, কে সাহায্য করবে? কেন্দ্রীয় সরকার। তার জন্য আমাদের পুলিশ কর্তৃপক্ষ এবং আসাম রাইফেল্‌স যে-সব এলাকা দিয়ে বাংলাদেশ থেকে ওরা যাতায়াত করেন (এভয়েস-শিলাচড়ি) কেন শিলাচড়ি? শিলাচড়ি দিয়ে তো ওরা যাতায়াত করেন না, সেই রাস্তাটার কথা বলুন যে রাস্তা দিয়ে ওরা যাতায়ত করে। স্যার, ভুল রাস্তা দেখিয়ে দিচ্ছেন, যাতে আমরা তাদের আটকাতে না পারি। স্যার, এভাবে আমরা টি. এন. ভির বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছি। এখানে মাননীয় বিরোধী দলের নেতা বলেছেন, তাহ'লে আমি জানতে দোষ কি? স্যার, সেই দিন আমার এখানে চীফ অব দি ষ্টাফ এসেছিলেন সৌজন্য মূলক সাক্ষাত করতে। তাঁর কি বক্তব্য তিনি বল্লেন মিঃ চীফ মিনিষ্টার, আমরা চাই না যে আপনারা সৈন্য দলকে ভিতরকার কাজে ব্যবহার করুন, আমরা দেশকে রক্ষা করার জন্য, আমরা তো রায়ট বন্ধ,

করবার জন্যই নই, এটা তো পুলিশের কাজ। তবু আজকে যেখানেই সামান্য রায়ট হল, সেখানে সৈন্য নামানো হল—সেই মহারাষ্ট্রে আর্মি, গুজরাটে আর্মি। আর তা দেখে বিদেশী লোকেরা বলছেন—এদেশে তো গণতন্ত্র নাই, এটা আর্মির দেশ। স্যার, সি, আর, পি, এফের কয়টা ডিভিশন ছিল, আসাম রাইফেল্‌সের কয়টা ডিভিশন ছিল, প্যারা, মিলিটারী কত ছিল, আর এখন কত হয়েছে? এখন তো আসাম রাইফেল্‌স বলছে আমরা আরও প্যারা মিলিটারী গড়ে তুলব, সি, আর, পি, এফ, বলছে আমরাও আরও প্যারা মিলিটারী গড়ে তুলব এটা যে একটা আর্মি ক্যাম্প হয়ে গেছে। বিদেশীর বিরুদ্ধে? না, আমাদের দেশের লোকের বিরুদ্ধে, আমাদের দেশের লোককে সাহায্য করবার জন্য। তাই বলি, এটা কি গণতন্ত্র? সমস্ত ক্ষমতা, সমস্ত আইন, এমন কি বিনা বিচারের আইন থেকে এমন কোন আইন নাই, সব কিছুই সরকারের হাতে রয়েছে, সরকার অল্প কয়েকজন লোকের পরামর্শে দেশের মধ্যে একটা আধা মিলিটারী শাসন চালু করে দিয়েছে। আর এটাকে অন্য যে কেউ সমর্থন করতে পারেন, কিন্তু আমরা এটাকে কোন মতেই সমর্থণ করতে পারি না। স্যার, ভয়ঙ্কর বিপদ, এটা যারা গর্ত্তের মধ্যে ঢুকে রয়েছেন তাদের জন্য নয়, তারা তো গর্ত্তের ভিতরটা দেখছেন। কিন্তু যারা দেশকে দেখছে, দেশের সমস্যাকে দেখছে এবং দেশের সীমান্তে শত্রুদের চিহ্নিত করতে পারছে, এটার সম্পর্কে তাদের নিঃসন্দেহ হওয়ার দরকার, কারণ আমাদের দেশের ঐক্য ও সংহতির প্রয়োজনে, এটা সবচাইতে বেশী দরকার। মিলিটারী দিয়ে কিন্তু এটা হবে না। এই তো সেদিন মনিপুরের মেয়েরা আমার কাছে এসে বলে গেছে যে, মিলিটারী প্রত্যাহার করতে হবে। নাগাল্যাণ্ডের চীফ মিনিষ্টার গদীতেই বসে বলে দিলেন যে, মিলিটারী প্রত্যাহার করা হউক, মিজোরামের চীফ মিনিষ্টার লাল ডেঙ্গা, তিনিও বল্লেন যে মিলিটারী আমাদের এখান থেকে সরিয়ে নেওয়া হউক। মিলিটারী সরিয়ে নেওয়ার যে দাবী, এটা এজন্য নয় যে মিলিটারী খারাপ, এটা এজন্য যে রাজ্যের যে অধিকার আছে, সেটা রক্ষা করার জন্য। রাজ্যের একটা অধিকার হচ্ছে রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতির মোকাবিলা করার দায়িত্ব। স্যার, আমরা একটা টি, এস, আর, করেছি, কিন্তু সেই টি, এস, আরকে কেন্দ্র অস্ত্র দিতে চাইছেন না। আমরা আরও তিনটা টি, এস, আর, করতে পারব। আমাদের তিনটা টি, এস, আর, করার প্রস্তাব কেন্দ্র এখান থেকে প্যারা মিলিটারী সরিয়ে নেওয়ার চেষ্টা করছে, এটা আপনাদের দেখতে হবে এবং কেন্দ্রীয় সরকার যে-সমস্ত প্রতিশ্রুতি দিয়েছেন, বি, এস, এফ বাড়ানোর, আসাম রাইফেল্‌সের আরও তিন ব্যাটেলিয়ান দেওয়ার, বর্ডার রোড তৈরী করার, এই-সব প্রতিশ্রুতি কেন্দ্রকে

রক্ষা করতেই হবে। আর কংগ্রেস (আই) সম্পর্কে কি বলব, তারাও তো টি, ইউ, জে, এসের পদাঙ্ক অনুসরণ করছেন, কারণ তারা একা মন্ত্রী সভায় আসতে পারছেন না। জানি না, কংগ্রেস (আই) ট্রাইবেলদের সমর্থক কিনা ? কারণ তারা লাল ডেঙ্গার সাথেও মন্ত্রী সভা করেছেন। স্যার, দিল্লীতে একবার আমি ম্যাডামের সঙ্গে সিকস সিডিউল্ড নিয়ে আলোচনা করেছিলাম, ম্যাডাম আমাকে বল্লেন, তুমি তো সিকস সিডিউল্ড চাও, কিন্তু আমার অশোক তো চাইছে না। অশোক মানে, অশোক ভট্টাচার্য্য, তিনি সিকস সিডিউল্ড চান না বলে তিনি (ম্যাডাম) আমাদের সিক্স সিডিউল্ড দিতে পারলেন না। এই অশোক ভট্টাচার্য্য তো প্রথম ইলেকশানটাই বয়কট করলেন। আমরা বাঙ্গালীও সিক্স সিডিউল্ড চান না। কাজেই ট্রাইবেলের প্রশ্নে "আমরা বাঙ্গালী" আর কংগ্রেস (আই)-এর ডিফারেন্স ইজ মার্জিন্যাল। কংগ্রেস (আই) তো বাঙ্গালীদের যেমন সব কিছুর বিরোধীতা করেন, তেমনি ট্রাইবেলদেরও সব কিছুর বিরোধীতা করেন, অথচ টি, ইউ, জে, এস তাদের সঙ্গেই সহবাস করছেন, তার কারণ একটাই যে তাদের এক সঙ্গে মন্ত্রী সভায় আসতে হবে। স্যার, এই স্বপ্ন যারা দেখছেন, তারা দেশের পক্ষে বিপদ এবং ত্রিপুরা রাজ্যের সামগ্রিক জনসাধারণের পক্ষে বিপদ। একান্ত সুবিধাবাদের মধ্যে আর যা থাকুক, কোন ভবিষ্যৎ নাই, একথা বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

## ADOPTION OF THE MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS

মিঃ স্পীকার :— রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবের উপর আলোচনা শেষ হল। আমি প্রথমে ধন্যবাদ জ্ঞাপক সূচক প্রস্তাবের উপর যেসব সংশোধনী এসেছে, সেগুলি এক সঙ্গে ভোটে দিচ্ছি।

"The question before the House are the amendments moved by Maharani Bibhu Kumari Devi that the following words should be added to the end of the motion :

1) THAT it is with extreme anguish the House takes note that there has been no mention in the Governor's address regarding the decision to discontinue Pous Sankranti Mela this year and to sanction the same at the last moment. It has created great mental anguish to the people of this State ;

2) THAT there is no memtion in the address regarding communal disharmony social tension and extremist activities, which have a great impact on public order ;

3) That absence of clear mention regarding directions issued by para-military forces in enforcing the provision of Disturbed Area Act to prevent loss of life and property of the innocent citizens ;

4) THAT no mention has been made regarding the reasons for replacing the C. R. P. F., by Assam Rifles ;

4) No mention has been made regarding the reasons for replaoing the C. R. P. F. by Assam Rifles.

5) Absencc of mention regarding specific step for maintanance of Public order and law and order situation of the State.

6) Absence of mention regading failure of the Goverment to detect the anti-social elements, who hoisted T. N. V. flags near Mandai and Champaknagar and also burnt National Flag on 26.1 87 in some places.

7) No mention has been made regarding failure of the Government to supply text books in Kokborok medium beyond the class-II standard.

8) Absence of mention regarding discriminate treatment in matters of providing jobs, providing jobs to the unemployed youths keeping the political intention behind.

( সংশোধনী প্রস্তাবগুলি ধ্বনি ভোটে বাতিল বলে গণ্য হয় )।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রীসুধীর রঞ্জন মজুমদার মহোদয় ৩৩টি সংশোধনী এনেছেন। আমি সবগুলি সংশোধনী এক সংগে ভোটে দিচ্ছি। প্রস্তাবগুলি হল ঃ—

1) There is no mention in the Governor's speech about the failure of the Government to pay arrear D. A. to the teachers &

employees of the Government of Tripura from 1.1.1982 to 30.9.1986.

2) There is no mention about the failure of the Government to extend disturbed area Act throughout State to protect the people of Tripura from onslaughts of the T. N. V. extremists.

3) There is no mention about the failure of the Goverament to take effective flood control measures in the State.

4) There is no mention about the failure of the Government to conduct enquiry against those LAMS & PACs which are involved in corruptions.

5) There is no mention about the failure of the Government to maintain regularity to supply essential commodities through fair price shops and also to check corrupt practices.

6) There is no mention about the failure of the Government to take effective measures against those Members of the employees of Co ordination Committee who are collecting a handsome about from the employees by threatining them with dare consequences.

7) There is no mention about the failure of the Government to provide employment to job to the Jobless families.

8) There is no mention about the failure of the Government. to provide employment to the unemployed who crossed 35 years of age.

9) There is no mention about the failure of the Government to give interim relief to College & Univerity teachers.

10) There is no mention about the failure of the Goverment to take effective measures to improve the living condition of the people belonging to economically and soctally backward communities.

